THE CALCUTTA SANSKRIT SERIES

*Edited by*

NARENDRACHANDRA VEDANTATIRTHA, M. A.

No. 26

# VĀLMĪKI-RĀMĀYANAM

**Vol. VI.** **XLVIII—liv** **Part XLVII.**

বাল্মীকীয়ং

# রামায়ণম্

( গৌড়ীয়-পাঠঃ )

লোকনাথ-চক্রবর্ত্তিকৃত-টীকয়া টীকান্তরসারকৃয়িষ্ট-টিপ্পন্যা

বঙ্গানুবাদ-পাঠান্তরাদিভিশ্চ সমলঙ্কৃতম্

সপ্তচত্বারিংশ-খণ্ডম্

( যুদ্ধকাণ্ডে ৪৮—৫৪ সর্গাঃ )

সাংখ্যতীর্থ-মীমাংসাতীর্থ-তত্ত্বরত্ন-শাস্ত্রি-

শ্রীনরেন্দ্রচন্দ্র বেদান্ততীর্থ-এম্-এ

ভট্টাচার্য্যেণ সংস্কৃতম্

METROPOLITAN PRINTING & PUBLISHING HOUSE, LTD.

4-B, Council House Street, Calcutta.

1939

## ( ৪৮ ) অষ্টচত্বারিংশ সর্গ ( ৪৭৭৯-৪৭৮১ পৃঃ )

"ত্রিশিরোগর্জ্জন"

ত্রিশিরার রাবণকে সান্ত্বনা দান ও শত্রুবধে উৎসাহদানপূর্ব্বক স্বয়ং শত্রুসংহারের উদ্যম প্রকাশ। তৎশ্রবণে রাবণের পুত্র দেবান্তক, নরান্তক ও অতিকায়ের যুদ্ধাভিলাষ।

## ( ৪৯ ) ঊনপঞ্চাশ সর্গ ( ৪৭৮২-৪৮০০ পৃঃ )

"নরান্তকবধ"

রাবণের আদেশে মহাপার্শ্ব ও মহোদরের রক্ষণাধীনে রাবণপুত্র ত্রিশিরাঃ প্রভৃতির যুদ্ধযাত্রা। যুদ্ধে নরান্তকের প্রচণ্ড বিক্রম প্রকাশ এবং পরিশেষে অঙ্গদের হস্তে তাহার মৃত্যু।

[ এই সর্গের ১৭নং শ্লোকের অনুবাদে 'বজ্রের' এই কথাটি থাকিবে না; ৫১ নং অনুবাদে 'রাক্ষস-'স্থলে 'রাক্ষসগণ' হইবে, ৫৬ নং অনুবাদে 'অতিক্রম' স্থলে 'আক্রমণ' হইবে, ৫৯ নং অনুবাদে 'রাক্ষসগণ' কথাটী থাকিবে না এবং ৫৫ নং শ্লোকের টীকায় 'সমার্দ্ধিঃ' স্থলে 'স মার্গঃ' হইবে। ]

## ( ৫০ ) পঞ্চাশ সর্গ ( ৪৮০১-৪৮১৩ পৃঃ )

"ত্রিশিরাঃ ও মহাপার্শ্ব বধ"

তুমুল যুদ্ধে হনুমান্ প্রভৃতির হস্তে দেবান্তক, ত্রিশিরাঃ, মহোদর ও মহাপার্শ্বের নিধন। রাক্ষসসৈন্যগণের পলায়ন।

## ( ৫১ ) একপঞ্চাশ সর্গ ( ৪৮১৪-৪৮৩৭ পৃঃ )

"অতিকায়বধ"

রামচন্দ্রকর্ত্তৃক অতিকায়ের বর্ণনাপূর্ব্বক তাহার পরিচয় জিজ্ঞাসা, তদুত্তরে বিভীষণকর্ত্তৃক তাহার পরিচয় দান। লক্ষ্মণের সহিত অতিকায়ের বাণযুদ্ধের পর অস্ত্রযুদ্ধ আরম্ভ। যুদ্ধবর্ণনা। পরিশেষে লক্ষ্মণের হস্তে অতিকায়ের নিধন।

## ( ৫২ ) দ্বিপঞ্চাশ সর্গ ( ৪৮৩৮-৪৮৫০ পৃঃ )

"ইন্দ্রজিদ্‌যুদ্ধ"

অতিকায়ের নিধনসংবাদ শ্রবণে রাবণের কাতরতা। তাহা দেখিয়া ইন্দ্রজিতের আস্ফালন ও প্রতিজ্ঞাপূর্ব্বক যুদ্ধযাত্রা। নিকুম্ভিলায় প্রবেশ করিয়া হোম সমাপনপূর্ব্বক ইন্দ্রজিতের যুদ্ধক্ষেত্রে প্রবেশ, অন্তর্দ্ধানে থাকিয়া ইন্দ্রজিতের যুদ্ধ। ইন্দ্রজিতের শরজালে বহু বানরের প্রাণহানি এবং রাম-লক্ষ্মণের অবসাদ। পুরীমধ্যে প্রবেশপূর্ব্বক ইন্দ্রজিৎকর্ত্তৃক রাবণকে রাম-লক্ষ্মণের নিধন-সংবাদ জ্ঞাপন।

## ( ৫৩ ) ত্রিপঞ্চাশ সর্গ ( ৪৮৫১-৪৮৬৭ পৃঃ )

"ওষধ্যানয়ন"

বিভীষণ ও হনুমান্‌কর্ত্তৃক বিষণ্ণ সৈন্যগণকে আশ্বাস দান। রাত্রির অন্ধকারের মধ্যে উল্কা হস্তে যুদ্ধক্ষেত্রে পরিভ্রমণপূর্ব্বক তাঁহাদের বানরসৈন্য পরিদর্শন। সুগ্রীব, অঙ্গদ, নীল, জাম্ববান্

প্রভৃতি প্রধান প্রধান বানরগণকে আহত দেখিয়া জাম্ববানের পরামর্শে হনুমানের হিমালয়ে গমন, তথায় তদুপদিষ্ট ঔষধি-চতুষ্টয়ের অন্বেষণ এবং ঔষধির অন্তর্দ্ধানে কুপিত হইয়া সমগ্র ঔষধিপর্ব্বত আনয়ন। ঔষধির আঘ্রাণে রাম-লক্ষ্মণ প্রভৃতির বেদনা-নাশ ও বানরগণের আনন্দ।

## ( ৫৪ ) চতুঃপঞ্চাশ সর্গ ( ৪৮৬৮-৪৮৮৩ পৃঃ )

"সঙ্কুলযুদ্ধ"

সুগ্রীবের আদেশে বানরগণের উল্কাহস্তে লঙ্কায় প্রবেশপূর্ব্বক রাজপথ, অট্টালিকা ও পুরদ্বারে অগ্নিপ্রদান। রাক্ষসদিগের সন্ত্রাস, রাবণের ক্রোধ। রাবণের আদেশে কুম্ভ, নিকুম্ভ প্রভৃতি দুর্দ্ধর্ষ রাক্ষসবীরের সহিত বহু রাক্ষসের যুদ্ধার্থে বহির্গমন। বানর ও রাক্ষসগণের প্রচণ্ড যুদ্ধ।

## ( ৫৫ ) পঞ্চপঞ্চাশ সর্গ ( ৪৮৮৪-৪৮৮৭ পৃঃ )

"রাবণবিলাপ"

মন্ত্রিবর্গের সমক্ষে প্রধান প্রধান বীরদের পরাভবের বিষয় উল্লেখপূর্ব্বক রাবণের বিলাপ এবং সযত্নে পুরীরক্ষা ও শত্রুসৈন্যের কার্য্যকলাপ পর্য্যবেক্ষণের উপদেশ।

## ( ৫৬ ) ষট্পঞ্চাশ সর্গ ( ৪৮৮৮-৪৯০৭ পৃঃ )

"কুম্ভবধ"

যুদ্ধে মৈন্দ, দ্বিবিদ ও অঙ্গদের হস্তে ধূম্রাক্ষ, শোণিতাক্ষ, বজ্রকণ্ঠ, সঙ্কম্পন প্রভৃতি রাক্ষসের মৃত্যু। কুম্ভের সহিত অঙ্গদের যুদ্ধ। পরিশেষে সুগ্রীবের হস্তে কুম্ভের নিধন।

[ এই সর্গের ১৭ নং অনুবাদে 'নিহত' স্থলে 'আহত' হইবে এবং ২০ নং অনুবাদে 'করিলেন' স্থলে 'করিতে উদ্যত হইলেন' হইবে। ]

## ( ৫৭ ) সপ্তপঞ্চাশ সর্গ ( ৪৯০৮-৪৯১৩ পৃঃ )

"নিকুম্ভবধ"

পরিঘ লইয়া নিকুম্ভের হনুমানের সহিত যুদ্ধ। হনুমানের হস্তে তাহার মৃত্যু।

[ এই সর্গের ৯নং অনুবাদে 'কুম্ভ' স্থলে 'নিকুম্ভ' হইবে এবং ১৪নং অনুবাদে 'কুম্ভের' স্থলে 'নিকুম্ভের' হইবে। ]

## ( ৫৮ ) অষ্টপঞ্চাশ সর্গ ( ৪৯১৪-৪৯১৯ পৃঃ )

"মকরাক্ষ-নির্য্যাণ"

রাবণের আদেশে খরপুত্র মকরাক্ষের সসৈন্যে যুদ্ধযাত্রা ও যাত্রাকালীন দুর্লক্ষণ।

## (৫৯) উনষষ্টিতম সর্গ (৪১২০-৪১৩০ পৃঃ)

"মকরাক্ষবধ"

মকরাক্ষের আস্ফালনপূর্ব্বক রামচন্দ্রকে যুদ্ধে আহ্বান এবং বহুক্ষণ যুদ্ধের পর রামের বাণে তাহার মৃত্যু।

[ এই সর্গের ৪৯ নং অনুবাদে 'নিহত' স্থলে 'আঘাত' হইবে। ]

## (৬০) ষষ্টিতম সর্গ (৪১৩১-৪১৩৬ পৃঃ)

"ইন্দ্রজিদ্যুদ্ধ"

বানরগণের হস্তে বহু রাক্ষসের নিধন দর্শনে ইন্দ্রজিতের ক্রোধ। ইন্দ্রজিতের যুদ্ধে বানরগণের পরাভব।

[ এই সর্গের ১৯ নং অনুবাদে 'গন্ধমাদন-পর্ব্বত' স্থলে 'গন্ধমাদনকে' হইবে। ]

## (৬১) একষষ্টিতম সর্গ (৪১৩৭-৪১৪৪ পৃঃ)

"মায়াসীতাবধ"

ইন্দ্রজিতের অন্তঃপুরে প্রবেশ এবং মায়ানির্ম্মিত সীতাকে রথে লইয়া পশ্চিমদ্বার দিয়া পুনরায় নির্গমন। তদ্দর্শনে হনুমান্ প্রভৃতির যুদ্ধোদ্যম। হনুমানের সমক্ষে ইন্দ্রজিৎকর্ত্তৃক মায়াসীতার শিরশ্ছেদ।

## (৬২) দ্বিষষ্টিতম সর্গ (৪১৪৫-৪১৫০ পৃঃ)

"বানরাপসর্পণ"

বানরগণের ত্রাস। হনুমান্‌কর্ত্তৃক বানরগণকে আশ্বাস দান এবং রাক্ষসগণের প্রাণসংহার। বহু রাক্ষসের পলায়ন। অনন্তর [ রাম ও সুগ্রীবের নিকট সীতার বধবৃত্তান্ত নিবেদন করিবার অভিপ্রায়ে ] বানরগণকে যুদ্ধ হইতে নিবৃত্ত করিয়া হনুমানের প্রত্যাবর্ত্তন। ইন্দ্রজিতের নিকুম্ভিলায় হোমানুষ্ঠান।

## (৬৩) ত্রিষষ্টিতম সর্গ (৪১৫১-৪১৬১ পৃঃ)

"লক্ষ্মণবাক্য"

রামের আদেশে হনুমানের সাহায্যার্থে জাম্ববানের সসৈন্যে পশ্চিমদ্বারাভিমুখে গমন। পথিমধ্যে হনুমানের সহিত সাক্ষাৎ। হনুমানের মুখে সীতার নিধনসংবাদ শ্রবণ করিয়া রামের মূর্চ্ছা। লক্ষ্মণের বিলাপগর্ভ সান্ত্বনাদান এবং তৎপ্রসঙ্গে ধর্ম্মের নিন্দা ও অর্থের প্রশংসা।

## (৬৪) চতুঃষষ্টিতম সর্গ (৪১৬২-৪১৬৬ পৃঃ)

"বিভীষণবাক্য"

রামচন্দ্রকে মূর্চ্ছিত দেখিয়া বিভীষণের সান্ত্বনাদান এবং 'সীতার সংহার সমুদ্রশোষণের ন্যায় অসম্ভব, ইহা ইন্দ্রজিতের মায়ামাত্র' ইত্যাদি উল্লেখপূর্ব্বক ইন্দ্রজিতের নিকুম্ভিলায় যজ্ঞানুষ্ঠান সমাপ্ত হইবার পূর্ব্বেই যুদ্ধার্থে লক্ষ্মণকে প্রেরণ করিবার পরামর্শ দান।

## ( ৬৫ ) পঞ্চষষ্টিতম সর্গ ( ৪৯৬৭-৪৯৭৩ পৃঃ )

"লক্ষ্মণনির্যাণ"

বিভীষণের পুনরায় রামকে সান্ত্বনাদান। রামের আদেশে ইন্দ্রজিৎকে বধ করিবার অভিপ্রায়ে লক্ষ্মণের যাত্রা।

## ( ৬৬ ) ষট্‌ষষ্টিতম সর্গ ( ৪৯৭৪-৪৯৮১ পৃঃ )

"ইন্দ্রজিদ্‌যজ্ঞ-ধ্বংস"

লক্ষ্মণ ও বানরগণের আক্রমণে নিকুম্ভিলার চতুষ্পার্শ্ববর্ত্তী রাক্ষসব্যূহ ভঙ্গ ও রাক্ষসগণের ত্রাস। তদ্দর্শনে ইন্দ্রজিতের কর্ম্ম সমাপ্ত না হইতেই যুদ্ধারম্ভ। বিভীষণকর্ত্তৃক লক্ষ্মণের নিকট হনুমানের সহিত যুদ্ধনিরত ইন্দ্রজিতের পরিচয় দান।

## ( ৬৭ ) সপ্তষষ্টিতম সর্গ ( ৪৯৮২-৪৯৮৮ পৃঃ )

"বিভীষণবাক্য"

বিভীষণকর্ত্তৃক লক্ষ্মণকে ইন্দ্রজিতের যজ্ঞস্থান বটবৃক্ষমূল প্রদর্শন। লক্ষ্মণের ইন্দ্রজিৎকে যুদ্ধার্থে আহ্বান। বিভীষণের প্রতি ইন্দ্রজিতের কটূক্তি এবং বিভীষণকর্ত্তৃক তাহার প্রত্যুত্তর দান।

## ( ৬৮ ) অষ্টষষ্টিতম সর্গ ( ৪৯৮৯-৪৯৯৬ পৃঃ )

"আক্ষেপযুদ্ধ"

লক্ষ্মণের নিকট ইন্দ্রজিতের আস্ফালন। পরস্পর বাক্যবিনিময়ের পর উভয়ের তুমুল যুদ্ধ আরম্ভ।

## ( ৬৯ ) ঊনসপ্ততিতম সর্গ ( ৪৯৯৭-৫০০৪ পৃঃ )

"সংযুক্তযুদ্ধ"

পূর্ব্বযুদ্ধে রাম লক্ষ্মণের পরাভবের বিষয় উল্লেখ করিয়া ইন্দ্রজিতের আত্মশ্লাঘা। যুদ্ধবর্ণনা। উভয়ের সমভাবে অবিশ্রান্ত যুদ্ধ।

## ( ৭০ ) সপ্ততিতম সর্গ ( ৫০০৫-৫০১৪ পৃঃ )

"ইন্দ্রজিদ্রথাবমর্দ্দন"

যুদ্ধে বিভীষণের অস্ত্রধারণ এবং বাক্যনৈপুণ্যে বানরদিগের উৎসাহবর্দ্ধন। লক্ষ্মণ ও ইন্দ্রজিতের শরজালে অন্ধকার সৃষ্টি। বানরগণকর্ত্তৃক ইন্দ্রজিতের অনুচরবর্গের নিধন। লক্ষ্মণের শরপ্রহারে ইন্দ্রজিতের সারথির মৃত্যু। বানরদলপতিগণ কর্ত্তৃক ইন্দ্রজিতের রথভঙ্গ।

[ এই সর্গের ৭নং অনুবাদে "করিয়া" কথাটী থাকিবে না। ]

## ( ৭১ ) একসপ্ততিতম সর্গ ( ৫০১৫-৫০২৭ পৃঃ )

"ইন্দ্রজিদ্বধ"

রথ ভগ্ন হওয়ায় ভূতলে অবতীর্ণ হইয়া ইন্দ্রজিতের লক্ষ্মণ ও বিভীষণের সহিত যুদ্ধ। প্রচণ্ড যুদ্ধের পর লক্ষ্মণের বাণে ইন্দ্রজিতের শিরশ্ছেদ। ইন্দ্রজিতের মৃত্যুতে রাক্ষসগণের পলায়ন এবং ইন্দ্র ও দেবগণের আনন্দ।

## ( ৭২ ) দ্বিসপ্ততিতম সর্গ ( ৫০২৮-৫০৩৩ পৃঃ )

"জয়াখ্যাপন"

হনুমান্ ও বিভীষণের সহিত লক্ষ্মণের রামের নিকট গমন। বিভীষণের মুখে ইন্দ্রজিতের নিধনসংবাদ শ্রবণে রামচন্দ্রের আনন্দ। সুষেণের চিকিৎসায় লক্ষ্মণ, বিভীষণ ও আহত বানর-বৃন্দের ক্ষতাদি নিরাময়।

## ( ৭৩ ) ত্রিসপ্ততিতম সর্গ ( ৫০৩৪-৫০৪৭ পৃঃ )

"সীতাবধ-নিবারণ"

ইন্দ্রজিতের নিধনসংবাদ শ্রবণে রাবণের বিলাপ, পরে ক্রুদ্ধ হইয়া স্বীয় তপঃপ্রভাব বর্ণন-পূর্ব্বক সৈন্যদের যুদ্ধোৎসাহ বর্দ্ধন; পুত্রবধ স্মরণ করিয়া সীতাকে হত্যা করিবার জন্য অশোক-বনাভিমুখে প্রস্থান এবং মন্ত্রিবর্গ ও অবিন্ধ্যের অনুরোধে প্রত্যাবর্ত্তন।

[ এই সর্গের ৯নং অনুবাদে "আর কি" কথাটী থাকিবে না। ]

## ( ৭৪ ) চতুঃসপ্ততিতম সর্গ ( ৫০৪৮-৫০৫৫ পৃঃ )

"গান্ধর্ব্বাস্ত্রযুদ্ধ"

রাবণের আদেশে সমস্ত সৈন্যের সহিত অবশিষ্ট সেনাপতিদের যুদ্ধযাত্রা। তাহাদের যুদ্ধে বহু বানরের প্রাণহানি। রামচন্দ্রের শরজালে রাক্ষসদের নিধন। গান্ধর্ব্বাস্ত্রে মোহিত হইয়া রাক্ষসগণের পরস্পরের পরস্পরকে প্রহার। রামের শরে দশহাজার রথী, আট হাজার অশ্বারোহী এবং পূর্ণ দুই লক্ষ পদাতিক সৈন্যের মৃত্যু হওয়ায় অবশিষ্ট রাক্ষসগণের পুরীমধ্যে প্রবেশ।

## ( ৭৫ ) পঞ্চসপ্ততিতম সর্গ ( ৫০৫৬-৫০৬৩ পৃঃ )

"স্ত্রীবিলাপ"

দ্বিজিহ্ব, সংহ্রাদী, প্রতর্দ্দন প্রভৃতি বীরগণের নিধনসংবাদ শ্রবণে শূর্পণখার দুষ্কর্ম্ম ও রাবণের দুর্ব্বুদ্ধি ইত্যাদির উল্লেখপূর্ব্বক রাক্ষসীগণের বিলাপ।

[ এই সর্গের ২০নং অনুবাদে "অবস্থান করত" স্থলে "অবস্থানকারী" হইবে। ]

## (৭৬) ষট্‌সপ্ততিতম সর্গ (৫০৬৪-৫০৭৭ পৃঃ)

"রাবণ-নির্যাণ"

গৃহে গৃহে রাক্ষস-রাক্ষসীবৃন্দের বিলাপধ্বনি শ্রবণে রাবণের ক্রোধ এবং মত্ত, উন্মত্ত, বিরূপাক্ষ ও দুর্দ্ধর্ষের সহিত তাহার যুদ্ধযাত্রা। যাত্রাকালে নানাবিধ অমঙ্গল। প্রচণ্ড যুদ্ধে রাবণের শরজালে বানরগণের ভীষণ পরাভব ও অতিশয় লাঞ্ছনা; তদ্দর্শনে রাবণের আনন্দ।

## (৭৭) সপ্তসপ্ততিতম সর্গ (৫০৭৮-৫০৮৭ পৃঃ)

"বিরূপাক্ষবধ"

রাবণের হস্তে বানরগণের লাঞ্ছনা দেখিয়া সুগ্রীবের যুদ্ধার্থে অগ্রগতি। সুগ্রীবের সহিত বিরূপাক্ষের প্রচণ্ড যুদ্ধ, নানারূপে পরাজিত ও লাঞ্ছিত হইয়া পরিশেষে সুগ্রীবের চপেটাঘাতে বিরূপাক্ষের মৃত্যু।

## (৭৮) অষ্টসপ্ততিতম সর্গ (৫০৮৮-৫০৯৪ পৃঃ)

"মত্তবধ"

উভয় পক্ষের সৈন্যক্ষয়। মত্তের আক্রমণ প্রতিহত করিবার জন্য তাহার প্রতি সুগ্রীবের শিলানিক্ষেপ। গদা ও পরিঘদ্বারা উভয়ের যুদ্ধ। উভয়ের মুষ্টিযুদ্ধ। পরিশেষে সুগ্রীবের খড়্গাঘাতে মত্তের শিরশ্ছেদ।

## (৭৯) একোনাশীতিতম সর্গ (৫০৯৫-৫০৯৯ পৃঃ)

"উন্মত্তবধ"

অঙ্গদের সহিত উন্মত্তের যুদ্ধ। যুদ্ধে উন্মত্তের মৃত্যু।

## (৮০) অশীতিতম সর্গ (৫১০০-৫১১৪ পৃঃ)

"রাম-রাবণের দ্বন্দ্বযুদ্ধ"

মত্ত, উন্মত্ত ও বিরূপাক্ষের নিধনে রাবণের ক্রোধ ও রাম-লক্ষ্মণকে বধ করিবার প্রতিজ্ঞা। রাম-রাবণের যুদ্ধ। দীর্ঘকাল যুদ্ধের পর রাবণের রাক্ষসাস্ত্র ও রামচন্দ্রের পাবকাস্ত্র নিক্ষেপ।

## (৮১) একাশীতিতম সর্গ (৫১১৫-৫১২৪ পৃঃ)

"শক্তিনির্ভেদ"

রাক্ষসাস্ত্র ব্যর্থ হওয়ায় রাবণের ক্রোধ ও রৌদ্রাস্ত্র নিক্ষেপ, রামের গান্ধর্বাস্ত্রে তাহার ব্যর্থতা। রাবণের পৈশাচাস্ত্র প্রয়োগ। লক্ষ্মণের শরাঘাতে রাবণের ধনুক ছেদন ও তাহার সারথির শিরশ্ছেদ। বিভীষণের যুদ্ধ। বিভীষণের প্রতি রাবণকর্তৃক নিক্ষিপ্ত শক্তি লক্ষ্মণের শরাঘাতে প্রতিহত হওয়ায় রাবণের ক্রোধ, রাবণের শক্তিপ্রহারে লক্ষ্মণের ভূতলে পতন।

## ( ৮২ ) দ্ব্যশীতিতম সর্গ ( ৫১২৫-৫১৩০ পৃঃ )

"রাম-রাবণের দ্বন্দ্বযুদ্ধ"

রামকর্ত্তৃক লক্ষ্মণের বক্ষঃস্থল হইতে রাবণের নিক্ষিপ্ত শক্তি নিষ্কাশন। রামের গাত্রে রাবণের শরপ্রহার। রামচন্দ্রের ক্রোধ ও রাবণবধের প্রতিজ্ঞা। উভয়ের তুমুল দ্বন্দ্বযুদ্ধ।

## ( ৮৩ ) ত্র্যশীতিতম সর্গ ( ৫১৩১-৫১৬৬ পৃঃ )

"কালনেমিবধ"

দ্বন্দ্বযুদ্ধে পরিশ্রান্ত হইয়া রাবণের পলায়ন। লক্ষ্মণের নিশ্চেষ্ট অবস্থা সন্দর্শনে রামের বিলাপ। সুগ্রীবের পরামর্শে সুষেণের লক্ষ্মণকে পরীক্ষা এবং লক্ষ্মণের দেহে মৃতচিহ্নের অসদ্ভাব ও জীবনচিহ্নের সদ্ভাব প্রদর্শন। সুষেণের পরামর্শে বিশল্যকরণী আনয়নার্থে হনুমানের গন্ধমাদন-পর্ব্বতে যাত্রা। হনুমান্‌কে আত্মরক্ষার উপদেশদানপূর্ব্বক সুষেণকর্ত্তৃক তৎসমক্ষে ওষধীর লক্ষণ কীর্ত্তন। রাবণের আদেশে হনুমানের বিঘ্ন সম্পাদনার্থে কালনেমির গন্ধমাদনে গমনপূর্ব্বক মায়া-দ্বারা আশ্রম নির্ম্মাণ করিয়া কপটতপস্বিবেশে অবস্থান। হনুমানের আকাশপথে অযোধ্যানগরীর উপরিভাগে গমন। ভরতের বিস্ময় ও হনুমান্‌কে ভূপাতিত করিবার জন্য শরসন্ধান। ভরতের নিকট হনুমানের দণ্ডকারণ্যের ঘটনাবলী ও সীতাহরণ হইতে লক্ষ্মণের শক্তিশেল পর্য্যন্ত সংক্ষেপে সমস্ত বৃত্তান্ত কথন। ভরতের বিলাপ। হনুমানের গন্ধমাদনে উপস্থিতি, ঋষিবেশধারী কাল-নেমির তাঁহাকে অভ্যর্থনা। কালনেমির চক্রান্ত ব্যর্থ করিয়া হনুমানের তাহার সহিত যুদ্ধ। যুদ্ধে কালনেমির মৃত্যু।

## ( ৮৪ ) চতুরশীতিতম সর্গ ( ৫১৬৭-৫১৭৮ পৃঃ )

"বিশল্য-করণ"

গন্ধর্ব্বগণের নিকট হনুমানের আত্মপরিচয় দান এবং ওষধীর বিষয় জিজ্ঞাসা। গন্ধর্ব্বগণের ক্রোধ ও হনুমানের সহিত যুদ্ধ, নিমেষমধ্যে তিনকোটী গন্ধর্ব্ব বধ করিয়া হনুমানের ওষধী অন্বেষণ, ওষধী চিনিতে না পারিয়া পর্ব্বতশৃঙ্গ উৎপাটনপূর্ব্বক লঙ্কায় আনয়ন। সুগ্রীবকর্ত্তৃক হনুমানের প্রশংসা, সুষেণের বিশল্যকরণী আহরণপূর্ব্বক লক্ষ্মণকে তাহার নস্য প্রদান। লক্ষ্মণের বেদনামুক্তি ও সংজ্ঞালাভ।

## ( ৮৫ ) পঞ্চাশীতিতম সর্গ ( ৫১৭৯-৫১৮৫ পৃঃ )

"তালজঙ্ঘাদিবধ"

অনন্তর বানরগণের সেই পর্ব্বতশৃঙ্গে আরোহণপূর্ব্বক ফলমূলাদি ভক্ষণ। রামের আদেশে হনুমানের সেই পর্ব্বতশিখর লইয়া যথাস্থানে সংস্থাপন। হনুমানের পর্ব্বত লইয়া যাইবার সময় রাবণপ্রেরিত কতকগুলি রাক্ষসকর্ত্তৃক তাঁহার বিঘ্ন উৎপাদন এবং হনুমান্‌কর্ত্তৃক তাহাদের সংহার।

## ( ৮৬ ) ষড়শীতিতম সর্গ ( ৫১৮৬-৫১৮৮ পৃ: )

"শৈলনিবেশন"

গন্ধমাদন-পর্ব্বত যথাস্থানে স্থাপনপূর্ব্বক হনুমানের প্রত্যাবর্ত্তন। হনুমান্‌কে দেখিয়া রামের আনন্দ। লক্ষ্মণকর্ত্তৃক রাবণবধে রামকে উত্তেজিত করণ।

## ( ৮৭ ) সপ্তাশীতিতম সর্গ ( ৫১৯৩-৫২০২ পৃ: )

"দ্বৈরথ-যুদ্ধ"

রাবণের মায়াময় বিচিত্র রথ নির্ম্মাণ ও তাহাতে আরোহণ করিয়া যুদ্ধক্ষেত্রে আগমন। ইন্দ্রকর্ত্তৃক রামচন্দ্রের নিকট মাতলি-পরিচালিত উত্তম রথ প্রেরণ। সেই রথে আরোহণ ও ইন্দ্রদত্ত কবচ পরিধান করিয়া রামচন্দ্রের রাবণের সহিত দ্বৈরথ-যুদ্ধ। রাবণের শরজাল নিবারিত করিতে না পারিয়া রামচন্দ্রের ক্রোধ।

## ( ৮৮ ) অষ্টাশীতিতম সর্গ ( ৫২০৩-৫২০৮ পৃ: )

"রাবণ-ধর্ষণ"

রামের ক্রোধ এবং বহু অলক্ষণ সন্দর্শনে রাবণের ভয়। রামের প্রতি রাবণের শূল নিক্ষেপ। রামকর্ত্তৃক ইন্দ্রদত্ত শক্তি নিক্ষেপে সেই শূল খণ্ড খণ্ড করিয়া রাবণের সর্ব্বাঙ্গে শর বিদ্ধ করণ।

## ( ৮৯ ) ঊননবতিতম সর্গ ( ৫২০৯-৫২১৬ পৃ: )

"দ্বৈরথ-যুদ্ধ"

রাবণের ক্রোধ। উভয়ের শরক্ষেপে অন্ধকারের উদ্ভব। রামের রাবণকে ভর্ৎসনা। শরাঘাতে রাবণের ব্যাকুলতা। তদ্দর্শনে সারথিকর্ত্তৃক যুদ্ধক্ষেত্র হইতে রাবণের রথ অপসারণ।

[ এই সর্গের ৯নং অনুবাদে "শররূপ অন্ধকারে" স্থলে "পরস্পরকে" হইবে। ]

## ( ৯০ ) নবতিতম সর্গ ( ৫২১৭-৫২২২ পৃ: )

"সূতোপালম্ভ"

সারথির প্রতি রাবণের তিরস্কার ও দুরভিসন্ধির আরোপপূর্ব্বক কর্কশবাক্য প্রয়োগ। তদুত্তরে সারথির সবিনয়ে স্বীয় সদুদ্দেশ্যের উল্লেখ। পরে রাবণের আদেশে পুনরায় রণাঙ্গনে রথ আনয়ন।

## ( ৯১ ) একনবতিতম সর্গ ( ৫২২৩-৫২৩০ পৃ: )

"নিমিত্তদর্শন"

রাম ও রাবণের পুনরায় যুদ্ধারম্ভ। যুদ্ধারম্ভ সময়ে রাবণের অমঙ্গলসূচক দুর্লক্ষণ ও রামের মঙ্গলসূচক শুভলক্ষণসমূহের সংঘটনা।

## ( ৯২ ) দ্বিনবতিতম সর্গ ( ৫২৩১-৫২৩৬ পৃ: )

"ধ্বজোন্মথন"

নানাবিধ অস্ত্রদ্বারা উভয়ের যুদ্ধ। যুদ্ধে রামের শরে রাবণের রথের ধ্বজকর্ত্তন।

## (৯৩) ত্রিনবতিতম সর্গ (৫২৩৭-৫২৫৩ পৃঃ)

"রাবণবধ"

পরস্পরের সম্মুখীন হইয়া উভয়ের নানাবিধ সমরকৌশল প্রদর্শন। যুদ্ধে উভয়ের সমতা সন্দর্শনে দেবতাদিগের চিন্তা। রামকর্ত্তৃক রাবণের মস্তক ছেদন এবং পুনঃ পুনঃ মস্তক উৎপত্তি। এইরূপে একশত একবার মস্তক ছেদন করিয়াও রামচন্দ্রের রাবণবধে অকৃতকার্য্যতা। সাতদিন ধরিয়া দিবারাত্রিব্যাপী অবিশ্রান্ত যুদ্ধের পর মাতলির উপদেশে রামকর্ত্তৃক ব্রহ্মাস্ত্র নিক্ষেপ। রাবণের মৃত্যু ও পতন। হতাবশিষ্ট রাক্ষসগণের পলায়ন। আকাশে দেবতাদের দুন্দুভি-নিনাদ, চারিদিকে রামচন্দ্রের জয়ধ্বনি। রামকর্ত্তৃক সুগ্রীব, অঙ্গদ ও বিভীষণ প্রভৃতির উপর রাবণবধের কৃতিত্বের আরোপপূর্ব্বক তাহাদের প্রশংসা। সুগ্রীব ও বিভীষণপ্রমুখ বন্ধুবর্গের রামচন্দ্রকে অভিনন্দিত করণ।

## (৯৪) চতুর্নবতিতম সর্গ (৫২৫৪-৫২৬১ পৃঃ)

"বিভীষণ-বিলাপ"

ভ্রাতৃস্নেহে উদ্বুদ্ধ হইয়া বিভীষণের বিলাপ রামকর্ত্তৃক তাঁহাকে সান্ত্বনা দান। আশ্বস্ত হইয়া রাবণের সৎকারার্থে বিভীষণের আগ্রহ প্রকাশ।

## (৯৫) পঞ্চনবতিতম সর্গ (৫২৬২-৫২৬৭ পৃঃ)

"অন্তঃপুর-স্ত্রী বিলাপ"

রাবণের নিধনসংবাদ শ্রবণে অন্তঃপুর হইতে রাক্ষসীগণের বহির্গমন এবং যুদ্ধক্ষেত্রে উপস্থিত হইয়া রাবণের মৃতদেহ অন্বেষণপূর্ব্বক তাহা লইয়া নানাভাবে বিলাপ।

## (৯৬) ষণ্ণবতিতম সর্গ (৫২৬৮-৫২৮৩ পৃঃ)

"মন্দোদরী-বিলাপ"

রাবণের শৌর্য্য-বীর্য্য, হিতাকাঙ্ক্ষী সুহৃদ্বর্গের উপদেশ উপেক্ষা, সীতার প্রতি অযথা মোহ, রামের অতিমানুষতা এবং স্বীয় দুর্ভাগ্য ইত্যাদির উল্লেখপূর্ব্বক মন্দোদরীর করুণ বিলাপ। সপত্নীগণকর্ত্তৃক তাহাকে সান্ত্বনা দান। রমণীদিগকে সান্ত্বনা দান করিয়া রাবণের সৎকার করিবার জন্য রামকর্ত্তৃক বিভীষণকে আদেশ দান। বিভীষণ দুষ্কর্ম্মকারী রাবণের অদাহ্যতার উল্লেখ করিলে রামচন্দ্রের তাহাকে প্রবৃত্তি দান। বিভীষণের সান্ত্বনায় রমণীগণের অন্তঃপুরে প্রবেশ।

## (৯৭) সপ্তনবতিতম সর্গ (৫২৮৪-৫২৮৮ পৃঃ)

"রাবণ-সংস্কার"

সুগ্রীবের আদেশে বানরগণের চন্দন ও অগুরু-কাষ্ঠাদি আহরণ। পরিচারকগণকর্ত্তৃক চিতানির্ম্মাণ। বিভীষণকর্ত্তৃক যথাবিধি অন্ত্যেষ্টিক্রিয়ার অনুষ্ঠান।

## (৯৮) অষ্টনবতিতম সর্গ (৫২৮৯-৫২৯৪ পৃঃ)

"বিভীষণাভিষেক"

যুদ্ধদর্শনার্থে সমাগত দেবতা ও গন্ধর্ব্বাদির স্ব স্ব স্থানে প্রস্থান। রামের আদেশে লক্ষ্মণ-কর্ত্তৃক সুবর্ণঘটের সলিলদ্বারা বিভীষণকে লঙ্কারাজ্যে অভিষিক্ত করণ। হনুমানের প্রতি রামচন্দ্রের সীতাকে রাবণবধের সংবাদ জ্ঞাপন করিতে আদেশ।

## (৯৯) নবনবতিতম সর্গ (৫২৯৫-৫৩০৪ পৃঃ)

"সীতাপ্রমোদ"

হনুমানের মুখে রামচন্দ্রের বিজয়বার্ত্তা শ্রবণে সীতাদেবীর অপার আনন্দ। সীতার পার্শ্ব-বর্ত্তিনী অত্যাচারকারিণী রাক্ষসীদিগকে হনুমান্ বধ করিতে ইচ্ছা করিলে সীতার তাহাতে বাধা দান। হনুমানের নিকট সীতাদেবীর রামচন্দ্রকে দেখিবার অভিলাষ প্রকাশ। হনুমানের রাম-সমীপে প্রত্যাবর্ত্তন।

## (১০০) শততম সর্গ (৫৩০৫-৫৩১৬ পৃঃ)

"সীতাসমাগম"

রামের আদেশে বিভীষণকর্ত্তৃক সীতাকে তাঁহার সমীপে আনয়ন। বানরদিগের সীতা-সন্দর্শনে ঔৎসুক্য। বিভীষণ বানরদিগকে সরাইয়া দিতে থাকিলে রামকর্ত্তৃক নিবারণ। সীতাকে দেখিয়া স্নেহ, ক্রোধ ইত্যাদি বিপরীতভাবের সমাবেশে রামচন্দ্রের বাগ্‌রোধ। সীতার রোদন। সীতার প্রতি রামের নিরপেক্ষ ব্যবহার এবং রামের ক্রুদ্ধমূর্ত্তি সন্দর্শনে লক্ষ্মণ ও বিভীষণ প্রভৃতির আশঙ্কা।

## (১০১) একাধিকশততম সর্গ (৫৩১৭-৫৩২২ পৃঃ)

"সীতাপরিত্যাগ"

"সমুদ্রবন্ধনাদি কৃচ্ছ্রসাধ্য কার্য্য ও এতাদৃশ ভীষণ যুদ্ধের উদ্দেশ্য, স্বীয় অপবাদ দূর করা এবং প্রতিশোধ বাসনা চরিতার্থ করা",—ইত্যাদি বলিয়া রাবণের গৃহে অবস্থানজন্য সীতার চরিত্রে সন্দেহের আরোপপূর্ব্বক সভামধ্যে রামচন্দ্রের সীতাকে পরিত্যাগ।

## (১০২) দ্ব্যধিকশততম সর্গ (৫৩২৩-৫৩৩১ পৃঃ)

"সীতাগ্নিপ্রবেশ"

রামচন্দ্রের পরিত্যাগে সীতার দুঃখ। দুঃখে, অপমানে ও লজ্জায় ম্রিয়মাণা হইয়া রোদন করিতে করিতে সীতার রামের নিকট বহু খেদোক্তি। সীতার আদেশে লক্ষ্মণকর্ত্তৃক চিতা নির্ম্মাণ। জ্বলন্ত চিতামধ্যে সীতাদেবীর প্রবেশ। রাক্ষস ও বানরগণের হাহাকার।

## (১০৩) ত্র্যধিকশততম সর্গ (৫৩৩২-৫৩৩৯ পৃঃ)

"মহাপুরুষস্তব"

সীতার অগ্নিপ্রবেশকালে ইন্দ্রাদি দেবগণ ও রাজা দশরথের বিমানযোগে সেই স্থানে আগমন। ইন্দ্রকর্ত্তৃক সীতার প্রতি তাদৃশ ব্যবহারের অনৌচিত্য উল্লেখপূর্ব্বক রামচন্দ্রের প্রতি স্বীয় স্বরূপ স্মরণ করিবার ইঙ্গিত। রামের বিষ্ণুরূপত্ব উল্লেখপূর্ব্বক ব্রহ্মা কর্ত্তৃক রামের স্তুতি।

## (১০৪) চতুরধিকশততম সর্গ (৫৩৪০-৫৩৪৫ পৃঃ)

"সীতাবিশুদ্ধি"

চিতামধ্য হইতে অগ্নিদেবের নিজমূর্ত্তি ধারণপূর্ব্বক সীতাকে অঙ্কে লইয়া অভ্যুত্থান এবং রামচন্দ্রের ক্রোড়ে সীতাকে প্রদানপূর্ব্বক তাঁহার পবিত্রতা সম্পর্কে নিজেকেই সাক্ষীরূপে উল্লেখ করিয়া তাঁহাকে গ্রহণ করিতে আদেশ।

## (১০৫) পঞ্চাধিকশততম সর্গ (৫৩৪৬-৫৩৫৫ পৃঃ)

"দশরথদর্শন"

ব্রহ্মার কথায় রাম-লক্ষ্মণের বিমানস্থ দশরথের প্রতি দৃষ্টিপাত ও তদীয় চরণবন্দনা। দশরথের সহিত রামের কথোপকথন। রামকে সীতাকে গ্রহণ করিতে উপদেশ দান করিয়া এবং লক্ষ্মণ ও সীতাকে রামের শুশ্রূষা করিতে উপদেশ দিয়া দশরথের বিমানযোগে ইন্দ্রলোকে প্রস্থান।

## (১০৬) ষড়ধিকশততম সর্গ (৫৩৫৬-৫৩৬১ পৃঃ)

"বানরজীবন"

বরদানোদ্যত ইন্দ্রের নিকট রামকর্ত্তৃক তাঁহার কার্য্যার্থে যুদ্ধে নিহত বানরবৃন্দের পুনর্জীবন প্রার্থনা। বরদান করিয়া যুদ্ধক্ষেত্রের উপর ইন্দ্রের অমৃতবর্ষণ। বানরগণের জীবনলাভপূর্ব্বক সুপ্তোত্থিতের ন্যায় উত্থান। রামচন্দ্রকে অযোধ্যায় প্রত্যাবর্ত্তনপূর্ব্বক রাজ্যে অভিষিক্ত হইবার উপদেশ দিয়া ইন্দ্রের প্রস্থান।

## (১০৭) সপ্তাধিকশততম সর্গ (৫৩৬২-৫৩৬৭ পৃঃ)

"পুষ্পকোপস্থাপন"

পরদিন প্রাতে বিভীষণকর্ত্তৃক রামচন্দ্রের প্রতি স্নান, অনুলেপন ও প্রসাধনাদি করিতে অনুরোধ; ভরতের তপস্বিবেশ স্মরণ করিয়া রামচন্দ্রের তাহাতে অসম্মতি। রামের অনুরোধে এবং তাঁহার অযোধ্যা যাইবার জন্য ব্যগ্রতা সন্দর্শনে বিভীষণকর্ত্তৃক সত্বর পুষ্পকরথ আনয়ন।

## (১০৮) অষ্টাধিকশততম সর্গ (৫৩৬৮-৫৩৭৩ পৃঃ)

"পুষ্পকারোহণ"

সীতা ও লক্ষ্মণের সহিত বিমানে আরোহণপূর্ব্বক রামচন্দ্রের সুগ্রীব ও বিভীষণ প্রভৃতির সহিত বিদায়-সম্ভাষণ। সুগ্রীব ও বিভীষণ প্রভৃতির অযোধ্যায় যাইবার অভিলাষ প্রকাশে রামচন্দ্রের প্রীতি। রামের আদেশে সুগ্রীব, বিভীষণ ও বানরযূথপতিবৃন্দের পুষ্পকরথে আরোহণ; অনন্তর পুষ্পকের আকাশে উত্থান।

## (১০৯) নবাধিকশততম সর্গ (৫৩৭৪-৫৩৮৩ পৃঃ)

"রাম-প্রত্যাগমন"

বিমানমধ্য হইতে লঙ্কানগরী, রণক্ষেত্র, সমুদ্র, পর্ব্বত এবং সীতার অপরিচিত ও পূর্ব্বে বনবাসকালে পরিচিত নদী, অরণ্য ও আশ্রমসমূহ সীতাকে দর্শন করাইতে করাইতে এবং পূর্ব্ব ঘটনার কথা বলিতে বলিতে রামচন্দ্রের অযোধ্যার সমীপে উপস্থিতি। সুগ্রীব, বিভীষণ ও বানরগণের বিমান হইতে অযোধ্যা দর্শন।

## ( ১১০ ) দশাধিকশততম সর্গ ( ৫৩৮৪-৫৩৯৭ পৃঃ )

"ভরতবিশোককরণ"

রামচন্দ্রের ভরদ্বাজমুনির আশ্রমে উপস্থিতি এবং তাঁহার নিকট ভরত ও প্রজাপুঞ্জের কুশল জিজ্ঞাসা। ভরদ্বাজের অনুরোধে একরাত্রি তথায় অবস্থান। প্রাতে ভরতের মনোভাব জানিবার জন্য হনুমান্‌কে প্রেরণ। হনুমানের নিকট রামচন্দ্রের আগমনবার্ত্তা শ্রবণ করিয়া ভরতের আনন্দ।

[ এই সর্গের ১৯নং অনুবাদে "পর" স্থলে "পূর্ব্বে" হইবে। ]

## ( ১১১ ) একাদশাধিকশততম সর্গ ( ৫৩৯৮-৫৪০৯ পৃঃ )

"ভরতপ্রহর্ষণ"

ভরতের প্রশ্নে হনুমানের তাঁহার নিকট রামচন্দ্রের দণ্ডকারণ্যে প্রবেশ হইতে তৎকাল পর্য্যন্ত সমস্ত ঘটনার সংক্ষিপ্ত বর্ণনা।

## ( ১১২ ) দ্বাদশাধিকশততম সর্গ ( ৫৪১০-৫৪২১ পৃঃ )

"ভরত-সমাগম"

পরে মন্ত্রিবর্গ, পৌরজনগণ ও কৌশল্যা প্রভৃতি মাতৃবর্গের সহিত ভরতের রামচন্দ্রের প্রত্যুদ্গমনার্থে অগ্রগতি। রামচন্দ্রের বিমান দর্শনে সকলের উল্লাস। ভরতকর্ত্তৃক রামচন্দ্রের ও সীতার পাদবন্দনা। রামকর্ত্তৃক মাতৃবর্গের চরণ বন্দনাপূর্ব্বক কুলগুরু বশিষ্ঠদেবকে প্রণাম। সুগ্রীব প্রভৃতির সহিত ভরতের সম্ভাষণ। সকলের ভরতাশ্রমে গমন।

## ( ১১৩ ) ত্রয়োদশাধিকশততম সর্গ ( ৫৪২২-৫৪৪৫ পৃঃ )

"রামাভিষেক"

ভরতকর্ত্তৃক রামচন্দ্রের অভিষেক-প্রস্তাব। নন্দিগ্রামে জটাকর্ত্তন ও স্নানাদি সমাপন করিয়া সুমন্ত্রপরিচালিত রথে ভরতাদির সহিত রামচন্দ্রের অযোধ্যায় গমন। রামের আদেশে ভরত-কর্ত্তৃক সুগ্রীব, বিভীষণ ও অন্যান্য বানরগণকে উপযুক্ত বাসস্থান প্রদান। অভিষেকের আয়োজন। চতুঃসমুদ্র হইতে বানরগণের জল আনয়ন। পরদিন প্রাতঃকালে রামচন্দ্রের রাজ্যাভিষেক।

সুগ্রীব, বিভীষণ, অঙ্গদ, হনুমান্ ও অন্যান্য বানরগণকে রামচন্দ্রের প্রচুর অলঙ্কারাদি দ্বারা সংবর্দ্ধনা। সীতাকে উত্তম মুক্তাহার প্রদান এবং সেই হার সীতাকর্ত্তৃক হনুমান্‌কে প্রদান। একমাস অযোধ্যায় অবস্থান পূর্ব্বক সুগ্রীব প্রভৃতির প্রস্থান। রাম ও সীতাকর্ত্তৃক হনুমান্‌কে বরদান। ভরতের যৌবরাজ্যে অভিষেক।

## ( ১১৪ ) চতুর্দ্দশাধিকশততম সর্গ ( ৫৪৪৬-৫৪৪৯ পৃঃ )

"যুদ্ধকাণ্ড-সমাপ্তি"

রামচন্দ্রের স্বয়ং রাজকার্য্য পর্য্যবেক্ষণ। রামরাজ্যে প্রজাগণের সুখ-শান্তি। রামচন্দ্রের প্রচুর দক্ষিণাযুক্ত বহুবিধ যজ্ঞানুষ্ঠানের কথা। রামায়ণের সংক্ষিপ্ত ফলশ্রুতি।

**যুদ্ধকাণ্ড-সূচী সমাপ্ত।**

## ( ৪৮ ) অষ্টচত্বারিংশঃ সর্গঃ

এবং[১] বিলপমানস্য রাবণস্য মহাত্মনঃ ।
শ্রুত্বা শোকাভিসন্তপ্তস্ত্রিশিরা[২] বাক্যমব্রবীৎ ॥ ১ ॥
এবমেতন্মহাসত্ত্ব ন শ্রুতং যদ্বিভীষণাৎ ।
ন তু সৎপুরুষা হ্যেবং[৩] বিলপন্তি যথা ভবান্ ॥ ২ ॥
ননু ত্রিভুবনস্যাপি পর্য্যাপ্তস্ত্বং বিনিগ্রহে ।
স[৪] কস্মাৎ প্রাকৃতো যদ্বচ্ছোচস্যাত্মানমীশ্বর ॥ ৩ ॥
ব্রহ্মদত্তাস্তি তে শক্তিঃ কবচং সায়ুধং[৫] ধনুঃ ।
সহস্রখরযুক্তশ্চ রথো[৬] মেঘসমস্বনঃ[৭] ॥ ৪ ॥

২। লো-টী। যদ্ বিভীষণাৎ ন শ্রুতং তস্যৈবং ফলমিত্যর্থঃ।
৪। লো-টী। সায়ুধং বাণসহিতং, 'সাঃকো ধনু'রিতি বা পাঠঃ।
[ লো-টী। ] ময়েন দানবেন এষা মুখ্যা শত্রুবিনাশিনী, 'নিবর্হিণী'তি বা পাঠঃ।

মহাত্মা রাবণের এইরূপ বিলাপ শ্রবণ করিয়া শোকাভিসন্তপ্ত ত্রিশিরা বলিলেন—॥ ১ ॥

হে মহানুভব, বিভীষণের কথা যে শুনেন নাই ইহা তাহারই পরিণাম বটে, কিন্তু সৎপুরুষগণ আপনার ন্যায় এইরূপ বিলাপ করেন না ॥ ২ ॥

রাজন্, আপনি ত্রিভুবনকেও নিগৃহীত করিতে সমর্থ। সেই আপনি সাধারণ লোকের ন্যায় শোক করিতেছেন কেন ? ॥ ৩ ॥

আপনার ব্রহ্মদত্ত শক্তি, কবচ, আয়ুধ, ধনুক এবং সহস্র-খরযুক্ত মেঘনির্ঘোষ রথ রহিয়াছে ॥ ৪ ॥

১। ছ 'লালপ্যমানস্য'। ২। ছ '-তপ্তস্ত্রিশি-'। ৩। ছ 'এবং'। ৪। ছ 'কস্মাৎ প্রাকৃতবচ্ছোচ-' ৫। ছ 'শায়কো'। ৬। ছ 'মেঘৌঘনিস্বনঃ'। ৭। অতঃ পরং ছ 'শূলশ্চাঙ্কুশসন্ধানঃ পরিঘস্তোমরাস্তথা। ময়দত্তা তথা শক্তিরেকশত্রুবিনাশিনী। তথা খড়্গো মহাঘোরস্তথাস্ত্রাণি চ মানদ।' ইত্যধিকম্।

[1]যদা ত্বয়া বিশস্ত্রেণ বিশস্তা দেবদানবাঃ।
স সর্ব্বায়ুধসম্পন্নো [2]রাঘবং হন্তুমর্হসি ॥ ৫ ॥
কামং তিষ্ঠ মহারাজ নির্গমিষ্যাম্যহং রণে।
উদ্ধরিষ্যামি [3]শত্রুং তে গরুড়ঃ পন্নগং যথা ॥ ৬ ॥
সম্বরো দেবরাজেন [4]তারকো বিষ্ণুনা যথা।
তথাদ্য [5]সর্ব্বে পশ্যন্তু তং ময়া যুধি নির্জ্জিতম্ ॥ ৭ ॥
শ্রুত্বা ত্রিশিরসো বাক্যং রাবণো রাক্ষসাধিপঃ।
পুনর্জাতমিবাত্মানং মেনে [6]তস্য সুভাষিতৈঃ ॥ ৮ ॥
[7]শ্রুত্বা তস্য তু তদ্বাক্যং দেবান্তকনরান্তকৌ।
অতিকায়শ্চ তেজস্বী বভূবুর্যুদ্ধকাঙ্ক্ষিণঃ ॥ ৯ ॥

---

৫। লো-টী। বিশস্ত্রেণ এতদাদিশস্ত্ররহিতেন বিশস্তা হিংসিতাঃ।
৬। লো-টী। উদ্ধরিষ্যামি উন্মূলয়িষ্যামি, নিসূদিত ইতি সিদ্ধবন্নির্দ্দেশঃ।

---

আপনি যখন বিনা অস্ত্রে দেবতা ও দানবদিগকে পরাভূত করিয়াছেন, তখন সর্ব্বায়ুধসম্পন্ন হইয়া সেই আপনি রামকে বধ করিতে পারিবেন ॥ ৫ ॥

অথবা মহারাজ, আপনি যথারুচি অবস্থান করুন, আমি যুদ্ধে নির্গত হইব, এবং গরুড় যেমন সর্পকে উন্মূলিত করে, সেইরূপ আমি আপনার শত্রুকে উন্মূলিত করিব ॥ ৬ ॥

ইন্দ্র যেমন শম্বরকে এবং বিষ্ণু যেমন নরকাসুরকে পরাজিত করিয়াছিলেন, সেইরূপ আমি আজ রামকে যুদ্ধে পরাজিত করিতেছি, সকলে দর্শন করুক ॥ ৭ ॥

রাক্ষসরাজ রাবণ ত্রিশিরার বাক্য শ্রবণ করিয়া তাঁহার উত্তম পরামর্শে নিজে যেন পুনর্জন্ম লাভ করিলেন, এইরূপ মনে করিলেন ॥ ৮ ॥

তাঁহার সেই কথা শুনিয়া দেবান্তক, নরান্তক এবং তেজস্বী 'অতিকায়' যুদ্ধাভিলাষী হইল ॥ ৯ ॥

---

১। ছ 'তথা'। ২। ছ 'রামং শাসিতু-'। ৩। ছ 'তে শত্রুং গরুত্মানিব পন্নগম্'। ৪। ছ 'নরকো'। ৫। ছ 'সমরে রামো ময়া যুধি নিপাত্যতে'। ৬। ছ 'স চ নিশাচরঃ'। ৭। ছ 'ততঃ শ্রুত্বা তু'।

ততো হর্ষসমাবিষ্টা জগর্জ্জুস্তে নিশাচরাঃ।
রাবণস্য সুতা বীরাঃ শক্রতুল্যপরাক্রমাঃ ॥ ১০ ॥
অন্তরীক্ষচরাঃ সর্ব্বে সর্ব্বে মায়াবিশারদাঃ।
সর্ব্বে ত্রিদশদর্পঘ্নাঃ সর্ব্বে সংগ্রামকাঙ্ক্ষিণঃ ॥ ১১ ॥
সর্ব্বেঽস্ত্রবলসম্পন্নাঃ[১] সর্ব্বে বিপুলকীর্ত্তয়ঃ।
সর্ব্বে সমরমাসাদ্য ন শ্রূয়ন্তে[২] স্ম[৩] নির্জ্জিতাঃ ॥ ১২ ॥
স তৈস্তদা ভাস্করতুল্যদীপ্তিভিঃ সুতৈর্ব্বৃতঃ শক্রবলপ্রমর্দ্দনৈঃ।
ররাজ রাজা মঘবানিবামরৈর্ব্বৃতো মহাদানবদর্পনাশনৈঃ ॥ ১৩ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে ত্রিশিরোগর্জ্জনং নাম
অষ্টচত্বারিংশঃ সর্গঃ ॥ ৪৮ ॥

---

[ লো-টী। ] প্রবরবিজ্ঞানাঃ সর্ব্বত্র বিশিষ্টাঃ পরিনিষ্ঠিতাঃ প্রাপ্তপরাকাষ্ঠাঃ, তেজসা, ন তু বর্ণেন।

লঙ্কাকাণ্ডে ত্রিশিরোগর্জ্জনম্ ॥ ৪৮ ॥

---

তার পর ইন্দ্রতুল্য-পরাক্রমশালী রাবণপুত্র সেই বীর রাক্ষসগণ হর্ষাবিষ্ট হইয়া গর্জ্জন করিতে লাগিলেন ॥ ১০ ॥

তাহারা সকলেই আকাশচারী, সকলেই মায়াবী, সকলেই দেবতাদের দর্প-হারী এবং সকলেই সংগ্রামাভিলাষী ॥ ১১ ॥

সকলেই অস্ত্রবলসম্পন্ন, সকলেই বিপুল কীর্ত্তিশালী, কেহই যুদ্ধে গমন করিয়া পরাজিত হইয়াছে, এরূপ শোনা যায় না ॥ ১২ ॥

সূর্য্যতুল্য দীপ্তিমান্ শক্রসৈন্য-সংহারকারী পুত্রবৃন্দে পরিবৃত হইয়া রাজা রাবণ তখন মহাদানবের দর্পহারী দেববৃন্দে পরিবৃত ইন্দ্রের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ১৩ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে 'ত্রিশিরার গর্জ্জন'-নামক
৪৮শ সর্গ সমাপ্ত ॥ ৪৮ ॥

---

১। ছ 'সর্ব্বে শস্ত্রাস্ত্র-'। ২। ছ 'পরাজিতাঃ'। ৩। অতঃ পরং ছ 'সর্ব্বেঽস্ত্রাগ্নিচুষাং শ্রেষ্ঠাঃ সর্ব্বে যুদ্ধবিশারদাঃ। সর্ব্বে প্রবরবিজ্ঞানাঃ সর্ব্বে লব্ধবরাস্তদা ॥' ইত্যধিকম্।

## ( ৪৯ ) নবচত্বারিংশঃ সর্গঃ

স পুত্রান্[১] সংপরিষ্বজ্য ভূষয়িত্বা বিভূষণৈঃ ।
আশীর্ভিঃ[২] সুপ্রশস্তাভিঃ প্রেষয়ামাস সংযুগম্[৩] ॥ ১ ॥
মহোদরমহাপার্শ্বৌ ভ্রাতরাবুগ্রবিক্রমৌ[৪] ।
রক্ষণার্থং কুমারাণাং প্রেষয়ামাস রাবণঃ ॥ ২ ॥
তেঽভিবাদ্য মহাত্মানং রাবণং[৫] রাক্ষসেশ্বরম্ ।
কৃত্বা প্রদক্ষিণঞ্চৈব মহাকায়াঃ প্রতস্থিরে ॥ ৩ ॥
সর্ব্বৌষধীভির্গন্ধৈশ্চ সমালব্ধা মহাবলাঃ ।
নির্জগ্মু[৬] র্নৈর্ঋতব্যাঘ্রাঃ ষড়েতে[৭] যুদ্ধকাঙ্ক্ষিণঃ ॥ ৪ ॥

৪। লো-টী। সর্ব্বৌষধীভিঃ সমালব্ধাঃ রাবণেন সর্বৌষধীনাং স্পর্শং কারিতাঃ জ্ঞানবন্তঃ সংগ্রামবিদঃ। 'সজ্জিতা যুদ্ধকাঙ্ক্ষিণঃ' ইতি বা পাঠঃ।

রাবণ পুত্রদিগকে নানাবিধ অলঙ্কারদ্বারা ভূষিত করিয়া আলিঙ্গন করত উত্তম আশীর্ব্বাদপূর্ব্বক যুদ্ধক্ষেত্রে প্রেরণ করিলেন ॥ ১ ॥

রাবণ ভীষণ পরাক্রমশালী মহোদর এবং মহাপার্শ্বনামক ভ্রাতৃদ্বয়কে কুমার-দিগের রক্ষার জন্য প্রেরণ করিলেন ॥ ২ ॥

ভীষণাকৃতি রাক্ষসগণ মহাত্মা রাক্ষসরাজ রাবণকে প্রদক্ষিণ করিয়া প্রস্থান করিলেন ॥ ৩ ॥

সর্ব্বৌষধি এবং গন্ধদ্রব্যদ্বারা সুগন্ধীকৃত মহাবীর যুদ্ধাভিলাষী রাক্ষসশ্রেষ্ঠ এই ছয় জন যুদ্ধাকাঙ্ক্ষায় নির্গত হইলেন ॥ ৪ ॥

১। ছ '-ত্রাংস্তান্'। ২। ছ '-শ্চ প্র-'। ৩। ছ 'সংযুগে'। ৪। ছ '-বুগ্রতেজসৌ'। ৫। ছ 'রিপুরাবণম্'। ৬। ছ '-গ্মু রাক্ষসশ্রেষ্ঠাঃ'। ৭। ছ 'সজ্জিতা'।

ততঃ সুদর্শনং নাগং নীলজীমূতসন্নিভম্।
ঐরাবতকুলে জাতমারুরোহ মহোদরঃ ॥ ৫ ॥
সর্ব্বায়ুধসমাযুক্তং [1]তূণতোমরসঙ্কুলম্।
ররাজ গজমাস্থায় সবিতেবাস্তমূর্দ্ধনি ॥ ৬ ॥
হয়োত্তমসমাযুক্তং সর্ব্বায়ুধসমন্বিতম্।
আরুরোহ রথশ্রেষ্ঠং ত্রিশিরা রাবণাত্মজঃ ॥ ৭ ॥
পুষ্পৈর্ম্মাল্যৈর্ধ্ব[2]জৈশ্চিত্রৈঃ কাঞ্চনৈশ্চ বিরাজিতম্।
কিঙ্কিণীশতনির্ঘোষং সুবরূথং [3]ঘনস্বনম্ ॥ ৮ ॥
ত্রিশিরা রথমা[4]স্থায় বিররাজ ধনুর্দ্ধরঃ।
সবিদ্যুদুল্কঃ সজ্বালঃ সেন্দ্রচাপ ইবাম্বুদঃ ॥ ৯ ॥

---

৫। লো-টী। সুদর্শনং নাম ইত্যর্থঃ। সর্ব্বাঙ্গসংপূর্ণম্মহাপুষ্টমিত্যর্থঃ।

৬। লো-টী। অস্তমূর্দ্ধনি অস্তাচলমূর্দ্ধনি।

৮। লো-টী। সুবরূথং শোভনো বরূথঃ রথগোপনং যস্য তম্। 'বরূথো রথগুপ্তৌ স্যাদ্বরূথং চর্ম্মবেশ্মনো'রিতি কোষঃ। যদ্বা, শোভনং বরূথং রথিন উপবেশনগৃহং যত্র তৎ।

[ লো-টী। ] কাঞ্চনাপীড়ধারিভিঃ কাঞ্চনরূপ আপীড়ঃ শিরোভূষণং তদ্ধারিভির্হয়ৈঃ।

৯। লো-টী। বিদ্যুতা স্বর্ণাভরণম্ উল্কয়া রাক্ষসস্য রক্তবর্ণং জ্বালয়া তেজঃ ইন্দ্রচাপেন চাপমুপমীয়তে।

অনন্তর মহোদর নীলমেঘসদৃশ ঐরাবতকুলোৎপন্ন সুদর্শন-নামক হস্তীতে আরোহণ করিলেন ॥ ৫ ॥

তিনি সর্ব্বপ্রকার অস্ত্রে সুসজ্জিত তূণ এবং তোমরযুক্ত হস্তীতে আরোহণ করিয়া অস্তাচলশিখরস্থিত সূর্য্যের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ৬ ॥

রাবণপুত্র ত্রিশিরাঃ সমস্ত অস্ত্রসমন্বিত শ্রেষ্ঠ-অশ্বযুক্ত উৎকৃষ্ট রথে আরোহণ করিলেন ॥ ৭ ॥

পুষ্প, মাল্য এবং বিচিত্র সুবর্ণময় পতাকাপরিশোভিত শতকিঙ্কিণীমুখরিত

---

১। ছ 'অতঃ পরং 'মত্তং সর্ব্বায়ুধোপেতং ধস্তু ( ? ) জালৈরলঙ্কৃতম্' ইত্যধিকম্। ২। ছ '-দ্রুমৈ-'। ৩। অতঃ পরং 'পীতনীলসিতাভিশ্চ পতাকাভির্ব্বিরাজিতম্। হয়ৈঃ পুরমকৈর্যুক্তং চামরাপীড়ধারিভিঃ॥' ইত্যধিকম্। ৪। ছ '-মারুহ্য'।

ত্রিভিঃ কিরীটৈস্ত্রিশিরাঃ শুশুভে চ[১] রথোত্তমে ।
হিমবানিব শৈলেন্দ্রস্ত্রিভিঃ শৃঙ্গৈর্হিরণ্ময়ৈঃ ॥ ১০ ॥
অতিকায়োঽতিতেজস্বী রাক্ষসেন্দ্রসুতস্তদা ।
আরুরোহ রথশ্রেষ্ঠং শ্রেষ্ঠঃ সর্ব্বধনুষ্মতাম্ ॥ ১১ ॥
সুচক্রাক্ষং সুসংযুক্তং সানুকর্ষং সকূ[২]বরম্ ।
তূণমার্গণসংযুক্তং সপ্রাসপরিঘায়ুধম্ ॥ ১২ ॥
[৩]কাঞ্চনেন বিচিত্রেণ কিরীটেন বিরাজতা ।
ভূষণৈশ্চ বভৌ[৪] বীরঃ প্রভাভিরিব ভাস্করঃ ॥ ১৩ ॥
বিররাজ রথে তস্মিন্ রাজসূনুর্মহাবলঃ ।
বৃতো নৈঋ[৫]তশার্দ্দূলৈর্বজ্রপাণিরিবামরৈঃ ॥ ১৪ ॥

---

১২। লো-টী। শোভনানি চক্রাণি অক্ষাশ্চক্রবেধাশ্চ যস্য তং সুচক্রাক্ষম্ অশ্বৈঃ সুসংযুক্তম্ অনুকর্ষঃ রথাদধঃস্থং দারু তৎসহিতম্। 'অনুকর্ষো রথাধঃস্থদারুণ্যাপ্যনুকর্ষণে' ইতি কোষঃ। সুরাপানপাত্রং তৎসহিতম্ 'অনুকর্ষঃ সুরাপানপাত্রেঽনু(?)ভিলাষয়ো'রিতি ভূরি০। সকূবরং সযুগন্ধরম্।

---

—মেঘধ্বনির ন্যায় ধ্বনিযুক্ত উত্তম আবরণযুক্ত রথে আরোহণ করিয়া ধনুর্ধারী ত্রিশিরাঃ বিদ্যুৎ, উল্কা, অগ্নি এবং ইন্দ্রধনুযুক্ত মেঘের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ৮-৯ ॥

ত্রিশিরাঃ উৎকৃষ্ট রথোপরি সুবর্ণময় শৃঙ্গত্রয়ে শোভিত পর্ব্বতশ্রেষ্ঠ হিমালয়ের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ১০ ॥

সমস্ত ধনুর্দ্ধারিশ্রেষ্ঠ রাক্ষসরাজপুত্র অতিতেজস্বী অতিকায় উৎকৃষ্ট চক্রদ্বয়, অক্ষদণ্ড, সুসংবদ্ধ-অশ্বগণ, অনুকর্ষ ( কোষ্ঠবিশেষ ), যুগন্ধর ( অশ্বলগ্নকাষ্ঠ ), তূণীর, বাণ, প্রাস ও লৌহমুদ্গরযুক্ত শ্রেষ্ঠ রথে আরোহণ করিলেন ॥ ১১-১২ ॥

সুবর্ণনির্ম্মিত বিচিত্র শোভাময় কিরীট ও অলঙ্কার দ্বারা মহাবীর অতিকায় দীপ্তিমান্ সূর্য্যের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ১৩ ॥

দেবগণ-পরিবেষ্টিত বজ্রপাণি ইন্দ্রের ন্যায় শ্রেষ্ঠ রাক্ষসগণ-পরিবৃত মহা-

১। ছ 'স'। ২। ছ 'সুকূ-'। ৩। ছ 'স কাঞ্চনবিচিত্রেণ'। ৪। ছ 'মেরোঃ'। ৫। ছ 'রাক্ষস-'।

হয়মুচ্চৈঃশ্রবঃপ্রখ্যং শ্বেতং কাঞ্চনভূষণম্।
মনোজবং মহাকায়মারুরোহ নরান্তকঃ। ১৫ ॥
প্রাসমুল্কানিভং[1] গৃহ্য বিররাজ নরান্তকঃ[2]।
শক্তিমাদায় তেজস্বী গৌতাশনিরিবাহবে ॥ ১৬ ॥
দেবান্তকঃ[3] সমাদায় পরিঘং বজ্রভূষিতম্।
ভুজৈর্ম্মন্দরমুৎপাট্য বভৌ বিষ্ণুরিবাহবে ॥ ১৭ ॥
গদামাদায় বিপুলাং মহাপার্শ্বো মহাবলঃ।
বিররাজ গদাপাণিঃ কুবের ইব সংযুগে ॥ ১৮ ॥
তে প্রতস্থুর্মহাত্মানো রাক্ষসাঃ[4] প্রবরায়ুধাঃ।
সুরা ইবামরাবত্যাং বভূবুর্যুদ্ধদর্পিতাঃ ॥ ১৯ ॥

---

১৬। লো-টী। প্রাসমুদ্গরশূলৈশ্চ 'প্রাসমুল্কাভমাদায়ে'তি বা পাঠঃ। গৌতাশনির্গুহঃ।
১৭। লো টী। ভুজৈ 'র্দোর্ভ্যা'মিতি বা পাঠঃ।

---

বলশালী রাজপুত্র সেই রথে শোভা পাইতে লাগিলেন ॥ ১৪ ॥

নরান্তকনামক রাক্ষস মনের ন্যায় দ্রুতগামী শ্বেতবর্ণ কাঞ্চনভূষিত প্রকাণ্ড উচ্চৈঃশ্রবার ন্যায় অশ্বে আরোহণ করিলেন ॥ ১৫ ॥

যুদ্ধে 'শক্তি'ধারী তেজস্বী কার্ত্তিকেয়ের ন্যায় 'নরান্তক' উল্কাসদৃশ প্রাস গ্রহণ করিয়া শোভা পাইতে লাগিলেন ॥ ১৬ ॥

'দেবান্তক' বজ্রের হীরকখচিত পরিঘ গ্রহণ করিয়া যুদ্ধে হস্তদ্বারা মন্দরপর্ব্বত উৎপাটনকারী বিষ্ণুর ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ১৭ ॥

বলবান্ মহাপার্শ্ব বিশাল গদা উত্তোলন করিয়া যুদ্ধে গদাপাণি কুবেরের ন্যায় বিরাজ করিতে লাগিলেন ॥ ১৮ ॥

সেই মহামনাঃ রাক্ষসগণ অমরাবতীতে দেবগণের ন্যায়ই সমরোদ্যত হইলেন এবং উত্তম উত্তম অস্ত্র গ্রহণপূর্ব্বক প্রস্থান করিলেন ॥ ১৯ ॥

১। ছ '-ভমাদায়'। ২। ছ 'মহাবলঃ'। ৩। অতঃ পরঃ ছ 'মহোদরস্তু বেগেন নির্যযৌ রাক্ষসোত্তমঃ।' ইত্যাধিকম্। ৪। ছ। '-সৈর্ব্বহুভির্ব্বৃতাঃ'।

তান্ গজৈশ্চ তুরঙ্গৈশ্চ রথৈশ্চাম্বুদনিস্বনৈঃ[১]।
অনুজগ্মুর্মহাবীর্য্যা রাক্ষসা বিবিধায়ুধাঃ ॥ ২০ ॥
তে বিরেজুর্মহাত্মানঃ কুমারাঃ সূর্য্যতেজসঃ।
কিরীটিনঃ শ্রিয়া যুক্তাঃ সপ্তর্ষয় ইবাম্বরে[২]॥ ২১ ॥
প্রগৃহীতা বভৌ তেষাং ছত্রাণামাবলী সিতা।
শারদাভ্রপ্রতীকাশা হংসানামাবলী যথা ॥ ২২ ॥
মরণং তে বিনিশ্চিত্য[৩] শত্রূণাং বা পরাজয়ম্।
ইতি কৃত্বা মতিং বীরা নির্যযুর্যুদ্ধদুর্ম্মদাঃ ॥ ২৩ ॥
জগর্জুশ্চ প্রণেদুশ্চ চুক্রুশুশ্চাপি রাক্ষসাঃ।
জহৃষুশ্চ মহাত্মানো[৪] নির্যান্তো যুদ্ধকাঙ্ক্ষিণঃ[৫] ॥ ২৪ ॥

---

২১। লো টী। তে বিনেত্রঃ 'তে বিরেজু'রিতি বা পাঠঃ।
২২। লো·টী। শারদাভ্রপ্রতীকাশা শরৎকালীনাভ্রস্যেব প্রতীকাশঃ প্রকাশো যস্যাং সা।
২৩। লো-টী। পরাজিতং পরাজয়ং যুদ্ধদুর্ম্মদাঃ। 'যুদ্ধকাঙ্ক্ষিণঃ' ইতি বা পাঠঃ।

---

মহাবীর রাক্ষসগণ নানাবিধ অস্ত্রধারণপূর্ব্বক মেঘের ন্যায় ধ্বনিযুক্ত রথ এবং বহু হস্তী ও অশ্বে আরোহণ করিয়া তাঁহাদিগের অনুগমন করিলেন ॥ ২০ ॥

কিরীটশোভায় শোভিত সূর্য্যের ন্যায় তেজস্বী সেই রাজকুমারগণ গগনমণ্ডলে সপ্তর্ষির ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ২১ ॥

শরৎকালীন মেঘসদৃশ হংসশ্রেণীর ন্যায় তাঁহাদের শুভ্র ছত্রসমূহ শোভা পাইতে লাগিল ॥ ২২ ॥

সেই যুদ্ধে দুর্দ্ধর্ষ বীর রাক্ষসগণ শত্রুদিগের মৃত্যু অথবা পরাজয় অনিবার্য্য মনে করিয়া গমন করিলেন ॥ ২৩ ॥

যুদ্ধাভিলাষী উদারচেতা রাক্ষসগণ যুদ্ধাকাঙ্ক্ষায় নির্গত হইয়া আনন্দিত হইলেন এবং গর্জ্জন, সিংহনাদ ও কোলাহল করিতে লাগিলেন ॥ ২৪ ॥

---

১। ছ '-সন্নিভৈঃ'। ২। ছ 'ইবাপরে'। ৩। ছ 'বেতি নিশ্চিত্য'। ৪। 'মহাকায়াঃ'। ৫। ছ '-দুর্ম্মদাঃ'।

ততো ভেরীঃ সমাজঘ্নুঃ শঙ্খান্ দধ্মুশ্চ হৃষ্টবৎ।
পটহান্ ডিণ্ডিমাংশ্চৈব তথা বাদ্যান্যবাদয়ন্ ॥ ২৫ ॥

উৎক্রুষ্টাস্ফোটিতৈ[1]র্নাদৈঃ সঞ্চচালেব[2] মেদিনী।
রক্ষসাং সিংহনাদৈশ্চ পুস্ফোটেব[3] নভস্তলম্ ॥ ২৬ ॥[4]

তেঽভিনিষ্ক্রম্য মুদিতা রাক্ষসেন্দ্রা মহাবলাঃ।
দদৃশুর্বানরানীকং সমুদ্যতশিলায়ুধম্ ॥ ২৭ ॥

হরয়োঽপি মহাত্মানো দদৃশু[5]র্নৈর্ঋতং বলম্।
হস্ত্যশ্বরথসম্বাধং কিঙ্কিণীশতনাদিতম্ ॥ ২৮ ॥

---

২৬। লো-টী। উৎক্রুষ্টতাড়নানাদৈঃ উৎ উচ্চৈঃ ক্রুষ্টং ক্রোশনম্ 'আগচ্ছত যুদ্ধে যাম' ইত্যাহ্বানং তাড়না যে নাগচ্ছন্তি তেষাং তাড়না নাদশ্চ তৈঃ সিংহনাদৈশ্চ নভস্তলং পুস্ফোটেব স্ফুটিতমিব।

২৮। লো-টী। হস্ত্যশ্বরথৈঃ সম্বাধং সঙ্কটং দুর্গমমিত্যর্থঃ।

---

অনন্তর ভেরী, শঙ্খ, পটহ, ডিণ্ডিম এবং অন্যান্য বাদ্যধ্বনি করা হইল ॥ ২৫ ॥

রাক্ষসদিগের যুদ্ধার্থ আহ্বান এবং তর্জ্জনশব্দে পৃথিবী কম্পিত হইল এবং তাহাদের সিংহনাদে গগনমণ্ডল যেন বিদীর্ণ হইল ॥ ২৬ ॥

সেই আনন্দিত বীর রাক্ষসগণ যুদ্ধার্থ নির্গত হইয়া উত্তোলিত শিলাস্ত্রধারী বানরসৈন্যদিগকে দেখিতে পাইলেন ॥ ২৭ ॥

মহামনা বানরগণও হস্তী এবং অশ্বসমাকুল শত শত কিঙ্কিণীর শব্দে মুখরিত রাক্ষসসৈন্য দেখিতে পাইলেন ॥ ২৮ ॥

---

১। ছ '-ষ্টতাড়না না-'। ২। ছ 'সঞ্চচাল বসুন্ধরা'। ৩। ছ 'প্রস্ফোটেব' (?)। ৪। অতঃ পরং ছ 'সংহৃষ্টাঃ ক্ষোভয়ামাসুর্গর্জ্জন্তশ্চ নিশাচরাঃ' ইত্যধিকম্। ৫। ছ 'দদৃশূ রাক্ষসং'।

নীলজীমূতসঙ্কাশৈঃ সমুচ্ছ্রিতমহায়ুধৈঃ ।
দীপ্তাতপরবিপ্রখ্যৈর্নৈর্ঋতৈঃ সর্ব্বতো বৃতম্ ॥ ২৯ ॥
তং দৃষ্ট্বা বলমায়ান্তং লব্ধলক্ষ্যাঃ প্লবঙ্গমাঃ ।
সমুদ্যতমহাশৈলাঃ প্রণেদুস্তে মুহুর্মুহুঃ ॥ ৩০ ॥
ততঃ সমুৎক্রুষ্টরবং নিশম্য রক্ষোগণা বানরযূথপানাম্ ।
অমৃষ্যমাণাঃ পরহর্ষমুগ্রং মহাবলা ভীমতরং বিনেদুঃ ॥ ৩১ ॥
তদ্রাক্ষসবলং ঘোরং প্রবিশ্য হরিপুঙ্গবাঃ ।
বিচেরুরুদ্যতৈঃ শৃঙ্গৈর্নগাঃ শিখরিণো যথা ॥ ৩২ ॥

২৯। লো-টী। দীপ্তাতপরবিপ্রখ্যৈরিতি তেজসা, ন তু বর্ণেন, কনককবচধারণেন চ। 'দীপ্তানলরবিপ্রখ্যৈ'রিতি বা পাঠঃ।

৩০। লো-টী। তং দৃষ্ট্বা জাতাবেকবচনম্, রাক্ষসং বলং বলবন্তম্। 'তৎ' ইতি পাঠে আয়ান্তমিত্যার্ষম্ লব্ধলক্ষ্যাঃ প্রাপ্তাবনাঃ স্বায়নমত্যন্তস্তু ইত্যর্থঃ।

৩১। লো-টী। সমুৎক্রুষ্টরবং সম্যগাক্রোশরবম্।

৩২। লো-টী। উদ্যতৈর্গৃহীতৈঃ অগাঃ শৈলাঃ, 'নগা' ইতি বা পাঠঃ।

নীলমেঘসদৃশ উত্তোলিত অস্ত্রধারী উজ্জ্বল সূর্য্যতুল্য রাক্ষসগণ কর্ত্তৃক সেই সৈন্যগণ সর্ব্বোতোভাবে পরিবেষ্টিত ছিল ॥ ২৯ ॥

বানরগণ তাঁহাদের লক্ষ্য-রাক্ষসসৈন্যদিগকে আসিতে দেখিয়া প্রকাণ্ড পর্ব্বত-সমূহ উত্তোলিত করিয়া পুনঃ পুনঃ শব্দ করিতে লাগিলেন ॥ ৩০ ॥

অনন্তর মহাবীর রাক্ষসগণ বানরদলপতিদিগের আস্ফালনধ্বনি শ্রবণ করিয়া তাহা সহ্য করিতে না পারিয়া ভয়ঙ্কর শব্দ করিতে লাগিলেন ॥ ৩১ ॥

শিখরযুক্ত পর্ব্বতের ন্যায় শ্রেষ্ঠ বানরগণ পর্ব্বতশৃঙ্গ গ্রহণপূর্ব্বক সেই ভয়ঙ্কর রাক্ষসসৈন্যমধ্যে প্রবেশ করিয়া বিচরণ করিতে লাগিলেন ॥ ৩২ ॥

১। ছ '-প্তানলর-'। ২। 'সমুদ্ধৃত-'। ৩। ছ 'পরবীরহর্ষং শব্দং মহাভীমরবং প্রণেদুঃ'। ৪। ছ-পুস্তকে অত্র কশ্চিৎ সর্গশেষো দৃশ্যতে।

কেচিদাকাশমাবিশ্য কেচিদুর্ব্যাং প্লবঙ্গমাঃ।
রক্ষঃসৈন্যেষু সংক্রুদ্ধাশ্চেরুদ্রু মশিলায়ুধাঃ ॥ ৩৩ ॥
নিজঘ্নুঃ শৈলশৃঙ্গাগ্রৈর্বিভিদুশ্চ পরস্পরম্।
সিংহনাদান্ বিনেদুশ্চ রণে রাক্ষসবানরাঃ ॥ ৩৪ ॥
তে পাদপশিলাশৈলৈশ্চক্রুর্বৃষ্টিমনুত্তমাম্।
বাণৌঘৈর্বার্য্যমাণাপি[1] হরয়ো ভীমবিক্রমাঃ ॥ ৩৫ ॥
শিখরৈঃ শিখরাভাস্তে যাতুধানান্ প্লবঙ্গমাঃ।
নিজঘ্নুঃ সংযুগে[2] ক্রুদ্ধাঃ কালান্তকযমোপমাঃ ॥ ৩৬ ॥
কেচিদ্রথগতান্ বীরান্ গজবাজিগতানপি।
নিজঘ্নুঃ সহসাপ্লুত্য যাতুধানান্ বলীমুখাঃ[3] ॥ ৩৭ ॥

---

৩৫। লো-টী। অনুত্তমাং মহতীম্। বাণবর্ষসমাধূতাঃ কম্পিতাঃ।

---

ক্রুদ্ধ বানরগণ বৃক্ষ এবং প্রস্তররূপ অস্ত্র গ্রহণ করিয়া আকাশে এবং পৃথিবীতে রাক্ষসগণমধ্যে বিচরণ করিতে লাগিলেন ॥ ৩৩ ॥

যুদ্ধক্ষেত্রে রাক্ষস এবং বানরগণ পরস্পর পরস্পরকে পর্ব্বতশিখরের অগ্রদ্বারা আঘাত করিয়া সিংহনাদ করিতে লাগিলেন ॥ ৩৪ ॥

সেই ভয়ঙ্কর পরাক্রমশালী বানরগণ বাণসমূহদ্বারা নিবারিত হইয়াও প্রবল ভাবে বৃক্ষ, প্রস্তর ও পর্ব্বতসমূহ বর্ষণ করিতে লাগিলেন ॥ ৩৫ ॥

সেই কালান্তক যমসদৃশ শিখরতুল্য ক্রুদ্ধ বানরগণ সংগ্রামক্ষেত্রে পর্ব্বতশৃঙ্গ দ্বারা রাক্ষসদিগকে আহত করিতে লাগিলেন ॥ ৩৬ ॥

কোন কোন বানর সহসা উল্লম্ফনপূর্ব্বক রথ, হস্তী ও অশ্বারূঢ় রাক্ষসদিগকে প্রহার করিতে লাগিলেন ॥ ৩৭ ॥

১। ছ 'বাণবর্ষসমাধুতা'। ২। ছ 'সমরে'। ৩। ছ 'প্লবঙ্গমাঃ'।

শৈলশৃঙ্গনিভাস্তে তু মুষ্টিভির্ভ্রা[1]ন্তলোচনাঃ ।
চেলুঃ পেতুশ্চ নেদু[2]শ্চ তত্র রাক্ষসপুঙ্গবাঃ ॥ ৩৮ ॥
রাক্ষসাস্তু শরৈস্তীক্ষ্ণৈ[3]র্বিভিদুঃ কপিকুঞ্জরান্ ।
ততঃ শৈলৈশ্চ বৃক্ষৈশ্চ বিসৃষ্টৈর্হরিরাক্ষসৈঃ ॥ ৩৯ ॥
শূলমুদ্গরখড়্গৈশ্চ নিশিতৈঃ শরবৃষ্টিভিঃ ।
মুহূর্ত্তেনাবৃতা ভূমিরভবচ্ছো[4]ণিতোৎপ্লুতা ॥ ৪০ ॥
বিকীর্ণৈঃ পর্ব্বতাকারৈ রক্ষোভিরু[5]পমর্দ্দিতৈঃ ।
[6]আসীদ্বসুমতী পূর্ণা তদা যুদ্ধমদান্বিতৈঃ ॥ ৪১ ॥
আক্ষিপ্যাক্ষিপ্যমা[7]ণাশ্চ [8]যাতুধানাশ্চ বানরাঃ ।
অন্যোন্যং [9]শাতয়ামাসুঃ পরস্পরজিঘাংসয়া ॥ ৪২ ॥

৩৮ । লো-টী । শৈলশৃঙ্গনিভগ্নাঃ নিঃশেষেন ভগ্নাঃ, 'শৈলশৃঙ্গবিনির্ভগ্না' ইতি বা পাঠঃ ।
৩৯-৪০ । লো-টী । বিসৃষ্টৈস্তৈরাবৃতা অভবৎ । শোণিতোৎপ্লুতা শোণিতব্যাপ্তা চ ।
৪১ । লো-টী । রক্ষোভিশ্চ বিকীর্ণৈর্হতৈঃ পীড়িতৈশ্চাবৃতা অভবৎ ।
৪২ । লো-টী । ভগ্নশল্যাঃ শল্যৈরস্ত্রৈর্ভগ্না ভগ্নগাত্রাঃ, 'ভগ্নসক্থা' ইতি পাঠে ভগ্নোরবঃ ।

সেই যুদ্ধক্ষেত্রে পর্ব্বতশিখরতুল্য রাক্ষসপুঙ্গবগণ মুষ্টিপ্রহারে বিঘূর্ণিতনেত্রে কম্পিত ও নিপতিত হইলেন এবং আর্ত্তনাদ করিতে লাগিলেন ॥ ৩৮ ॥

রাক্ষসগণও তীক্ষ্ণ শরদ্বারা বানরপুঙ্গবদিগকে বিদীর্ণ করিতে লাগিলেন। অনন্তর বানর এবং রাক্ষসগণকর্ত্তৃক নিক্ষিপ্ত পর্ব্বত, বৃক্ষ, শূল, মুদ্গর, খড়্গ ও তীক্ষ্ণ-শরবর্ষণে মুহূর্ত্তমধ্যে পৃথিবী রক্তে প্লাবিতা হইল ॥ ৩৯-৪০ ॥

যুদ্ধমত্ত নিহত এবং পীড়িত রাক্ষসগণকর্ত্তৃক তখন পৃথিবী পরিব্যাপ্ত হইয়াছিল ॥ ৪১ ॥

আক্রান্ত এবং আক্রমণকারী রাক্ষস এবং বানরগণ একে অন্যকে হত্যা করিতে অভিলাষী হইয়া পরস্পরকে ভূপাতিত করিলেন ॥ ৪২ ॥

১ । ছ '-ষ্টিভ্রান্তবিলো-' । ২ । ছ 'ততো' । ৩ । ছ '-র্ব্বিভেদুঃ' । ৪ । ছ '-চ্ছোণিত-' । ৫ । ছ '-রুপ-' ।
৬ । ছ-পুস্তকে ইদমর্দ্ধং নাস্তি । ৭ । ছ '-ণাশ্চ' । ৮ । ছ 'ভগ্নশৈলৈশ্চ' । ৯ । ছ 'পাত-' ।

রিপুশোণিতদিগ্ধাঙ্গৈস্তত্র বানরকুঞ্জরৈঃ ।
প্রাণাংশ্চা[1]পরিরক্ষদ্ভিরকারি কদনং মহৎ ॥ ৪৩ ॥
বানরান্[2] বানরৈরে[3]ব জঘ্নুর্ঘোরা হি রাক্ষসাঃ ।
রাক্ষসা[4]ন্ রাক্ষসৈ[5]রেব পিপিষুর্বানরা যুধি ॥ ৪৪ ॥
[6]আচ্ছিদ্য চ শিলাস্তেষাং নিজঘ্নূ রাক্ষসা হরীন্ ।
তে সমা[7]চ্ছিদ্য শস্ত্রাণি জঘ্নূ রক্ষাংসি বানরাঃ ॥ ৪৫ ॥
আজঘ্নুঃ শৈলশিখরৈর্বিভিদুশ্চ পরস্পরম্ ।
সিংহনাদান্ বিনেদুশ্চ রণে বানররাক্ষসাঃ ॥ ৪৬ ॥
ভি[8]ন্নবর্ম্মধনুর্জ্যা[9] বৈ রাক্ষসা বানরৈর্হতাঃ ।
রুধিরং[10] ববমুস্তত্র রসসারমিব দ্রুমাঃ ॥ ৪৭ ॥

---

৪৩ । লো-টী । কদনং পীড়নম্ ।

৪৫ । লো-টী । আচ্ছিদ্য আকৃষ্য তেভ্যঃ, 'ভেত্বা'মিতি বা পাঠঃ ।

৪৭ । লো-টী । ববমুঃ বেমুঃ, 'সুস্রুবু'রিতি পাঠে স এবার্থঃ । রসাসারং রসধারাম্ ।

---

শত্রুরক্তে সর্ব্বাঙ্গলিপ্ত বানরপুঙ্গবগণ প্রাণ বিসর্জ্জন দিয়াও ভীষণ যুদ্ধ করিলেন ॥ ৪৩ ॥

ভয়ঙ্কর রাক্ষসগণ বানরদ্বারাই বানরদিগকে আহত করিতে লাগিলেন এবং বানরগণও যুদ্ধে রাক্ষসদ্বারা রাক্ষসদিগকে নিষ্পিষ্ট করিতে লাগিলেন ॥ ৪৪ ॥

রাক্ষসগণ বানরদিগের প্রস্তরখণ্ড আকর্ষণ করিয়া তাঁহাদিগকে আহত করিলেন এবং বানরগণও রাক্ষসদিগের অস্ত্রসমূহ বলপূর্ব্বক গ্রহণ করিয়া তাঁহাদিগকে প্রহার করিতে লাগিলেন ॥ ৪৫ ॥

যুদ্ধক্ষেত্রে বানর এবং রাক্ষসগণ পর্ব্বতশৃঙ্গ দ্বারা পরস্পরকে প্রহার করিয়া সিংহের ন্যায় গর্জ্জন করিতে লাগিলেন ॥ ৪৬ ॥

বানরগণকর্ত্তৃক জ্যা, ধনুক ও বর্ম্ম ছিন্ন হওয়ায় নিহত রাক্ষসগণ বৃক্ষের

---

১ । ছ '-শ্চ পরি-' । ২ । ছ 'বানরং' । ৩ । ছ '-রেণৈব' । ৪ । ছ '-সং' । ৫ । ছ '-সেনৈব' । ৬ । ছ 'আবিধ্য' । ৭ । ছ 'সমাবিধ্য' । ৮ । ছ 'ছিন্ন-' । ৯ । ছ '-জ্যা' । ১০ । ছ 'সুস্রুবু-' ।

রথেন রথিনং চাপি বারণং বারণেন চ।
হয়েন চ হয়ং[1] কেচিৎ পিপিষুর্বানরা রণে ॥ ৪৮ ॥

ক্ষুরাগ্রৈরর্দ্ধচন্দ্রৈশ্চ ভল্লৈশ্চ নিশিতৈঃ শরৈঃ।
বৈতস্তিকৈঃ সুনিশিতৈঃ শক্তি[2]তোমরমুদ্গরৈঃ।
রাক্ষসা বানরেন্দ্রাণাং কদনং[3] চক্রুরাহবে ॥ ৪৯ ॥

শিলা[4]শৈলগদাখড়্গৈর্ঘোরৈশ্চ মুষলৈরপি।
বিকীর্ণৈঃ পর্ব্বতা[5]গ্রৈস্তু দ্রুমৈশ্ছিন্নৈশ্চ সংযুগে।
হতৈশ্চ কপিরক্ষোভির্ধরণী দুর্গমাভবৎ ॥ ৫০ ॥

তস্মিন্ প্রবৃত্তে তুমুলে বিমর্দ্দে প্রহৃষ্যমাণে চ বলে কপীনাম্[6]।
নিপাত্যমানেষু চ রাক্ষসেষু মহর্ষয়ো দেবগণাশ্চ নেদুঃ।
তে চাপি সর্ব্বে হরয়ঃ প্রহৃষ্টা বিনেদুরাক্ষ্বেড়িত[7]সিংহনাদান্ ॥ ৫১ ॥

৪৯। লো-টী। বৈতস্তিকৈর্বাণবিশেষৈরস্ত্রবিশেষৈর্বা।

৫০। লো-টী। বিকীর্ণৈরিতস্ততঃ ক্ষিপ্তৈঃ। 'কীর্ণং ছিন্নে চ বিক্ষিপ্তে হিংসিতেঽপ্যভিধেয়বদি'তি কোষঃ। এতৈর্হতৈঃ কপিরক্ষোভিঃ।

৫১। লো-টী। বিমর্দ্দে যুদ্ধে তুমুলে মহতি।

নির্য্যাসের ন্যায় রক্তবমন করিতে লাগিলেন ॥ ৪৭ ॥

কোন কোন বানর রথদ্বারা রথীকে, হস্তী দ্বারা হস্তীকে, এবং অশ্বদ্বারা অশ্বকে নিষ্পেষিত করিতে লাগিলেন ॥ ৪৮ ॥

রাক্ষসগণ যুদ্ধক্ষেত্রে অর্দ্ধচন্দ্রাকৃতি বাণ, ভল্ল, তীক্ষ্ণ শর, সুতীক্ষ্ণ বৈতস্তিক, শক্তি, তোমর এবং মুদ্গর দ্বারা বানরদিগের অত্যন্ত উৎপীড়ন করিলেন ॥ ৪৯ ॥

সংগ্রামক্ষেত্রে প্রস্তর, পর্ব্বত, গদা, খড়্গ, ভয়ঙ্কর মুদ্গর, বিক্ষিপ্ত পর্ব্বতাগ্র, ছিন্নবৃক্ষ, এবং নিহত বানর ও রাক্ষসদ্বারা পৃথিবী অতিশয় দুর্গম হইল ॥ ৫০ ॥

সেই বিশাল যুদ্ধ আরম্ভ হইলে এবং বানরদিগের সৈন্য আনন্দিত ও রাক্ষস-

১। ছ 'হয়ান্'। ২। ছ 'ভল্লৈস্তো-'। ৩। ছ 'বিভিন্নুশ্চিচ্ছিদুস্তথা'। ৪। ছ '-শিখরসানূনি বৃক্ষাংশ্চ মহত্তথা'। ৫। ছ '-ভৈশ্চৈব'। ৬। ছ 'হরীণাম্'। ৭। ছ '-নাদৈঃ'।

ততো হয়ং মারুততুল্যবেগম্ আরুহ্য শক্তিং নিশিতাং প্রগৃহ্য।
নরান্তকো বানররাজসৈন্যং বিবেশ সিন্ধুস্ত[1] যথার্ণবৌঘম্ ॥ ৫২ ॥

স বানরান্ সপ্তদশাতিবীরঃ প্রাসেন দীপ্তেন বিনির্বিভেদ।
একক্ষণেনেন্দ্ররিপুর্মহাত্মা জঘান সৈন্যং হরিপুঙ্গবানাম্[2] ॥ ৫৩ ॥

দদৃশুশ্চ মহাত্মানং হয়পৃষ্ঠে প্রতিষ্ঠিতম্।
চরন্তং হরিসৈন্যেষু ভূতবিদ্যাধরর্ষয়ঃ ॥ ৫৪ ॥

স তস্য দদৃশে মার্গো মাংসশোণিতকর্দ্দমঃ।
পতিতৈঃ পর্ব্বতাকারৈর্বানরৈরভিসংবৃতঃ ॥ ৫৫ ॥

---

৫২। লো-টী। সিন্ধুর্নদী, 'সিন্ধুর্বমথুদেশাব্ধিনদে না সরিতি স্ত্রিয়াম্' ইতি কোষঃ। 'মীন' ইতি বা পাঠঃ।

৫৩। লো-টী। স এক ইত্যন্বয়ঃ। 'একক্ষণেন' ইতি বা পাঠঃ।

৫৫। লো-টী। তস্য রণপ্রদেশস্য সমার্দ্ধঃ।

---

নিপতিত হইলে মহর্ষি এবং দেবগণ আনন্দধ্বনি করিতে লাগিলেন। সেই বানরগণও সকলে আনন্দিত হইয়া সিংহনাদ করিতে লাগিলেন ॥ ৫১ ॥

নরান্তক-নামক রাক্ষস বায়ুর ন্যায় বেগশীল অশ্বে আরোহণ করিয়া নদী যেরূপ সমুদ্রপ্রবাহে প্রবেশ করে, সেইরূপ বানররাজদিগের সৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥ ৫২ ॥

সেই মহাত্মা ইন্দ্রশত্রু বীর নরান্তক উজ্জ্বল প্রাসনামক অস্ত্রদ্বারা সপ্তদশ-সংখ্যক বানরকে বিদীর্ণ করিলেন এবং সেই মুহূর্ত্তেই বানরপুঙ্গবদিগের সৈন্য নিহত করিলেন ॥ ৫৩ ॥

ভূত, বিদ্যাধর এবং ঋষিগণ অশ্বপৃষ্ঠারূঢ় মহাত্মা নরকান্তককে বানরসৈন্যের মধ্যে বিচরণ করিতে দেখিলেন ॥ ৫৪ ॥

সংগ্রামভূমির সেই প্রদেশ পর্ব্বতসদৃশ বিরাট বানরদেহে আচ্ছাদিত এবং মাংস ও রক্তে কর্দ্দমাক্ত দেখা যাইতে লাগিল ॥ ৫৫ ॥

১। ছ 'মৎস্যস্ত'। ২। ছ '-ব্‌থপানাম্'।

যাবদ্বিক্রমিতুং বুদ্ধিং চক্রুঃ[১] প্লবগপুঙ্গবাঃ।
[২]তাবদেতানতিক্রম্য নির্বিভেদ নরান্তকঃ ॥ ৫৬ ॥
সর্ব্বাসু দিক্ষু বলবান্ বিচচার নরান্তকঃ।
[৩]কর্ষন্ বানরসৈন্যানি মহাভ্রাণীব মারুতঃ ॥ ৫৭ ॥
যতো যতঃ[৪] স দদৃশে প্রাসপাণির্নরান্তকঃ।
ততস্ততোঽভ্যমন্যন্ত কালোঽয়মিতি বানরাঃ[৫] ॥ ৫৮ ॥
যাবদুৎপাটয়ামাসুঃ শৈলান্ বৃক্ষাংশ্চ বানরাঃ।
তাবৎ প্রাসহতাঃ পেতুর্বজ্রকৃত্তা ইবাচলাঃ ॥ ৫৯ ॥

---

৫৬। লো-টী। প্রাসং কুন্তম্। যাবদ্ যদা তাবত্তদা।
[ লো-টী। ] সংগ্রামাস্তে সংগ্রামমধ্যে।

---

বানরপুঙ্গবগণ বিক্রম প্রকাশ করিবার ইচ্ছা করিলেই 'নরান্তক' তাঁহাদিগকে অতিক্রম করিয়া বিদীর্ণ করিলেন ॥ ৫৬ ॥

বায়ু যেরূপ বিশাল মেঘমালাকে আকর্ষণ করে, সেইরূপ বানর-সৈন্যদিগকে আকর্ষণ করিয়া বলবান্ নরান্তক চতুর্দ্দিকে বিচরণ করিতে লাগিলেন ॥ ৫৭ ॥

সেই প্রাসধারী নরান্তক যেখানেই দৃষ্ট হইতেন, সেইখানেই বানরগণ তাঁহাকে 'কাল' বলিয়া মনে করিতেন ॥ ৫৮ ॥

বানরগণ পর্ব্বত এবং বৃক্ষ উৎপাটিত করিবামাত্রই প্রাসদ্বারা আহত হইয়া রাক্ষসগণ বজ্রদ্বারা ছিন্নপক্ষ পর্ব্বতের ন্যায় নিপতিত হইলেন ॥ ৫৯ ॥

---

১। ছ '-সত্তমাঃ'। ২। ছ '-স্তাবদ্বেগেন'। ৩। ছ 'প্রকর্ষন্ দিক্ষু সৈন্যানি'। ৪। ছ '-তশ্চ'।
৫। অতঃ পরং ছ 'অনন্তরং প্রাসমুত্তমা সংগ্রামাগ্রে নরান্তকঃ। দদাহ হরিসৈন্যানি কাননানি যথানলঃ ॥' ইত্যধিকম্।

ন শেকুর্দ্রবিতুং[১] বীরা ন স্থাতুং স্পন্দিতুং ন চ।
স্থিতং চোৎপ্রপতন্তঞ্চ[২] প্রাসাগ্রেণ[৩] স বিব্যধে ॥ ৬০ ॥

একেনান্তককল্পেন প্রাসেনাদিত্যবর্চ্চসা।
ভিন্নানি হরিসৈন্যানি নিপেতুর্ধরণীতলে[৪] ॥ ৬১ ॥

বজ্রনিষ্পেষনির্নিদং প্রাসস্য বিনিপাতনম্[৫]।
ন শেকুর্বানরাঃ সোঢ়ুং স্পর্শমগ্নেরিব প্রজাঃ ॥ ৬২ ॥

পততাং হরিবীরাণাং রূপাণি প্রচকাশিরে[৬]।
বজ্রভগ্নাগ্রকূটানাং শৈলানাং পততামিব ॥ ৬৩ ॥

---

৬০। লো-টী। দ্রবিতুং বেগেন গন্তুম্, স্পন্দিতুং স্পন্দিতুম্। প্রাসাগ্রেণ প্রাসশ্রেষ্ঠেন।
৬১। লো-টী। আদিত্যবর্চ্চসা আদিত্যকান্ত্যা।
৬২। লো-টী। বজ্রনিষ্পেষো বজ্রসংঘট্টধ্বনির্নিনাদো যস্য তৎ নিপাতনম্।
৬৩। লো-টী। বজ্রভগ্নাগ্রকূটানাং বজ্রেণ ভগ্নানি অগ্রকূটানি প্রধানশৃঙ্গাণি যেষাং তেষাম্।

---

বীরগণ পলায়ন করিতে অথবা অবস্থান করিতে বা নড়াচড়া করিতেও সমর্থ হইলেন না। ভূতলে অবস্থিত অথবা আকাশে উত্থিতাবস্থায়ই সেই নরান্তক প্রাসের অগ্রভাগ দ্বারা তাহাদিগকে বিদ্ধ করিলেন ॥ ৬০ ॥

যমসদৃশ নরান্তক একাকী সূর্য্যের ন্যায় তেজোময় প্রাসদ্বারা বানরসৈন্যদিগকে বিদীর্ণ করিলে তাহারা ভূতলে নিপতিত হইল ॥ ৬১ ॥

জনগণ যেরূপ অগ্নির স্পর্শ সহ্য করিতে পারে না, সেইরূপ বানরগণ বজ্রসঙ্ঘর্ষের ন্যায় প্রাসের পতন-শব্দ সহ্য করিতে পারিল না ॥ ৬২ ॥

ভূপতিত বানরবীরগণের অবস্থা বজ্রদ্বারা প্রধান শৃঙ্গ ভগ্ন হওয়ায় পতিত পর্ব্বতের ন্যায় প্রতিভাত হইল ॥ ৬৩ ॥

---

১। ছ 'গন্দিতুং তথা'। ২। ছ 'চৈবোৎপত-'। ৩। ছ 'ধাবন্তঞ্চ'। ৪। ছ 'নিপেতুঃ-'। ৫। ছ 'প্রাসস্যাভিনিপাতিতম্'। ৬। ছ 'ন রূপাণি চকাশিরে'।

যে ন পূর্ব্বং[১] মহাত্মানঃ কুম্ভকর্ণেন পাতিতাঃ।
নরান্তকেন তে সর্ব্বে দ্রাবিতা[২] নিহতা যুধি[৩] ॥ ৬৪ ॥
নিরীক্ষমাণঃ সুগ্রীবো দদর্শ হরিবাহিনীম্।
নরান্তকভয়ত্রস্তাং বিদ্রবন্তীং ততস্ততঃ[৪] ॥ ৬৫ ॥
বিদ্রুতাং বাহিনীং দৃষ্ট্বা স দদর্শ[৫] নরান্তকম্।
প্রাসপাণিনমায়ান্তং[৬] হয়পৃষ্ঠেন দর্পিতম্ ॥ ৬৬ ॥
অথোবাচ মহাতেজাঃ সুগ্রীবো হরিপুঙ্গবঃ।
কুমারমঙ্গদং বীরং[৭] শক্রতুল্যপরাক্রমম্ ॥ ৬৭ ॥
গচ্ছৈতং[৮] রাক্ষসং বীরং[৯] ঘোরং তুরগমাস্থিতম্[১০]।
ক্ষোভয়ন্তং হরিবলং ক্ষিপ্রং প্রাণৈর্বিযোজয় ॥ ৬৮ ॥

---

৬৪। লো-টী। কেচন দ্রাবিতাঃ, কেচিচ্চ নিহতাঃ।

---

যুদ্ধে কুম্ভকর্ণকর্তৃক পূর্ব্বে যাঁহারা পরাজিত হ'ন নাই, সেই মহামনা বানরগণ নরান্তক কর্ত্তৃক পরাজিত হইয়া নিহত হইলেন ॥ ৬৪ ॥

নিরীক্ষণকারী সুগ্রীব নরান্তকের ভয়ে বিভ্রান্ত এবং চতুর্দ্দিকে ধাবমান বানরসৈন্যদিগকে দেখিতে পাইলেন ॥ ৬৫ ॥

সুগ্রীব পলায়িত বানরসৈন্যদিগকে দেখিয়া প্রাসহস্তে দর্পিত নরান্তককে অশ্বপৃষ্ঠে আসিতে দেখিলেন ॥ ৬৬ ॥

অনন্তর মহাতেজস্বী বানরপুঙ্গব সুগ্রীব ইন্দ্রের ন্যায় পরাক্রমশালী বীর কুমার অঙ্গদকে বলিলেন— ॥ ৬৭ ॥

বানরসৈন্য-উৎপীড়নকারী এই অশ্বারূঢ় ভয়ঙ্কর রাক্ষসের নিকট গমন করিয়া সত্বর ইহাকে সংহার কর ॥ ৬৮ ॥

---

১। ছ 'পূর্ব্বে'। ২। ছ 'নির্জ্জিতা হতাঃ'। ৩। অতঃ পরং ছ 'তে ভগ্না বানরশ্রেষ্ঠাঃ সুগ্রীবমুপতস্থিরে।' ইত্যধিকম্। ৪। ছ '-ত্রাসিতস্ততঃ'। ৫। ছ 'দদর্শ স'। ৬। ছ '-পাণিনথায়ান্তং'। ৭। ছ 'পুরঃ'। ৮। ছ '-চ্ছৈনং'। ৯। ছ 'বীর যোহয়ং'। ১০। ছ '-স্থং'।

স তু[1] ভর্ত্তুর্বচঃ শ্রুত্বা নিষ্পপাতাঙ্গদস্তদা।
অনীকান্মেঘসঙ্কাশান্মেঘানীকাদিবাংশুমান্[2] ॥ ৬৯ ॥
নিরায়ুধো মহাতেজাঃ কেবলং নখদংষ্ট্রবান্।
নরান্তকমুপব্রজ্য[3] বালিসূনুরভাষত ॥ ৭০ ॥
তিষ্ঠ[4] কিং প্রাকৃতৈরেভির্হরিভিস্ত্বং[5] করিষ্যসি।
যুধ্যস্বাদ্য ময়া সার্দ্ধং রণে[6] সৎপুরুষো ভব ॥ ৭১ ॥
অস্মিন্ বজ্রসমস্পর্শে প্রাসং মে ক্ষিপ বক্ষসি।
অঙ্গদস্য বচঃ শ্রুত্বা প্রচুক্রোধ[7] নরান্তকঃ।
সম্পীড্য দশনৈরোষ্ঠৌ[8] নিঃশ্বস্য চ পুনঃ পুনঃ ॥ ৭২ ॥

৬৯। লো টী। অনীকাৎ স্বসৈন্যাৎ মেঘসংকাশাৎ নানাবর্ণমেঘতুল্যাৎ মেঘানীকাৎ মেঘসৈন্যাৎ মেঘসমূহাদিত্যর্থঃ। 'অনীকোঽস্ত্রী রণে সৈন্যে' ইতি কোষঃ।

[ লো-টী। ] সধাতুরিব সগৈরিক ইব।

৭০। লো-টী। নখাশ্চ দংষ্ট্রা নখদংষ্ট্রাঃ তদ্বান্।

৭১। লো-টী। প্রাকৃতৈরল্পবলৈঃ কিং ত্বং বিরুধ্যসে ত্বয়া সহ কিং বিরোধঃ ক্রিয়তে ইত্যর্থঃ। 'তিষ্ঠ ত্বং কিং করিষ্যসী'তি চ পাঠঃ ক্বচিৎ।

৭২। লো-টী। ক্ষিপ প্রক্ষিপ।

সেই অঙ্গদ প্রভুর আদেশ শ্রবণ করিয়া মেঘসমূহ হইতে সূর্য্যের ন্যায় মেঘসদৃশ স্বীয় সৈন্য হইতে নিষ্ক্রান্ত হইলেন ॥ ৬৯ ॥

অস্ত্রহীন মহাতেজস্বী কেবল নখ-দন্তধারী বালিপুত্র অঙ্গদ নরান্তকের সমীপে গমন করিয়া বলিলেন—॥ ৭০ ॥

"থামুন, এই সাধারণ বানরদিগের সহিত যুদ্ধ করিয়া আপনি কি করিবেন? রণক্ষেত্রে আমার সহিত যুদ্ধ করিয়া পুরুষশ্রেষ্ঠ বলিয়া গণ্য হউন ॥ ৭১ ॥

এই বজ্রসদৃশ কঠিন আমার বক্ষে প্রাস নিক্ষেপ করুন।" অঙ্গদের এই

১। ছ 'পিতুর্ব্বচনং'। ২। অতঃ পরং ছ 'শৈলসঙ্ঘাতসদৃশো হরীণামুত্তমোঽঙ্গদঃ। রয়াজ্রাঙ্গদনদ্ধাঙ্গঃ সধাতুরিব পর্ব্বতঃ' ॥ ইত্যধিকম্। ৩। '-পাগম্য'। ৪। ছ 'ত্বং'। ৫। ছ '-ভিঃ কিং'। ৬। ছ 'দর্পত্তে বিনয়ামাহম্'। ৭। ছ 'চুপ্রকোপ'। ৮। ছ '-রোষ্ঠং'।

স প্রাসমাবিধ্য তদাঙ্গদায় জ্বলন্তমুগ্রং সহসা সসর্জ।
স বালিপুত্রোরসি বজ্রকল্পে[১] বভূব ভগ্নো ন্যপতচ্চ[২] ভূমৌ ॥ ৭৩ ॥
তং প্রাসমালোক্য তদা চ ভগ্নং সুপর্ণকৃত্তোত্তমভোগকল্পম্[৩]।
মুষ্টিং[৪] সমুদ্যম্য স বালিপুত্রস্তুরঙ্গমং তস্য জঘান মূর্দ্ধ্নি ॥ ৭৪ ॥
স তস্য বাজী নিপপাত ভূমৌ তেন[৫] প্রহারেণ বিকীর্ণমূর্দ্ধা।
নিমগ্নতালুঃ স্ফুটিতাক্ষিতারো[৬] নির্ব্বান্তজিহ্বোঽচলসন্নিকাশঃ ॥ ৭৫ ॥
নরান্তকঃ ক্রোধবশং জগাম হতং তুরঙ্গং পতিতং সমীক্ষ্য।
স মুষ্টিমুদ্যম্য[৭] মহাপ্রভাবো জঘান শীর্ষে যুধি বালিপুত্রম্ ॥ ৭৬ ॥

---

৭৪। লো-টী। স্বয়ম্ভুদত্তশ্চাসৌ উরগভোগকল্পশ্চেতি তং হ্রস্বত্বমার্ষম্। 'সুপর্ণকৃত্তোরগভোগকল্প'মিতি পাঠঃ ক্বচিৎ।

৭৫। লো-টী। বাজী হয়ঃ বিস্ফুটিতমূর্দ্ধা বিকীর্ণমূর্দ্ধা নিঃশেষেণ মগ্নং তালু যস্য সঃ, নির্ব্বান্তা নির্গতা জিহ্বা যস্য স নির্ব্বান্তজিহ্বঃ।

---

বাক্য শ্রবণ করিয়া নরান্তক দন্তদ্বারা ওষ্ঠ মর্দ্দিত করিয়া এবং পুনঃ পুনঃ নিঃশ্বাস পরিত্যাগ করিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইলেন ॥ ৭২ ॥

নরান্তক সহসা অত্যুগ্র উজ্জ্বল প্রাস দৃঢ়ভাবে ধরিয়া বজ্রের ন্যায় কঠিন বালিপুত্র অঙ্গদের বক্ষে নিক্ষেপ করিলে তাহা ভগ্ন হইয়া ভূমিতে পতিত হইল ॥ ৭৩ ॥

তখন বালিপুত্র অঙ্গদ গরুড়কর্ত্তৃক কর্ত্তিত বিশাল সর্পের ন্যায় সেই প্রাস ভগ্ন হইল দেখিয়া মুষ্টি উত্তোলন করত তাঁহার অশ্বের মস্তকে আঘাত করিলেন ॥ ৭৪ ॥

সেই মুষ্টিপ্রহারে মস্তক বিদীর্ণ, তালু নিমগ্ন, চক্ষুর তারা স্ফুটিত এবং জিহ্বা বহির্গত হওয়ায় তাঁহার পর্ব্বতসদৃশ অশ্ব ভূমিতে পতিত হইল ॥ ৭৫ ॥

নরান্তক নিহত অশ্বকে পতিত দেখিয়া ক্রোধভরে মুষ্টি উত্তোলিত করিয়া বালিপুত্র অঙ্গদের মস্তকে আঘাত করিলেন ॥ ৭৬ ॥

---

১। ছ '-কল্পো'। ২। ছ 'পতিতশ্চ ভূমৌ'। ৩। ছ '-কৃত্তোরগভোগ-'। ৪। ছ 'তলং'। ৫। ছ 'তলপ্রহারেণ'। ৬। ছ 'স্ফুরিতা-'। ৭। ছ 'মুষ্টিং সমুদ্যম্য'।

তথাঙ্গদো মুষ্টিনিপিষ্টমূর্দ্ধা সুস্রাব তীব্রং রুধিরং তু শীর্ষাৎ।[১]
মুহুঃ প্রজজ্বাল মুমোহ চাপি সংজ্ঞাং সমাসাদ্য[২] চ বিস্মিতোঽভূৎ ॥৭৭॥
অথাঙ্গদো বজ্রসমানবেগঃ[৩] সংবধ্য[৪] মুষ্টিং গিরিশৃঙ্গকল্পম্[৫]।
নিপাতয়ামাস তদা মহাত্মা নরান্তকস্যোরসি বালিসূনুঃ[৬] ॥ ৭৮ ॥
স মুষ্টিনিষ্পিষ্টবিভিন্নবক্ষা মুখাদ্বমচ্ছোণিতদিগ্ধগাত্রঃ।
নরান্তকো ভূমিতলে পপাত যথাচলো বজ্রনিপাতভগ্নঃ ॥ ৭৯ ॥
অথান্তরীক্ষে ত্রিদশোত্তমানাং বনৌকসাং চাপি মহান্ নিনাদঃ।
বভূব তস্মিন্ নিহতেঽতিবীর্য্যে নরান্তকে বালিসুতেন সংখ্যে ॥ ৮০ ॥

৭৭। লো-টী। অথাঙ্গদো মুষ্টিনিপিষ্টমূর্দ্ধা ইত্যেকং বাক্যম্, ততশ্চ তস্য মূর্দ্ধ্নঃ রুধিরং সুস্রাব পপাত।

৭৯। লো-টী। মুষ্টিনা একতো নিষ্পিষ্টম্ অন্যতো বিভিন্নঞ্চ বক্ষো যস্য সঃ। বমতা গলতা শোণিতেন দিগ্ধং লিপ্তং গাত্রং যস্য সঃ।

মুষ্টিপ্রহারে বিদীর্ণ মস্তক হইতে তীব্রভাবে রক্ত নির্গত হওয়ায় অঙ্গদ পুনঃ পুনঃ জ্বালা অনুভব করিলেন এবং মূর্চ্ছিত হইয়া পড়িলেন; পরে সংজ্ঞা প্রাপ্ত হইয়া বিস্মিত হইলেন ॥ ৭৭ ॥

অনন্তর বজ্রসদৃশ বেগশালী মহাত্মা বালিপুত্র অঙ্গদ পর্ব্বতশিখরোপম মুষ্টি নিবদ্ধ করিয়া নরান্তকের বক্ষে নিপাতিত করিলেন ॥ ৭৮ ॥

মুষ্টিপ্রহারে নরান্তকের বক্ষ নিষ্পেষিত এবং বিদীর্ণ হইল, মুখবিনির্গত রক্তে সর্ব্বাঙ্গ লিপ্ত হইল, তিনি বজ্রপাতে ভগ্ন পর্ব্বতের ন্যায় ভূমিতে নিপতিত হইলেন ॥ ৭৯ ॥

অনন্তর যুদ্ধে বালিপুত্র অঙ্গদকর্ত্তৃক মহাবীর নরান্তক নিহত হইলে অন্তরীক্ষে দেবতাদিগের এবং বানরদিগের অতিশয় আনন্দধ্বনি উত্থিত হইল ॥ ৮০ ॥

১। ছ 'চ মূর্দ্ধ্নঃ'। ২। ছ 'সমাগত্য'। ৩। ছ '-সমপ্রবেগং'। ৪। ছ 'সংবর্ত্ত্য'। ৫। ছ '-সন্নিকাশম্'। ৬। ছ '-পুত্রঃ'

প্রাপ্তব্যা যদি তে সীতা[১] হন্তব্যো যদি তে[২] রিপুঃ।
রোচতাং তে মহাবাহো মদ্বাক্যমিদমূর্জিতম্ ॥ ১০ ॥
সাধ্বয়ং যাতু[৩] সৌমিত্রিঃ সহাস্মাভির্নরোত্তম।
নিকুম্ভিলাং[৪] মহেষ্বাসো নিহন্তুং রাবণাত্মজম্ ॥ ১১ ॥
[৫] রক্ষসা তপসা তেন বরদানাৎ স্বয়ম্ভুবঃ।
অস্ত্রং ব্রহ্মশিরঃ প্রাপ্তং কামগাশ্চ[৬] হয়োত্তমাঃ ॥ ১২ ॥
স এষ বিদধে তস্য ভগবান্[৭] লোকভৃৎ প্রভুঃ।
তেজসাতি[৮]প্রতপ্তস্য বধং[৯] বৈ তেজসোঽধিকাৎ ॥ ১৩ ॥

---

১০। লো-টী। যদা যদি 'যদী'তি বা পাঠঃ। সংপ্রেরয়তু প্রাপ্নোতু।

[ লো-টী। ] সুবিভক্তৈঃ সুষ্ঠুবিভক্তৈঃ ধনুষশ্চ্যুতৈঃ ব্যবচ্ছিন্নৈঃ অবচ্ছিন্নং বিচ্ছেদ-স্তজ্জনৈঃ। 'ধনুর্মুক্তৈর্ব্যবচ্ছিন্নৈ'রিতি পাঠঃ ক্বচিৎ। 'সুবিভক্তা ব্যবচ্ছিন্নৈ'রিতি সর্ব্বজ্ঞঃ। চাপমুক্তৈশ্চাপবিচ্ছিন্নৈরিতি তদ্ব্যাখ্যা। হন্তি হনিষ্যতি।

১৩। লো-টী। তেজসা অতিতপ্তস্য অতিপ্রভাববত ইন্দ্রজিতঃ বধম্ অধিকাৎ তেজস-স্তেজস্বিনঃ সকাশাদ্ বিদধে। 'তমসান্তর্হিতস্যে'তি পাঠঃ সার্ব্বজ্ঞঃ। তমসা মায়য়া। তেজসা হ্যতিতপ্তস্যসকাশাদ্বিদধে বধমিতি শেষঃ।

[ লো-টী। ] নিকুম্ভিলাময়ং প্রাপ্তুম্ অয়মিতি বুদ্ধিসন্নিকর্ষাদিদংপ্রয়োগঃ। যোঽয়ং

---

আনন্দ অনুভব করুন ॥ ৯ ॥

হে মহাবাহো, যদি শত্রু সংহার করিয়া সীতাকে লাভ করিতে হয়, তবে আমার এই উদার বাক্য গ্রহণ করুন ॥ ১০ ॥

হে নরোত্তম, এই মহাধনুর্দ্ধারী সুমিত্রানন্দন লক্ষ্মণ আমাদের সহিত রাবণপুত্র ইন্দ্রজিৎকে বধ করিবার জন্য নিকুম্ভিলায় গমন করুন ॥ ১১ ॥

রাক্ষস ইন্দ্রজিৎ তপঃপ্রভাবে ব্রহ্মার বরে 'ব্রহ্মশির'নামক অস্ত্র এবং কামগামী অনেক অশ্ব পাইয়াছে ॥ ১২ ॥

লোকপালক ভগবান্ ব্রহ্মা প্রতাপে অত্যুগ্র সেই ইন্দ্রজিতের অধিকতর

---

১। ছ 'বৈদেহী'। ২। ছ 'রাবণঃ'। ৩। ছ 'দুর্ম্মতেস্তস্য রক্ষসঃ'। ৪। ছ '-লাং প্রাপ্তস্য শাসনায় দুরাত্মনঃ'। অতঃ পরং 'সুবিভক্তৈরবিচ্ছিন্নৈস্তীক্ষ্ণৈরাশীবিষোপমৈঃ। শরৈর্হন্তুং মহেষ্বাসং রাবণিং সমিতিঞ্জয়ঃ'। ইত্যধিকম্। ৫। ছ 'তেন বীরেণ তপসা'। ৬। ছ '-গশ্চ রথোত্তমঃ। ৭। ছ '-কৃদ্ধধম্'। ৮। ছ '-ভি-'। ৯। ছ। 'তমসান্তর্হিতস্য চ'। অতঃ পরং 'নিকুম্ভিলামসংপ্রাপ্তমহতাগ্নিক যো রিপুঃ। অভিযাস্যতি যুদ্ধে ত্বামিন্দ্রশত্রো স তে বধঃ।' ইত্যধিকম্।

ইত্যেবং তস্য[1] বিহিতো বধোপায়ো[2] দুরাত্মনঃ[3]।
ত্বরয়স্ব[4] বধায় ত্বং প্রাঙ্ ময়স্যেব দেবরাট্[5] ॥ ১৪ ॥

বধস্যেন্দ্রজিতো রাম হেতুর্ভবিতুমর্হসি।
হতে তস্মিন্ হতং বিদ্ধি[6] রাবণং সসুহৃজ্জনম্[7] ॥ ১৫ ॥

বিভীষণবচঃ শ্রুত্বা রামো লক্ষ্মণমব্রবীৎ।
জানামি তস্য রৌদ্রস্য মায়ামেতাং[8] দুরাত্মনঃ ॥ ১৬ ॥

স হি দিব্যাস্ত্রবিৎ তাত[9] রাক্ষসাপসদো মহান্।
করোত্যসংজ্ঞান্[10] সংগ্রামে দেবানপি সবাসবান্ ॥ ১৭ ॥

---

রিপুঃ। 'নিকুম্ভিলামসংপ্রাপ্ত'মিতি বা পাঠঃ। হে ইন্দ্রশত্রো, 'ইন্দ্রশত্রো'রিতি পাঠে ইন্দ্রশত্রোস্তে স বধঃ, বধিষ্যতীতি বধঃ বধহেতুরিতার্থঃ।

১৪। লো টী। প্রাক্ প্রথমতঃ। 'ময়স্যেব পুরন্দর' ইতি বা পাঠঃ।

---

তেজস্বীর নিকট হইতে উহার মৃত্যু নির্দ্ধারণ করিয়াছেন ॥ ১৩ ॥

সেই দুরাত্মা ইন্দ্রজিতের মৃত্যুর উপায় এইরূপ নিরূপিত আছে। দেবরাজ ইন্দ্র পূর্ব্বে যেরূপ ময়দানবকে হত্যা করিতে ব্যগ্র হইয়াছিলেন, আপনিও সেইরূপ ইন্দ্রজিৎকে বধ করিতে সত্বর হউন ॥ ১৪ ॥

রাম, আপনি ইন্দ্রজিতের বধের হেতু হইতে পারেন, ইন্দ্রজিৎ হত হইলেই বন্ধুগণসহ রাবণ হত হইয়াছে বলিয়া মনে করুন ॥ ১৫ ॥

বিভীষণের কথা শুনিয়া রামচন্দ্র লক্ষ্মণকে বলিলেন—আমি সেই ভীষণ দুরাত্মার এইরূপ মায়ার বিষয় অবগত আছি ॥ ১৬ ॥

তাত, সেই দিব্যাস্ত্রবিৎ রাক্ষসাধম ইন্দ্রজিৎ যুদ্ধে ইন্দ্রপ্রমুখ দেবগণকেও অচেতন করিতে পারে ॥ ১৭ ॥

---

১। ছ 'বিহিতস্তস্য'। ২। ছ '-স্তস্য'। ৩। ছ 'মহাত্মনা'। ৪। ছ 'ত্বরস্ব তস্য-'। ৫। ছ 'ময়স্যেব পুরন্দরঃ'। ৬। ছ 'মন্যে'। ৭। ছ 'রাক্ষসাধিপম্'। ৮। ছ '-য়াং তাস্তুপরাক্রম'। ৯। 'পুরো বিহায়সি গতো রণে'। ১০। 'কুর্য্যাদসং-'।

তস্যান্তরীক্ষে চরতঃ সরথস্য পরন্তপ।[১]
ন গতির্বেদিতুং শক্যা সূর্য্যস্যেবাব্‌ভ্রমণ্ডলে[২] ॥ ১৮ ॥
তমাযোগমসংপ্রাপ্তং[৩] মহাবীর্য্যমরিন্দমম্[৪]।
জহি বাণৈরিদং[৫] কর্ম্ম কুরু সত্যপরাক্রম ॥ ১৯ ॥
যদৃক্ষরাজস্য বলং তেন সর্ব্বেণ সংবৃতঃ।
রাজ্ঞা জাম্ববতা সার্দ্ধমনেন চ হনূমতা ॥ ২০ ॥
গচ্ছ ত্বং রাক্ষসেন্দ্রস্য তনূজং জহি লক্ষ্মণ।
জেতারং বজ্রহস্তস্য সমরেষু সুদুর্ম্মদম্[৬] ॥ ২১ ॥
অয়ঞ্চ সচিবৈঃ সার্দ্ধং মহাত্মা রাবণানুজঃ।
অভিজ্ঞস্তস্য দেশস্য পৃষ্ঠতোঽনুগমিষ্যতি ॥ ২২ ॥

---

১৮। লো-টী। অব্‌ভ্রমণ্ডলে আকাশমণ্ডলে। 'অব্‌ভ্রং মেঘে চ গগনে ধাতুভেদে চ কাঞ্চনে' ইতি কোষঃ। মেঘমণ্ডলে বা।

১৯। লো-টী। আ সম্যগিজ্যতেঽস্মিন্ ইত্যাযাগো যাগগৃহম্ অসংপ্রাপ্তম্। 'আযোগ'-মিতি সার্ব্বজ্ঞঃ পাঠঃ। তদ্ব্যাখ্যানম্—আযোগং যজ্ঞব্যবহারস্থানমিতি। অন্যে তু আযোগং যজ্ঞব্যাপৃতিং যজ্ঞব্যাপারমিত্যর্থঃ, যজ্ঞায় গন্ধমাল্যোপচারাদিকং বা অসংপ্রাপ্তম্। 'আযোগো ব্যাপৃতৌ গন্ধমাল্যোপহাররোধসো'রিতি কোষঃ।

---

হে শত্রুতাপন, মেঘাচ্ছন্ন গগনে সূর্য্যের গতির ন্যায় অন্তরীক্ষে রথে বিচরণকারী সেই ইন্দ্রজিতের গতি কেহই লক্ষ্য করিতে পারে না ॥ ১৮ ॥

হে সত্যপরাক্রম, তুমি এই কাজ কর—সেই মহাবীর্য্যশালী শত্রুদমনকারী ইন্দ্রজিৎকে যজ্ঞসমাপ্তির পূর্ব্বেই বাণদ্বারা বধ কর ॥ ১৯ ॥

হে লক্ষ্মণ, ঋক্ষরাজের সমগ্র সৈন্যে পরিবৃত হইয়া জাম্ববান্ এবং হনুমানের সহিত গমন কর, সংগ্রামে অতিশয় দুর্দ্ধর্ষ রাক্ষসরাজ রাবণের পুত্র ইন্দ্রজিৎকে বধ কর ॥ ২০-২১ ॥

সেই দেশের বিষয়ে অভিজ্ঞ এই মহাত্মা রাবণানুজ বিভীষণ অমাত্যগণের সহিত তোমার পশ্চাতে অনুসরণ করিবেন ॥ ২২ ॥

---

১। ছ 'মহাত্মনঃ'। ২। '-সংপ্লবে'। ৩। ছ 'তং মায়াগমসং-'। ৪। ক '-ম'। ৫। ছ '-রিত্তো গত্বা কূটযোধিনমাহবে'। ৬। ছ 'সংযুগে সুদুরাসদম্'।

স রামস্য বচঃ শ্রুত্বা লক্ষ্মণঃ পরবীরহা।
জগ্রাহ কার্ম্মুকশ্রেষ্ঠং[1] ভীমং ভীমপরাক্রমঃ ॥ ২৩ ॥
স সন্নদ্ধঃ শরী খড়্গী কবচী হেমজালবান্[2]।
রামপাদাবুপস্পৃশ্য[3] হৃষ্টঃ সৌমিত্রিরব্রবীৎ ॥ ২৪ ॥
অদ্য মৎকার্ম্মুকোৎসৃষ্টাঃ শরাঃ সম্ভিদ্য[4] রাবণিম্।
লঙ্কামভিপতিষ্যন্তি হংসাঃ পুষ্করিণীমিব ॥ ২৫ ॥
অদ্য বিধ্বংসয়িষ্যন্তি[5] মম বাণা ধনুশ্চ্যুতাঃ।
শরীরং তস্য রৌদ্রস্য তৃণরাশিমিবানলঃ[6] ॥ ২৬ ॥

২৪। লো-টী। সন্নদ্ধো ব্যূঢ়ঃ তেজসা মহান্ ইত্যর্থঃ। 'সন্নদ্ধো বর্মিতে ব্যূঢ়ে' ইতি কোষঃ। যদ্বা, কবচবান্। কবচী কবচঃ পটহঃ যুদ্ধার্থং সম্যগারম্ভস্তদ্বান্। 'কবচো গর্দ্দভাণ্ডে স্যাৎ সন্নাহে পটহেঽপি চ' ইতি বিশ্বঃ। 'পটহো না সমারম্ভে আনকে পুংনপুংসক'মিতি চ। হেমজালধৃক্ হেমসমূহধারী।

[ লো-টী। ] মহদ্ যথা ভবতি হর্ষেণ তথাঽভিবাদ্য, পতঙ্গসমরূপধৃক্ পতঙ্গঃ সূর্য্যঃ তৎসমরূপধৃক্।

[ লো-টী। ] সজ্যকার্মুকমার্গণঃ জ্যাসহিতাঃ কার্মুকমার্গণা ধনুঃশরা যস্য সঃ। 'সজ্জকার্ম্মুকমার্গণ' ইতি পাঠে সজ্জাঃ সম্ভৃতাঃ সম্যগ্ভৃতাঃ কার্ম্মুকমার্গণা যেন সঃ। 'সজ্জঃ স্যাৎ সন্নদ্ধে সম্ভৃতে ত্রিষ্বি'তি কোষঃ। [ পরপত্রে পাঠান্তরং দ্রষ্টব্যম্। ]

রামচন্দ্রের কথা শুনিয়া শত্রুবীরবধকারী ভীমপরাক্রম সেই লক্ষ্মণ অত্যুৎকৃষ্ট ভীষণ ধনুক গ্রহণ করিলেন ॥ ২৩ ॥

শত্রুবধে উদ্যত সুমিত্রানন্দন লক্ষ্মণ শর, খড়্গ, কবচ এবং সুবর্ণসমূহ ধারণ করিয়া রামচন্দ্রের পাদস্পর্শপূর্ব্বক সহর্ষে বলিলেন—॥ ২৪ ॥

আজ আমার ধনুর্ম্মুক্ত শরসমূহ পুষ্করিণীতে হংসগণের পতনের ন্যায় রাবণপুত্র ইন্দ্রজিতের দেহ ভেদ করিয়া লঙ্কায় পতিত হইবে ॥ ২৫ ॥

অগ্নি যেরূপ তৃণরাশি ধ্বংস করে সেইরূপ অদ্য আমার ধনুর্ম্মুক্ত বাণসমূহ সেই ভয়ঙ্কর রাক্ষসের শরীর বিধ্বংসিত করিবে ॥ ২৬ ॥

১। ছ 'মহাভারসহং মহৎ'। ২। ছ '-ধৃক্'। ৩। ছ '-দৌ চ সং-'। ৪। ছ 'নির্ভিদ্য'। ৫। ছ 'ধ্বংস্যন্তি ভিত্বা তে'। ৬। ছ 'তূলরা-'।

ইত্যেবমুক্ত্বা বচনং হৃষ্টো[১] ভ্রাতরমগ্রতঃ।
জিঘাংসূ[২] রাবণিং যুদ্ধে লক্ষ্মণো নির্জগাম হ ॥ ২৭ ॥
বানরাণাং সহস্রৈস্তু বহুভির্হনুমান্ বৃতঃ।
বিভীষণশ্চ সামাত্যো রামভ্রাতরমন্বযাৎ[৩] ॥ ২৮ ॥
স গত্বা[৪] দূরমধ্বানং লক্ষ্মণঃ পরবীরহা।
রাক্ষসেন্দ্রবলং দূরাদপশ্যদ্ ব্যূহমাস্থিতম্ ॥ ২৯ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে লক্ষ্মণনির্যাণং নাম পঞ্চষষ্টিতমঃ সর্গঃ ॥ ৬৫ ॥

---

[ লো-টী। ] উন্নদৎ অতিগর্জদ্ ব্যূহং ব্যূহরূপেণ স্থিতম্, আগমম্ আগচ্ছতীত্যাগমস্তম্, আয়ান্তমিত্যর্থঃ। আগমবিশেষণাৎ পুংস্ত্বম্, আগতং তদ্বলমিত্যর্থঃ। 'মায়াগত'মিতি পাঠে মায়য়া আগতম্। 'তমাযোগ'মিতি চ পাঠে বলমপশ্যৎ, ততস্তু তমাযোগং যজ্ঞব্যবহারস্থানং সংপ্রাপ্য তস্থাবিত্যন্বয়ঃ।

[ লো-টী। ] বিবিধানি নানাবিধানি বিমলানি চ ভাস্বন্তি দীপ্তিমন্তি আতপত্রাণি ছত্রাণি যত্র তদ্বলম্। 'বিমলবিবিধচারুভাস্বর'মিতি পাঠে বিমলঞ্চ তৎ চারু চ ভাস্বরঞ্চেতি চারু-ভাস্বরং তচ্চ তচ্চ, তিমিরমন্ধকারমিব নিবিড়ম্।

লক্ষ্মণনির্যাণম্ ॥ ৬৫ ॥

---

ভ্রাতা রামচন্দ্রের সম্মুখে এইরূপ বলিয়া লক্ষ্মণ সংগ্রামে রাবণপুত্র ইন্দ্রজিৎকে বধ করিবার অভিপ্রায়ে নির্গত হইলেন ॥ ২৭ ॥

বহুসহস্র বানরে পরিবৃত হনুমান্ এবং আমত্যগণে পরিবৃত বিভীষণ রামচন্দ্রের ভ্রাতা লক্ষ্মণের অনুগমন করিলেন ॥ ২৮ ॥

শত্রুবীর-ধ্বংসকারী লক্ষ্মণ কিয়দ্দূর গমন করিয়া দূর হইতে ব্যূহ রচনাপূর্ব্বক অবস্থিত রাক্ষসসৈন্য দর্শন করিলেন ॥ ২৯ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে লক্ষ্মণের যুদ্ধযাত্রা-নামক ৬৫তম সর্গ সমাপ্ত ॥ ৬৫ ॥

---

১। ছ 'লক্ষ্মণো ভ্রাতুরগ্রতঃ'। ২। ছ 'ক্রুদ্ধঃ প্রণম্য ত্বরিতং যযৌ'। অতঃ পরং ছ 'স রামমাভিবাদ্যাথ কৃত্বা চাভিপ্রদক্ষিণম্। নিকুম্ভিলামভিযযৌ হন্তুং রাবণিমাহবে। বিভীষণেন সহিতো রাজপুত্রঃ প্রতাপবান্। কৃতস্বস্ত্যয়নো ভ্রাত্রা সজ্যকার্ম্মুকমার্গণঃ'। ইত্যধিকম্। ৩। ছ '-মভ্যগাৎ'। অতঃ পরং ছ 'হনুমন্তং সমারুহ্য গরুত্মন্তং যথা হরিঃ। প্রযযৌ লক্ষ্মণঃ শ্রীমান্ বানরৈঃ পরিবারিতঃ। মহান্ কপিবলৌঘস্তু যমসর্পত সর্ব্বতঃ। ঋক্ষরাজবলঞ্চৈব গচ্ছন্তং মেঘনিস্বনম্'। ইত্যধিকম্। ৪। ছ 'সৌমিত্রির্মিত্রবর্দ্ধনঃ'। অতঃ পরং ছ 'স সংপ্রাপ্য ধনুষ্পাণির্মায়াযোগমরিন্দমম্। তস্থৌ ব্রহ্মাস্ত্রবিদ্ ধীমান্ লক্ষ্মণঃ শুভলক্ষণঃ। বিমলবিবিধভাস্বরধ্বজং তং পদ্মগহনং গহনং মহারথৈশ্চ গুপ্তম্। প্রতিভয়রকরমপ্রমেয়-বেগং তিমিতমিব দ্বিষতাং বলং বিবেশ।' ইত্যধিকম্।

## ( ৬৬ ) ষট্‌ষষ্টিতমঃ সর্গঃ

অথ তত্র মহাবাহুং লক্ষ্মণং রাবণানুজঃ।
পরেষামহিতং [1]বাক্যং স্বার্থসাধকমব্রবীৎ ॥ ১ ॥
অস্যানীকস্য [2]সৌমিত্রে [3]ভেদনে যত্নবান্ ভব।
রাক্ষসেন্দ্রসুতো [4]হ্যত্র [5]ভিন্নে দৃশ্যো ভবিষ্যতি ॥ ২ ॥
[6]শীঘ্রমিন্দ্রাশনিপ্রখ্যৈঃ শতশো বিকিরন্ শরৈঃ।
অ[7]ভিদ্রব স্বয়ং হ্যত্র যাবৎ কর্ম্ম ন সিধ্যতি ॥ ৩ ॥
বিভীষণবচঃ শ্রুত্বা [8]সম্প্রহৃষ্টঃ স লক্ষ্মণঃ।
রাক্ষসেষু মহাভীমং শরবর্ষমপাতয়ৎ ॥ ৪ ॥

---

২। লো-টী। অস্যানীকস্য রাক্ষসানীকস্য ভেদনে বিদারণে। অত্র অস্মিন্ অনীকে ভিন্নে বিদারিতে।

৩। লো-টী। যাবৎ কর্ম্ম ন সিধ্যতি ন সমাপ্যতে। 'অভিদ্রবাশু যাবত্তন্নাস্য কর্ম্ম সমাপ্যতে' ইতি পাঠে সমাপ্তং ন ভবতি।

---

অনন্তর রাবণানুজ বিভীষণ সেই স্থানে মহাবাহু লক্ষ্মণকে শত্রুর অহিতকর এবং স্বার্থসিদ্ধির অনুকূল বাক্য বলিতে লাগিলেন—॥ ১ ॥

হে সুমিত্রানন্দন লক্ষ্মণ, এই রাক্ষসসৈন্য ভেদ করিতে যত্নবান্ হউন, এই সৈন্য [-ব্যূহ] ভেদ করিলে রাক্ষসরাজপুত্র ইন্দ্রজিৎকে এইস্থানে দেখা যাইবে ॥ ২ ॥

ইন্দ্রের বজ্রের ন্যায় শত শত বাণদ্বারা হোমসমাপ্তির পূর্ব্বেই সত্বর উপদ্রব আরম্ভ করুন ॥ ৩ ॥

লক্ষ্মণ বিভীষণের বাক্য শ্রবণ করিয়া আনন্দিতচিত্তে রাক্ষসদিগের উপর অতি ভীষণাকৃতি শরসমূহ নিক্ষেপ করিতে লাগিলেন ॥ ৪ ॥

---

১। ছ '-কামর্থসাধন-'। ২। ছ 'মহতো'। ৩। ছ 'ভেদে ত্বং যত লক্ষ্মণ'। ৪। ছ 'হ্যস্মিন্'। ৫। ছ 'ভিন্নেঽদৃশ্যো'। অতঃ পরং ছ 'অস্মিন্ ভিন্নে ততো রক্ষঃ শীঘ্রং বশমুপেষ্যতি' ইত্যধিকম্। ৬। ছ 'ত্বং তস্মি-'। ৭। ছ '-বাশু যাবত্তন্নাস্য কর্ম্ম সমাপ্যতে'। অতঃ পরং 'জহি পাপং দুরাত্মানং মায়াবিনমধার্ম্মিকম্। রাবণিং ক্রূর-কর্ম্মাণং সর্ব্বলোকভয়াবহম্'। ইত্যধিকম্। ৮। ছ 'লক্ষ্মণঃ পরবীরহা'।

ঋক্ষাঃ শাখামৃগাশ্চৈব বৃক্ষশৈলশিলায়ুধাঃ।
অভ্যধাবন্ত সংহৃষ্টাস্তদনীকমবস্থিতম্ ॥ ৫ ॥

রাক্ষসাশ্চ[1] শিতৈঃ শূলৈরসিভিঃ পট্টিশৈঃ[2] শরৈঃ।
উদ্যতাস্ত্বরিতাঃ[3] শশ্বৎ[4] কপীনভিজিঘাংসবঃ[5] ॥ ৬ ॥

স সংবৃদ্ধস্তু[6] তুমুলঃ[7] সংগ্রামঃ কপিরক্ষসাম্।
শব্দেন[8] নাদয়ন্ লঙ্কাং জলদপ্রতিমস্বনঃ[9] ॥ ৭ ॥

অস্ত্রৈশ্চ[10] পাদপৈশ্চৈব নানাপ্রহরণৈস্তথা।
উদ্যতৈঃ পর্ব্বতাগ্রৈশ্চ ঘোরমাকাশমাবভৌ ॥ ৮ ॥

রাক্ষসা বানরেন্দ্রেষু নিকৃত্তাননবাহুষু[11]।
নিপাতয়ন্তঃ শস্ত্রাণি চক্রুঃ সুমহতো ব্রণান্ ॥ ৯ ॥

৬। লো-টী। উদ্যতা উদ্‌যুক্তাঃ।
৭। লো-টী। জলদপ্রতিমেন জলদশব্দ প্রতিমেন।
৮। লো-টী। উদ্যতৈর্গৃহীতৈঃ, ঘোরং ভয়ানকম্। পরমবিক্রিয়াং পরমপীড়াম্।

বৃক্ষ, পর্ব্বত এবং শিলারূপ অস্ত্র ধারণ করিয়া বানর এবং ভল্লুকগণ সহর্ষে সেই অবস্থিত রাক্ষসসৈন্যগণের প্রতি ধাবিত হইল॥ ৫ ॥

রাক্ষসগণও তীক্ষ্ণ শূল, অসি, পট্টিশ এবং শরদ্বারা বানরদিগকে বধ করিবার অভিপ্রায়ে অতিদ্রুত প্রস্তুত হইলেন॥ ৬ ॥

মেঘধ্বনির ন্যায় ভীষণ কোলাহলযুক্ত সেই বানর ও রাক্ষসদের সেই সংগ্রাম-সঙ্ঘর্ষ বর্দ্ধিত হইয়া তুমুল আকার ধারণ করিল এবং তাহার শব্দে লঙ্কানগরী নিনাদিত হইতে লাগিল॥ ৭ ॥

সৈন্যগণের উত্তোলিত নানাবিধ অস্ত্র-শস্ত্র, বৃক্ষ এবং পর্ব্বতশিখরদ্বারা আকাশমণ্ডল অতি ভীষণাকার ধারণ করিল॥ ৮ ॥

রাক্ষসগণ ছিন্নমুখ এবং ছিন্নবাহু বানরগণের প্রতি শস্ত্রসমূহ নিক্ষেপ করিয়া গভীর ক্ষত সৃষ্টি করিল॥ ৯ ॥

১। ছ 'পরে চাপি'। ২। ছ '-স্তথা'। ৩। ছ '-তৈস্তু-'। ৪। ছ 'জগ্মুঃ'। ৫। ছ '-নেব'। ৬। ছ 'প্রহার-'। ৭। ছ '-লো বভুব কপি-'। ৮। ছ 'শব্দৈরনাদয়ন্'। ৯। '-স্বনৈঃ'। ১০। ছ বিবিধাকারৈঃ শতশাখৈশ্চ পাদপৈঃ'। ১১। ছ 'বিকৃত্তাননবাহবঃ'।

কেচিদ্ বৃক্ষৈঃ[১] সবিটপৈর্বলবন্তো বনৌকসঃ ।
অভিজঘ্নু[২]স্ততো হৃষ্টাঃ সমরে রাক্ষসর্ষভান্ ॥ ১০ ॥
ঋক্ষবানরমুখ্যৈশ্চ[৩] মহাকায়ৈর্মহাবলৈঃ ।
রক্ষসাং বধ্যমানানাং মহদ্ ভয়মজায়ত ॥ ১১ ॥
স্বমনীকং বিষণ্ণং[৪] তু দৃষ্ট্বা শক্রভিরর্দ্দিতম্ ।
উত্তস্থাবিন্দ্রজিচ্ছীঘ্রমসমাপ্যৈব কর্ম্ম তৎ ॥ ১২ ॥
স[৫] তু কর্ম্মণ্যনির্বৃত্তে মন্যুশল্যং সমুদ্বহন্ ।
পরিত্রাতুং বলং দীর্ণমভিচক্রাম রাবণিঃ ॥ ১৩ ॥
বৃক্ষান্ধকারান্নিষ্ক্রম্য[৬] পূর্ব্বং যজ্ঞাৎ স বীর্য্যবান্ ।
আরুরোহ রথং দিব্যং বাজিভির্হৈম[৭]সন্নিভৈঃ ॥ ১৪ ॥

---

১০। লো-টী। সকলৈঃ সংপূর্ণৈঃ 'বৃক্ষৈঃ সবিটপৈ'রিতি বা পাঠঃ।

১৩। লো-টী। মন্যুশল্যং ক্রোধশল্যম্, 'অন্তঃশল্যমিবোদ্ধরন্নি'তি বা পাঠঃ। দীর্ণং শক্রণা বিদারিতং ভীতং বা। 'দীর্ণং বিদারিতে ভীতে' ইতি কোষঃ। 'দীন'মিতি বা পাঠঃ।

১৪। লো-টী। বৃক্ষান্ধকারান্ পূর্ব্বং নিষ্পত্য নাশ্যত্বেন চিন্তয়িত্বা, সজ্জঃ সন্নদ্ধঃ। 'পূর্ব্বং যজ্ঞাদি'তি পাঠে যজ্ঞাৎ পূর্ব্বং নাশ্যত্বেন নিষ্পত্য চিন্তয়িত্বা।

---

অনন্তর কতিপয় বানর শাখা ও পল্লবযুক্ত বহু বৃক্ষদ্বারা রাক্ষসপুঙ্গবদিগকে যুদ্ধে নিহত করিতে লাগিল ॥ ১০ ॥

বিশালকায় এবং মহাবলশালী ভল্লুক এবং বানর-যূথপতিগণকর্ত্তৃক বধ্যমান রাক্ষসগণের ভীষণ ভয় উপস্থিত হইল ॥ ১১ ॥

স্বীয় সৈন্যদিগকে শত্রুগণকর্ত্তৃক পীড়িত ও বিষণ্ণ দেখিয়া ইন্দ্রজিৎ আরব্ধ কার্য্য সমাপ্ত না করিয়াই দ্রুত উত্থিত হইলেন ॥ ১২ ॥

রাবণতনয় ইন্দ্রজিৎ কর্ম্ম সমাপ্ত না হওয়ায় ক্রোধে শল্য ধারণ করত শত্রু-কর্ত্তৃক বিদারিত সৈন্যগণকে রক্ষা করিতে গমন করিলেন ॥ ১৩ ॥

বলবান্ ইন্দ্রজিৎ যজ্ঞসমাপ্তির পূর্ব্বেই [ সেই ] বৃক্ষান্ধকারাচ্ছন্ন স্থান হইতে

১। '-ক্ষৈশ্চ সকলৈ-'। ২। ছ '-জগ্মু-'। ৩। ছ '-স্তু'। ৪। ছ '-প্রক'। ৫। ছ 'ততঃ'। ৬। ছ '-ন্নিষ্পত্য পূর্ব্বমজ্জন্মহাবলঃ। ছটি 'নিষ্পত্য।পূর্বযজ্ঞান্মহাবলঃ'। ৭। ছ '-মের্ঘ'।

স ভীমকার্ম্মুকধরো[১] নীলাঞ্জনচয়োপমঃ।
রক্তাস্যনয়নঃ ক্রুদ্ধো বভৌ মৃত্যুরিবাপরঃ ॥ ১৫ ॥
দৃষ্ট্বৈব তু[২] রথস্থং তমভ্যধাবত তদ্বলম্।
বানরাণাং সুভীমানাং যুদ্ধায় রিপুমাহবে ॥ ১৬ ॥
তস্মিন্ কালে চ[৩] হনুমানারুজ্য[৪] সুমহত্তরম্।
ধরণীধরসঙ্কাশং মহাবৃক্ষং মহাবলঃ ॥ ১৭ ॥
রাক্ষসানামনীকানি দাবাগ্নিরিব[৫] নির্দহন্।
চকার সোঽভিতো[৬] মার্গং রাক্ষসেষু মহাকপিঃ[৭] ॥ ১৮ ॥
বিধ্বংসয়ন্তং[৮] তরসা শক্রুং তং মারুতাত্মজম্।
পরিবব্রুঃ সহস্রাণি রাক্ষসানাং সমন্ততঃ[৯] ॥ ১৯ ॥

১৬। লো-টী। তং রথস্থং রিপুমিত্যন্বয়ঃ।
১৭। লো-টী। ততস্তস্মিন্ 'তস্মিংশ্চ' ইতি বা পাঠঃ। আরুজ্য ভঙ্‌ক্ত্বা।

নির্গত হইয়া কাঞ্চনতুল্য কান্তিমান্ অশ্বযুক্ত রমণীয় রথে অরোহণ করিলেন ॥১৪॥

ভীষণ-কার্ম্মুকধারী, নীলাঞ্জনসমূহতুল্য, আরক্তবদন এবং লোহিত-লোচন, ক্রুদ্ধ সেই ইন্দ্রজিৎ দ্বিতীয় মৃত্যুর ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ১৫ ॥

শত্রু ইন্দ্রজিৎকে রথারূঢ় দেখিয়াই ভীষণাকার বানরদিগের সৈন্যগণ যুদ্ধ করিবার জন্য সংগ্রামক্ষেত্রে শত্রুর প্রতি ধাবিত হইল ॥ ১৬ ॥

মহাবীর হনুমান্ সেই সময়ে অতি মহত্তর পর্ব্বতসদৃশ একটী বিশাল বৃক্ষ ভগ্ন করিয়া [ তাহাদ্বারা ] রাক্ষসসৈন্যদিগকে দাবানলের ন্যায় দগ্ধ ( নিষ্পেষিত) করিয়া রাক্ষসগণের মধ্যে উভয়দিকে প্রশস্ত পথ করিয়া লইলেন ॥ ১৭-১৮ ॥

সহস্র সহস্র রাক্ষস বলপূর্ব্বক রাক্ষসসৈন্য-ধ্বংসকারী পবননন্দন শত্রু হনুমান্‌কে পরিবেষ্টন করিল ॥ ১৯ ॥

১। ছ '-ধরঃ কালা-'। ২। ছ 'চ'। ৩। ছ 'তু'। ৪। ছ '-ন্ প্রগৃহ্য সুদুরাসদম্'। ৫। ছ 'কালাগ্নিরি-'। ৬। ছ 'বহুধা মার্গান্'। ৭। ছ '-বলঃ'। ৮। ছ 'কুর্ব্বাণং কদনং ঘোরং হনুমন্তং হরিং তদা'। ৯। ছ 'ততস্ততঃ'।

শিতশূলধরা বীরাঃ[1] শক্তিভিঃ প্রাসপট্টিশৈঃ।
ঘোরৈঃ পরশুভিস্তীক্ষ্ণৈর্ভিন্দিপালৈশ্চ রাক্ষসাঃ ॥ ২০ ॥
[2]পরশ্বধৈর্ধনুর্ভিশ্চ গদাভির্মার্গণৈরপি।
শতশশ্চ শতঘ্নীভিরায়সৈশ্চাপি মুদ্গরৈঃ ॥ ২১ ॥
মুষ্টিভির্বজ্রকল্পৈশ্চ তলৈশ্চ জলদস্বনৈঃ।
নখৈর্দন্তৈশ্চ বীরাণাং সংযুগে জয়মিচ্ছতাম্ ॥ ২২ ॥
অভিজঘ্নুঃ সমাসাদ্য সমন্তাৎ পর্ব্বতোপমম্[3]।
তেষামপি সুসংক্রুদ্ধশ্চকার[4] কদনং কপিঃ ॥ ২৩ ॥
উদ্যম্য[5] চৈব বৃক্ষাংশ্চ শিখরাংশ্চ[6] সুদারুণান্।
জঘান পঞ্চ ষট্ সপ্ত দশ চাষ্টৌ তথৈব চ[7]।
বিংশতিং ত্রিংশতং চৈব দণ্ডহস্ত ইবান্তকঃ[8] ॥ ২৪ ॥

২০-২৩। লো-টী। নখৈর্দন্তৈশ্চ বীরাণাং কপীনাং জয়মিচ্ছতাং মধ্যে পর্ব্বতোপমং হনুমন্তং সমাসাদ্য প্রাপ্য রাক্ষসা অভিজঘ্নুরিতি সার্দ্ধচতুষ্টয়েনান্বয়ঃ। মুদ্গরৈঃ কাষ্ঠাদিময়ৈঃ। সমন্তাচ্চতুর্দ্দিশম্।

২৪। লো-টী। উদ্যম্য গৃহীত্বা শিলাখড়্গান্ শিলারূপখড়্গান্। 'শিলাখণ্ডাংশ্চে'তি বা পাঠঃ।

তীক্ষ্ণ-শূলধারী বীর রাক্ষসগণ যুদ্ধে জয়াভিলাষী বানরদিগের মধ্যে পর্ব্বত-সদৃশ হনুমান্‌কে লাভ করিয়া শক্তি, প্রাস, পট্টিশ, ভয়ঙ্কর পরশু, তীক্ষ্ণ ভিন্দিপাল, পরশ্বধ (?), ধনুক, গদা, শর, শত শত শতঘ্নী, লৌহমুদ্গর, বজ্রকল্প মুষ্টি, জলদনির্ঘোষ চপেট এবং নখ ও দন্তদ্বারা আহত করিতে লাগিল এবং হনুমান্‌ও ক্রুদ্ধ হইয়া রাক্ষসদিগকে পীড়িত করিতে লাগিলেন ॥ ২০-২৩ ॥

দণ্ডধারী যমের ন্যায় হনুমান্ ভয়ঙ্কর বৃক্ষ এবং পর্ব্বতশৃঙ্গসমূহ উত্তোলন

১। ছ 'শূলৈরসিভিশ্চাসিপাণয়ঃ'। অতঃ পরং 'শক্তিভিঃ শক্তিহস্তাশ্চ পট্টিশৈঃ পট্টিশায়ুধাঃ। পরিঘৈশ্চ গদাভিশ্চ চক্রৈশ্চ শুভদর্শনৈঃ। শতশশ্চ শতঘ্নীভিরায়সৈশ্চাপি মুদ্গরৈঃ'। ইত্যধিকম্। ২। ছ ইমৌ 'শ্লোকৌ ন স্তঃ'। ৩। ক '-পম'। ৪। ছ 'চ'। ৫। ছ 'উদ্যম্যোদ্যম্য'। ৬। ছ 'শিলাখণ্ডাংশ্চ দারু-'। ৭। ছ 'চ রাক্ষসান্'। ৮। অতঃ পরং 'বৃক্ষাঘাতাভিঘাতৈশ্চ ঘাতয়ন্ পবনাত্মজঃ। রথান্ বভঞ্জ তরসা গজেন্দ্রাংশ্চাপ্যপাতয়ৎ। পদাতিহয়সাহস্রান্ মমর্দ্দ প্রমমাথ চ। মুষ্টিভির্নিহতাঃ কেচিৎ তলৈশ্চাভিহতাস্তথা। তরুবেগাভিপতিতা রাক্ষসাশ্চ সমন্ততঃ। তদনীকং মহাব্যূহং গজাশ্বরথসঙ্কুলম্। রাক্ষসেন্দ্রাত্মজবলমভেদ্যং কর্ম্মসিদ্ধয়ে। তদ্ বিদার্য্য মহাবেগো হনুমান্ দৃঢ়বিক্রমঃ প্রবিশ্য হোমভূমিস্তু ব্যধ্বংসয়ত বীর্য্যবান্'। ইত্যধিকম্।

তমপশ্যৎ কপিশ্রেষ্ঠমনিলাত্মজমিন্দ্রজিৎ।[১]
সূদয়ন্তমমিত্রঘ্নমমিত্রান্ ভীমবিক্রমম্ ॥ ২৫ ॥[২]
স সারথিমুবাচেদমভিযাহি মহাকপিম্।[৩]
ক্ষয়মেষ হি নঃ কুর্য্যাদ্রাক্ষসানামুপেক্ষিতঃ ॥ ২৬ ॥
ইত্যুক্তঃ সারথিস্তেন রথেনাভিযযৌ কপিম্।[৪]
বহন্ পরমদুর্দ্ধর্ষং স্থিতমিন্দ্রজিতং রণে ॥ ২৭ ॥
সোঽভ্যুপেত্য শরান্ ঘোরান্ পট্টিশাসিপরশ্বধান্।
অপাতয়ত দুর্দ্ধর্ষো রাবণিঃ কপিমূর্দ্ধনি ॥ ২৮ ॥
তানি চাস্ত্রাণি ঘোরাণি পরিগৃহ্য স মারুতিঃ।
রোষেণ পরমাবিষ্টো বাক্যমেতদুবাচ হ ॥ ২৯ ॥
যুধ্যস্ব যদি শূরোঽসি রাবণাত্মজ দুর্ম্মতে।
বায়ুপুত্রং সমাসাদ্য ন জীবন্ প্রতিযাস্যসি ॥ ৩০ ॥

---

করিয়া পাঁচ, ছয়, সাত, আট, দশ, বিশ এবং ত্রিশটা করিয়া রাক্ষস বধ করিতে লাগিলেন ॥ ২৪ ॥

ইন্দ্রজিৎ ভীমবিক্রমশালী শত্রুহন্তা পবননন্দন কপিশ্রেষ্ঠ হনুমান্‌কে শত্রু সংহার করিতে দেখিয়া সারথিকে বলিলেন—মহাকপি হনুমানের দিকে চল, উহাকে উপেক্ষা করিলে ও রাক্ষসদিগকে নিহত করিবে। সারথিকে এই কথা বলিলে, সারথি রণমধ্যস্থিত পরমদুর্দ্ধর্ষ ইন্দ্রজিৎকে রথে বহন করিয়া হনুমানের সমীপে গমন করিলেন ॥ ২৫-২৭ ॥

দুর্দ্ধর্ষ রাবণপুত্র ইন্দ্রজিৎ হনুমানের সমীপে গমন করিয়া ভীষণ শর, পট্টিশ, অসি এবং পরশ্বধ উহার মস্তকে পাতিত করিলেন ॥ ২৮ ॥

পবননন্দন হনুমান্ সেই ভয়ঙ্কর অস্ত্রসমূহ গ্রহণ করত অতিশয় ক্রুদ্ধ হইয়া

---

১। ছ '-মচলোপম-'। ২। ছ '-ঘ্নং সমরে মারুতাত্মজম্'। ৩। ছ '-মনুযাহি'। ৪। ছ 'প্রযযৌ যত্র মারুতিঃ'।

বাহুভ্যাং সংপ্রযুধ্যস্ব যদি যোদ্ধুং ত্বমাগতঃ।
বেগং সহস্ব দুর্ব্বুদ্ধে ততস্ত্বং [1]রক্ষসাং বরঃ ॥ ৩১ ॥
হনূমন্তং জিঘাংসন্তং [2]সমুদ্যতশরাসনম্।
[3]আক্ষেপোদ্ধতসর্ব্বাঙ্গং ভ্রূকুটীকুটিলাননম্।
রাবণাত্মজম[4]াচষ্ট লক্ষ্মণায় বিভীষণঃ ॥ ৩২ ॥
[5]যোঽসৌ বাসবনির্জেতা রাবণস্যাত্মসম্ভবঃ।
স এষ রথমাস্থায় হনূমন্তং জিঘাংসতি ॥ ৩৩ ॥

৩২। লো·টী। আক্ষেপোদ্ধতসর্ব্বাঙ্গম্ আক্ষেপেণ উৎ অধিকং হতং বিদ্ধং সর্ব্বাঙ্গ যস্য তম্। 'আক্ষেপোদ্যতসর্ব্বাঙ্গ'মিতি পাঠে আক্ষেপেণ বাক্প্রয়োগেণ উদ্যতমুপস্থিতমঙ্গং যুদ্ধোপায়ো যস্য তম্। 'অঙ্গঃ গাত্রান্তিকোপায়প্রতীকে চাপ্রধানকে' ইতি ভূরি০।

এই কথা বলিলেন—রে দুর্ম্মতি রাবণপুত্র ইন্দ্রজিৎ, তুই যদি বীর, তবে যুদ্ধ কর, কিন্তু পবননন্দনের নিকট উপস্থিত হইয়া প্রাণ লইয়া ফিরিয়া যাইতে পারিবি না ॥ ২৯-৩০ ॥

রে দুর্ম্মতি, যদি তুই যুদ্ধ করিতে আসিয়া থাকিস, তবে আমার সহিত বাহুযুদ্ধ কর এবং আমার বেগ সহ্য করিতে পারিলে, বুঝিব—তুই রাক্ষসগণের মধ্যে শ্রেষ্ঠ ॥ ৩১ ॥

বিভীষণ লক্ষ্মণের নিকট ধনুর্ব্বাণ উত্তোলিত করিয়া হনুমান্‌কে বধ করিতে উদ্যত রোমাঞ্চিতকলেবর ভ্রূকুটীকুটিলমুখ রাবণপুত্র ইন্দ্রজিতের পরিচয় দিতে লাগিলেন—॥ ৩২ ॥

যে ইন্দ্রকে জয় করিয়াছিল, এই সেই রাবণপুত্র ইন্দ্রজিৎ রথে আরোহণ করিয়া হনুমান্‌কে বধ করিতে অভিলাষ করিতেছে ॥ ৩৩ ॥

১। অতঃ পরং ছ-পুস্তকে 'ইত্যুক্ত্বা হনুমান্ ক্রুদ্ধো যোধয়ামাস বেগতঃ। অশ্বকর্ণৈর্ধবৈঃ শালৈঃ বংশৈশ্চ বিবিধৈর্দ্রুমৈঃ ॥ অপ্রাপ্তানেব তান্ বৃক্ষান্ শরৈঃ শতসহস্রশঃ। ক্রোধাদাকৃষ্য চৈকৈকং তঞ্চ বিব্যাধ রাবণিঃ'। ইত্যধিকম্। ২। ছ 'সমুদ্ধৃত্য'। ৩। ছ '-দ্ধৃত-'। ৪। ক '-চষ্টে'। ৫। ছ 'যঃ স'।

তমপ্রতিমকর্ম্মাণং[1] নিশিতৈঃ[2] শক্রসূদনৈঃ।
সৌমিত্রে[3] জীবিতচ্ছিদ্ভিরভিবর্ষ শরোত্তমৈঃ ॥ ৩৪ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে ইন্দ্রজিদ্‌যজ্ঞধ্বংসনং নাম
ষট্‌ষষ্টিতমঃ সর্গঃ ॥ ৬৬ ॥

---

৩৪। লো-টী। অপ্রতিমকর্ম্মাণম্ অতুল্যকর্ম্মাণম্।
লঙ্কাকাণ্ডে ইন্দ্রজিদ্‌যজ্ঞধ্বংসনম্ ॥ ৬৬ ॥

---

হে সৌমিত্রে, শক্রসংহারক প্রাণঘাতী উৎকৃষ্ট শাণিত শরদ্বারা অতুলনীয় কর্ম্মী ইন্দ্রজিৎকে বিদ্ধ করুন ॥ ৩৪ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে ইন্দ্রজিতের যজ্ঞধ্বংস-নামক
৬৬তম সর্গ সমাপ্ত ॥ ৬৬ ॥

---

১। ছ '-সংস্থানং'। ২। ছ 'শরৈদে'হবিদারণৈঃ'। ৩। ছ এতদৰ্দ্ধস্য স্থানে 'জীবিতান্তকরৈর্ঘোরৈঃ সৌমিত্রে জহি রাবণিম্। ইত্যেবমুক্তস্তু বিভীষণেন রামানুজঃ সোহরিবিভীষণেন। দদর্শ তং পর্ব্বতসন্নিকাশং রথে স্থিতং ভীমবলং নদন্তম্'। ইতি পাঠঃ।

## ( ৬৭ ) সপ্তষষ্টিতমঃ সর্গঃ

[১]স এবমুক্ত্বা সৌমিত্রিং ত্বরমাণো বিভীষণঃ।
[২]ধনুষ্পাণিং সমাদায় লক্ষ্মণং রাবণানুজঃ ॥ ১ ॥
অ[৩]তিদ্রুতং ততো গত্বা প্রবিশ্য চ মহদ্বনম্।
দর্শয়ামাস ত[৪]দ্রক্ষো লক্ষ্মণায় বিভীষণঃ ॥ ২ ॥
নীলজীমূতসঙ্কাশং [৫]ন্যগ্রোধদ্বারসংস্থিতম্।
তেজস্বী [৬]রাবণভ্রাতা লক্ষ্মণায় ন্যবেদয়ৎ ॥ ৩ ॥
ইহোপ[৭]হারং ভূতানাং বলবান্ রাবণাত্মজঃ।
উপহৃত্য ততঃ পশ্চাৎ সংগ্রামমভিবর্ত্ততে ॥ ৪ ॥
অদৃশ্যঃ সর্ব্বভূতানাং ততো ভবতি রাক্ষসঃ।
নিহন্তি চ রণে শত্রূন্ বধ্নাতি চ শরোত্তমৈঃ ॥ ৫ ॥

---

৩। লো-টী। ন্যগ্রোধদ্বারসংস্থিতম্ ন্যগ্রোধো বটঃ, স এব দ্বারং যুদ্ধায় নির্গমস্থানং তত্র সংস্থিতং তন্মূলস্থিতায়াং নিকুম্ভিলায়াং যজ্ঞে কৃতে যুদ্ধে নির্গচ্ছতীতি কৃত্বা। 'দ্বারমভ্যুপায়ে চ নির্গমে' ইতি ভূরি৹।

৪। লো-টী। ভূতানামুপহারং বলিমিহ বটমূলস্থিতনিকুম্ভিলায়াম্ উপহৃত্য দত্ত্বা সংগ্রামং সংগ্রামেঽভিবর্ত্ততে যাতীত্যর্থঃ।

---

তেজস্বী রাবণানুজ বিভীষণ এইরূপ বলিয়া ত্বরান্বিত হইয়া ধনুষ্পাণি সুমিত্রানন্দন লক্ষ্মণকে সঙ্গে লইয়া অতি দ্রুত সেই গহনবনে প্রবেশপূর্ব্বক লক্ষ্মণকে বটবৃক্ষমূলে অবস্থিত নীলমেঘসদৃশ সেই রাক্ষসকে দেখাইয়া বলিলেন, বলবান্ রাবণপুত্র ইন্দ্রজিৎ এইস্থানে ভূতগণকে উপহার প্রদান করিয়া সংগ্রামে গমন করে ॥ ১-৪ ॥

সেইজন্যই ইন্দ্রজিৎ সর্ব্বপ্রাণীর অদৃশ্য হইয়া যুদ্ধক্ষেত্রে উৎকৃষ্ট শরদ্বারা শত্রু-

---

১। ছ 'এবমুক্ত্বা স'। ২। ছ 'উপায়য়ৌ ধনুষ্পাণির্ম-'। ৩। চ 'অবিদূরং'। ৪। ছ 'তৎ কর্ম্ম'।
৫। ছ '-ধং দ্বারমাস্থিতম্'। ৬। ছ 'রাক্ষস-'। ৭। ছ '-হারভূতানাং'।

তমপ্রবিষ্টং[১] ন্যগ্রোধমিমং ত্বং রাবণাত্মজম্ ।
বিধ্বংসয় শরৈস্তীক্ষ্ণৈঃ[২] সরথং সাশ্বসারথিম্ ॥ ৬ ॥
ইতি[৩] হ্যুক্তো মহাতেজাঃ সুমিত্রানন্দিবর্দ্ধনঃ ।
বভূবাবস্থিতস্তত্র সমারোপিতকার্ম্মুকঃ[৪] ॥ ৭ ॥
স রথেনাগ্নিবর্ণেন বলবান্ রাবণাত্মজঃ ।
ইন্দ্রজিৎ কবচী খড়্গী[৫] সধ্বজঃ প্রত্যদৃশ্যত ॥ ৮ ॥
লক্ষ্মণস্তমুবাচাথ[৬] রাবণিং যুদ্ধদুর্ম্মদম্ ।
সমাহ্বয়ে[৭] ত্বাং সমরে সৌম্য যুদ্ধং প্রযচ্ছ মে ॥ ৯ ॥
এবমুক্তো মহাতেজাঃ সমরে[৮] রাবণাত্মজঃ ।
অব্রবীৎ পরুষং বাক্যং দৃষ্ট্বা[৯] তত্র বিভীষণম্ ॥ ১০ ॥

---

৭। লো-টী। সমারোপিতকার্ম্মুকো গৃহীতধন্বা, যদ্বা, সমারোপিতা জ্যা কার্ম্মুকে যেন দত্তধনুর্গুণ ইত্যর্থঃ। 'চিত্রং বিস্ফারয়ন্ ধনু'রিতি পাঠঃ ক্বচিৎ।

৮। লো-টী। স ইন্দ্রজিৎ রথেন বিশিষ্টঃ, সরথঃ সমানঃ দেহানুরূপো রথো হয়বরো যস্য সঃ। 'সধ্বজ' ইতি বা পাঠঃ।

---

-দিগকে বধ এবং বন্ধন করে ॥ ৫ ॥

আপনি রাবণনন্দন এই ইন্দ্রজিৎকে বটবৃক্ষমূলে প্রবেশ করিবার পূর্ব্বেই তীক্ষ্ণ শরদ্বারা রথ, অশ্ব এবং সারথির সহিত বধ করুন ॥ ৬ ॥

বিভীষণ এইরূপ বলিলে সুমিত্রানন্দবর্দ্ধক মহাতেজস্বী লক্ষ্মণ ধনুকে জ্যা আরোপণ করত অবস্থান করিলেন ; তারপর অগ্নিবর্ণ রথে আরূঢ় কবচ, খড়্গ ও ধ্বজযুক্ত বলবান্ রাবণপুত্র ইন্দ্রজিৎকে দেখিতে পাইলেন ॥ ৭-৮ ॥

লক্ষ্মণ যুদ্ধদুর্ম্মদ রাবণপুত্র ইন্দ্রজিৎকে বলিলেন—হে সৌম্য, আমি তোমাকে সমরে আহ্বান করিতেছি, তুমি আমাকে যুদ্ধ প্রদান কর। লক্ষ্মণকর্ত্তৃক এইরূপে

---

১। '-ষ্টন্যগ্রো-'। ২। ছ '-দ্দীপ্তৈঃ'। ৩। ছ 'তথেত্যুক্ত্বা'। ৪। ছ 'চিত্রং বিস্ফারয়ন্ধনুঃ'। ৫। ছ 'ধন্বী'। ৬। ছ '-চেদং'। ৭। ছ 'তিষ্ঠ রাক্ষস দুর্ব্বুদ্ধে রণে'। ৮। ছ 'মনস্বী'। ৯। ছ 'তত্র দৃষ্ট্বা'।

ইহ ত্বং জাতবৃদ্ধো[১]ঽসি সাক্ষাদ্ ভ্রাতা পিতুর্মম।
কথং দ্রুহ্যসি পুত্রায় পিতৃব্যঃ[২] সন্ নিশাচর ॥ ১১ ॥
ন জ্ঞাতিত্বং ন ভ্রাতৃত্বং[৩] ন জাতিস্তব[৪] দুর্মতে।
প্রমাণং ন চ সৌহার্দং[৫] ন ধর্ম্মো ধর্ম্মদূষক ॥ ১২ ॥
শোচ্যস্ত্বমসি দুর্ব্বুদ্ধে নিন্দনীয়শ্চ[৬] সাধুভিঃ।
যস্ত্বং স্বজনমুৎসৃজ্য[৭] পরভৃত্যত্বমাগতঃ[৮] ॥ ১৩ ॥
নৈতচ্ছিথিলয়া বুদ্ধ্যা ত্বং বেৎসি মহদন্তরম্।
ক্ব চ স্বজনসংবাসঃ ক্ব চ নীচপরাশ্রয়ঃ[৯] ॥ ১৪ ॥

---

১১। লো-টী। ইহ রক্ষঃকুলে জাতো বৃদ্ধশ্চ।
১২। লো-টী। ন প্রমাণং নাদরবিষয়ঃ।
[ লো-টী। ] সাযূথ্যং স্বগণসাহিত্যম্। 'সারথ্য'মিতি পাঠে সারথেঃ সা[illegible]যাম্।
১৪। লো-টী। মহদন্তরং মহৎ ছিদ্রম্।

---

আহূত হইয়া মহাতেজস্বী রাবণপুত্র ইন্দ্রজিৎ সেইস্থানে বিভীষণকে দেখিয়া কঠোর বাক্যে বলিতে লাগিলেন—॥ ৯-১০ ॥

রাক্ষস, তুমি এই রাক্ষসকুলে জন্মগ্রহণ করিয়া বর্দ্ধিত হইয়াছ এবং তুমি আমার পিতার সাক্ষাৎ ভ্রাতা; পিতৃব্য হইয়া পুত্রতুল্য আমার প্রতি কেন অনিষ্টাচরণ করিতেছ ? ॥ ১১ ॥

হে ধর্ম্মদূষক, হে দুর্ম্মতে, জাতি, ধর্ম্ম, সৌহার্দ্দ্য, জ্ঞাতিত্ব, ভ্রাতৃত্ব, কিছুই তোমার নিকট আদরণীয় হইল না ! ॥ ১২ ॥

দুর্ম্মতে, তুমি স্বীয় আত্মীয়দিগকে পরিত্যাগ করিয়া শত্রুর ভৃত্য হইয়া সাধু-গণের নিকট নিন্দনীয় এবং শোচনীয় হইয়াছ। স্বজনের সহিত সহবাস এবং অধম শত্রুর আশ্রয়ে অবস্থান, ইহার মধ্যে যে কত পার্থক্য, তাহা তোমার ক্ষুদ্র বুদ্ধিতে বুঝিতে পারিতেছ না ॥ ১৩-১৪ ॥

---

১। ছ 'জাতসংবৃদ্ধঃ'। ২। ছ '-ব্যো মম রাক্ষসঃ'। ৩। ছ 'সাযুজ্যং'। ৪। ছ 'নীতিস্ত-'। ৫। ছ 'সৌদর্য্যং'। ৬। ছ '-য়োঽসি'। ৭। ছ 'জ্ঞাতিং সমুৎসৃজ্য'। ৮। ছ '-মাশ্রিতঃ'। ৯। ছ 'নীচসমা-'।

গুণবান্ বা পরজনঃ স্বজনো[১] নির্গুণোঽপি বা।
নির্গুণঃ স্বজনঃ শ্রেয়ান্ যঃ পরঃ পর এব সঃ ॥ ১৫ ॥
নিরনুক্রোশতা চেয়ং যাদৃশী তে নিশাচর।
স্বজনে ন ত্বয়া শক্যা[২] প্রতিষ্ঠা বা সুখানি বা ॥ ১৬ ॥
যদি ত্বং পরুষাণ্যুক্তঃ পিত্রা মম নিশাচর।
গৌরবাৎ প্রণয়াদ্বাপি তথৈব পরিসান্ত্বিতঃ ॥ ১৭ ॥
যথৈব প্রণয়াদ্বাপি[৩] গুরুর্বদতি বিপ্রিয়ম্।
তথৈব স পুনর্মূঢ় লালয়ত্যবিচারয়ন্ ॥ ১৮ ॥
গুণবন্মিত্রনাশার্থমমিত্রমুপচীয়তে।
শালিস্তম্বসমীপস্থং শ্যামাকমিব তং ত্যজেৎ ॥ ১৯ ॥

১৬। লো-টী। স্বজনে জ্ঞাতিজনে যাদৃশী নিরনুক্রোশতা নির্দয়তা, অতস্ত্বয়া ন শক্যা প্রাপ্তুমিতি শেষঃ।

১৯। লো-টী। গুণবতো মিত্রস্য নাশার্থমমিত্রমুপচীয়তে আশ্রয়তে যস্তং ত্যজেৎ, কমিব তমাহ—শ্যামাকমিতি।

শত্রু গুণবান্ এবং স্বজন গুণহীন হইলেও গুণহীন স্বজনই শ্রেয়ঃ, যে শত্রু সে চিরদিনই শত্রু থাকে, কখনও মিত্র হইতে পারে না ॥ ১৫ ॥

হে রাক্ষস, স্বজনের প্রতি তোমার যেরূপ নির্দ্দয়তা, তাহাতে স্বজনমধ্যে কখনও তুমি প্রতিষ্ঠা বা সুখলাভ করিতে পারিবে না ॥ ১৬ ॥

রাক্ষস, আমার পিতা তোমাকে গুরুত্ব অথবা প্রণয়বশতঃ কটুবাক্য বলিলেও আবার সেইরূপ সান্ত্বনাও ত' প্রদান করিয়াছেন ॥ ১৭ ॥

মূর্খ, গুরুজন যেরূপ স্নেহবশতঃ বিবেচনা না করিয়াই অপ্রিয় বলেন, সেইরূপ স্নেহবশতঃ নির্ব্বিচারে লালনও করেন ॥ ১৮ ॥

গুণবান্ মিত্রের নাশের জন্য যে ব্যক্তি শত্রুর আশ্রয় গ্রহণ করে, তাহাকে

১। ছ '-নোঽপি চ নির্গুণঃ'। ২। ছ 'শক্যঃ প্রতিবাসঃ সুখানি বা'। অতঃ পরং 'নূনং নির্ব্বাসিতো লঙ্কাং পশ্চান্নেব বিশীর্য্যসে কামীব পুরুষঃ কান্তাং শূরস্তাঙ্কগতামিব।' ইত্যধিকম্। ৩। ছ '-চ্চাপি'।

১
নূনং নির্ব্বাসিতো লঙ্কাং পশ্যন্নেব বিশীর্য্যসে।
কাময়ন্ পুরুষঃ কান্তাং শূরস্যাঙ্কগতামিব ॥ ২০ ॥
ক্রুদ্ধেনেন্দ্রজিতা বাক্যং পরুষং রাবণানুজঃ।
উক্তঃ পিতৃব্যঃ পুত্রেণ প্রত্যুবাচ বিভীষণঃ ॥ ২১ ॥
অজানন্নিব মচ্ছীলং কিং ত্বমেবং ব্রবীষি মাম্।
২ ৩
রাক্ষসেন্দ্রসুতানার্য্য পরুষং ত্যক্তগৌরবম্ ॥ ২২ ॥
অযুক্তরূপং বচনং পৌলস্ত্যকুলপাংসন।
অধর্ম্মেণ হৃতজ্ঞানো ন ত্বং বেৎসি গুণাগুণম্ ॥ ২৩ ॥

---

২০। লো-টী। নির্ব্বাসিতঃ মৎপিত্রা ত্যক্তঃ, বিশীর্য্যসে নূনং বিশীর্ণো ভবসি, ক ইব তমাহ—কাময়ন্নিতি, কান্তাং স্বকান্তাম্।

২২। লো-টী। মচ্ছীলং মম স্বভাবম্। 'তচ্ছীল'মিতি পাঠে তস্য রাবণস্য স্বভাবং গৌরবং গুরোর্ম্মম সম্বন্ধি।

---

ধান্যগুচ্ছের সমীপস্থ শ্যামাক-তৃণের ন্যায় পরিত্যাগ করাই উচিত ॥ ১৯ ॥

পুরুষ যেরূপ বীরের অঙ্কশায়িনী স্বীয় স্ত্রীকে পাইতে ইচ্ছা করিয়া বিশীর্ণ হয়, নির্ব্বাসিত তুমিও সেইরূপ লঙ্কানগরী দর্শন করিয়া শীর্ণ হইতেছ ॥ ২০ ॥

পুত্রতুল্য ক্রুদ্ধ ইন্দ্রজিৎ এইরূপ উদ্ধতবাক্য বলিলে, রাবণানুজ পিতৃব্য বিভীষণ তাহার প্রত্যুত্তর করিলেন—॥ ২১ ॥

রে অনার্য্য রাক্ষসরাজপুত্র, আমার আচরণ জানিয়াও না জানিবার ভাণ করিয়া পিতৃব্যোচিত গৌরব রক্ষা না করিয়া আমাকে এইরূপ কঠোর বাক্য বলিতেছিস কেন ? ॥ ২২ ॥

পৌলস্ত্যকুল-পাংসন, তুই অযৌক্তিক কথা বলিতেছিস্, অধর্ম্মদ্বারা তোর জ্ঞান লোপ পাওয়ায় গুণাগুণ বুঝিতে পারিতেছিস্ না ॥ ২৩ ॥

---

১। ছ 'অয়ং শ্লোকোঽত্র নাস্তি'। ২। ছ '-সাধিপতেঃ পুত্র'। ৩। ক '-বঃ'।

বাল্মীকিকৃত

# রামায়ণ

## ( গৌড়ীয়-পাঠ )

**রামায়ণের নিয়মাবলী—**

১। রামায়ণের এক এক খণ্ড প্রতিমাসে বাহির হইবে।

২। প্রত্যেক খণ্ডে রয়েল আটপেজী আকারের অন্যূন ১০৪ পৃষ্ঠা থাকিবে।

৩। প্রাঞ্জল বঙ্গানুবাদ, প্রয়োজনমত টিপ্পনী, বড় বাঙ্গালা অক্ষরে মূল, লোকনাথ চক্রবর্ত্তীর টীকা ও পাঠান্তর প্রতিখণ্ডে প্রদত্ত হইবে।

৪। রামায়ণের প্রতিখণ্ডের মূল্য—সাধারণ সংস্করণ ১৲ টাকা, রাজসংস্করণ ২৲ টাকা, গ্রাহকগণের পক্ষে ভি. পি. খরচ লাগিবে না।

পত্র লিখিলেই গ্রাহকশ্রেণীভুক্ত করিয়া গ্রাহকের অভিপ্রায়ানুসারে রামায়ণ প্রেরিত হইবে।

চিঠিপত্র টাকাপয়সা নিম্নলিখিত ঠিকানায় পাঠাইতে হইবে।

কর্ম্মসচিব—

**মেট্রোপলিটান্ প্রিন্টিং এণ্ড্ পাব্লিশিং হাউস্ লিঃ,**

৪-বি, কাউন্সিল হাউস্ ষ্ট্রীট, কলিকাতা।

---

'মেট্রোপলিটান্ প্রিন্টিং এণ্ড্ পাব্লিশিং হাউস্ লিঃ' হইতে [illegible] সরকার কর্তৃক মুদ্রিত ও প্রকাশিত।



THE CALCUTTA SANSKRIT SERIES

Edited by

HEMANTAKUMAR KAVYA-VYAKARANA-TARKATIRTHA

No. 26

# VĀLMĪKI-RĀMĀYANAM

বাল্মীকীয়ং

# রামায়ণম্

( গৌড়ীয়-পাঠঃ )

লোকনাথ-চক্রবর্ত্তিকৃত-টীকয়া টীকান্তরসারভূয়িষ্ঠ-টিপ্পন্যা

বঙ্গানুবাদ-পাঠান্তরাদিভিশ্চ সমলঙ্কৃতম্

(৪৯) ঊনপঞ্চাশ-খণ্ডম্

( যুদ্ধকাণ্ডে ৬৭—৭৮ সর্গাঃ )

শ্রীহেমন্তকুমার কাব্য-ব্যাকরণ-তর্কতীর্থ-

ভট্টাচার্য্যেণ সংস্কৃতম্।

METROPOLITAN PRINTING & PUBLISHING HOUSE, LTD.

4-B, Council House Street, Calcutta.

1939

কুলে যদ্যপি জাতোঽহং রক্ষসাং পাপকর্ম্মণাম্[১]।
গুণো যঃ প্রথমো[২] নৃণাং তন্মে শীলমরাক্ষসম্ ॥ ২৪ ॥
ন রমে দারুণেনাহং রাজ্যেন পাপকর্ম্মণা[৩]।
ভ্রাত্রা বিষমশীলেন ন চ[৪] রংস্যে দুরাত্মনা ॥ ২৫ ॥
হরণং চ পরস্বানাং পরদারাভিমর্ষণম্।
সুহৃদামভিশঙ্কা চ ত্রয়ো দোষাঃ ক্ষয়াবহাঃ ॥ ২৬ ॥
মহর্ষীণাং বধো ঘোরঃ[৫] সর্ব্বদেবৈশ্চ বিগ্রহঃ।
[৬]ক্রোধশ্চৈবাভিমানশ্চ বৈরত্বং প্রতিকূলতা ॥ ২৭ ॥
এতে দোষাস্তব পিতুর্জীবিতৈশ্বর্য্যনাশনাঃ।
গুণান্ প্রচ্ছাদয়ন্ত্যস্য[৭] পর্ব্বতানিব নীরদাঃ[৮] ॥ ২৮ ॥
এতৈর্দোষৈঃ পরিত্যক্তো ময়া ভ্রাতা পিতা তব।
নৈবাস্তীয়ং[৯] পুরী লঙ্কা নৈব ত্বং ন চ তে পিতা ॥ ২৯ ॥

২৪। লো-টী। নৃণাং প্রাণিনাং প্রথমঃ প্রধানো যো গুণঃ সত্ত্বমহিংসাদির্বা স এব মম শীলমিতি বক্তব্যে শীলপদসম্বন্ধাৎ তদিত্যুক্তম্।

২৫। লো-টী। দারুণেন জনেন সহ ন রমে ন বিহরামি। 'ন বসে' ইতি বা পাঠঃ।

আমি যদিও ক্রূরকর্ম্মা রাক্ষসকুলে জন্মগ্রহণ করিয়াছি, তথাপি মনুষ্যদিগের প্রধান যে সত্ত্বগুণ রাক্ষসদুর্লভ সেই সত্ত্বগুণই আমার স্বভাব ॥ ২৪ ॥

নিদারুণ পাপকার্য্যবহুল রাজ্যের প্রতি আমি অনুরক্ত নই এবং বিপরীত-স্বভাব দুষ্ট ভ্রাতার প্রতিও অনুরক্ত নই ॥ ২৫ ॥

পরধনহরণ, পরস্ত্রী-ধর্ষণ, সুহৃদ্‌গণের আশঙ্কা [ -সৃষ্টি ] এই ধ্বংসসাধক দোষত্রয় এবং ঘোরতর মহর্ষিহত্যা, সমস্ত দেবতার সহিত যুদ্ধ, ক্রোধ, অভিমান, শত্রুতা ও প্রতিকূলতা এই সমস্ত দোষই তোমার পিতার জীবন এবং ঐশ্বর্য্য-নাশক; মেঘ যেরূপ পর্ব্বতসমূহকে আচ্ছাদিত করে, এই দোষরাশিই সেইরূপ তাঁহার গুণগ্রামকে আচ্ছাদিত করিয়াছে ॥ ২৬-২৮ ॥

এই সমস্ত দোষের জন্যই আমি তোমার পিতা [ আমার নিজের ] ভ্রাতা রাবণকে পরিত্যাগ করিয়াছি, এক্ষণে এই লঙ্কানগরী, তুমি এবং তোমার পিতা কেহই থাকিবে না ॥ ২৯ ॥

১। ছ 'ক্রূরক-'। ২। ছ 'পরমো'। ৩। ছ 'ক্রূর-'। ৪। ছ 'কথং'। ৫। ছ 'ভয়ং ঘোরং'। ৬। ছ 'অভিমানশ্চ কোপশ্চ'। ৭। ছ 'প্রাচ্ছাদয়ংস্তস্য'। ৮। ছ 'তোয়দাঃ'। ৯। ছ 'নেয়মস্তি'।

অভিমানী[1] চ ধৃষ্টশ্চ দুর্বিনীতশ্চ রাক্ষস।
বদ্ধস্ত্বং কালপাশেন ব্রূহি ত্বং[2] যদ্ যদিচ্ছসি ॥ ৩০ ॥
প্রবেষ্টুং ন ত্বয়া শক্যো ন্যগ্রোধো[3] রাক্ষসাধম।
ধর্ষয়িত্বা[4] তু কাকুৎস্থং ন শক্যং জীবিতুং ত্বয়া ॥ ৩১ ॥
যুধ্যস্ব নরদেবেন লক্ষ্মণেন রণে সহ।
ন চ[5] প্রবেক্ষ্যসে লঙ্কাং কুতো ন্যগ্রোধমদ্য[6] হি ॥ ৩২ ॥
বিদর্শয়[7] ত্বং স্ববলং সমুদ্যতঃ[8] কুরুষ্ব সর্ব্বায়ুধসায়কক্ষয়ম্।
ন লক্ষ্মণস্যাদ্য হি[9] বাণগোচরং[10] ত্বং প্রাপ্য জীবন্ সবলো গমিষ্যসি ॥ ৩৩॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে বিভীষণবাক্যং নাম
সপ্তষষ্টিতমঃ সর্গঃ ॥ ৬৭ ॥

---

৩০। লো-টী। ধৃষ্টঃ মায়ায়াং প্রাগল্‌ভঃ।

[ লো-টী। ] কিমিবেতি ইবশব্দো বাক্যালঙ্কারে। উদ্যমঃ, 'উদগ্র' ইতি পাঠে স এবার্থঃ। শক্তো হি শূরো হি বাক্যৈর্নাভিধাস্যতি নাভিধত্তে, কিন্তু উদ্যমেনৈব। ন্যগ্রোধং ন্যগ্রোধতলম্, ধর্ষয়িত্বা কোপয়িত্বা, সমুদ্যতঃ সমুদ্যমং কৃত্বা এত্য প্রাপ্য।

লঙ্কাকাণ্ডে বিভীষণবাক্যম্ ॥ ৬৭ ॥

---

রাক্ষস, তুমি অভিমানী, প্রগল্‌ভ ও অবিনয়ী, তুমি কালপাশে বদ্ধ হইয়াছ, সুতরাং যাহা ইচ্ছা বলিতে পার ॥ ৩০ ॥

রাক্ষসাধম, তুমি আর বটবৃক্ষমূলে প্রবেশ করিতে পারিবে না। তুমি রামচন্দ্রকে আক্রমণ করিয়া জীবিত থাকিতে পারিবে না ॥ ৩১ ॥

তুমি রণক্ষেত্রে নরদেব লক্ষ্মণের সহিত যুদ্ধ কর, তুমি আজ লঙ্কায় প্রবেশ করিতে পারিবে না, বটবৃক্ষ ত' দূরের কথা ॥ ৩২ ॥

ইন্দ্রজিৎ, তুমি যুদ্ধার্থ সজ্জিত হইয়া স্বীয় সামর্থ্য প্রদর্শন কর, সমস্ত অস্ত্র এবং বাণ ক্ষয় কর, লক্ষ্মণের বাণপথে পতিত হইয়া অদ্য সসৈন্যে প্রাণ লইয়া ফিরিতে পারিবে না ॥ ৩৩ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে বিভীষণবাক্য-নামক
৬৭তম সর্গ সমাপ্ত ॥ ৬৭ ॥

---

১। ছ 'বালশ্চ'। ২। ছ 'পুত্র যদ-'। ছ-টি 'যদ্ যদিহেচ্ছসি'। অতঃ পরং 'অনিষ্টব্যসনং প্রাপ্তঃ কিমিব ত্বং ন বক্ষ্যসি। গৃহতামুদ্যমো বাক্যৈর্ন চ শক্যোঽভিধাস্যসি।' ইত্যাধিকম্। ৩। ছ 'ন্যগ্রোধে'। ৪। ছ 'চ'। ৫। ছ 'ত্বং'। ৬। ছ 'বৈ-'। ৭। ছ '-যস্বাদ্য'। ৮। ছ '-তম্'। ৯। ছ '-স্যেত্য হি'। ১০। ছ 'ত্বমদ্য'।

## ( ৬৮ ) অষ্টষষ্টিতমঃ সর্গঃ

বিভীষণবচঃ শ্রুত্বা রাবণিঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
অব্রবীৎ পরুষং বাক্যং বেগেনাভিচচাল[1] হ ॥ ১ ॥
উদ্যতায়ুধনিস্ত্রিংশে রথে চ[2] সমলঙ্কৃতে।
কালাশ্বযুক্তে মহতি স্থিতঃ কালান্তকোপমঃ ॥ ২ ॥
মহাপ্রমাণমুদ্যম্য বিপুলং বেগবদ্দৃঢ়ম্।
ধনুর্ভীমবলো ভীমং শরাংশ্চাশীবিষোপমান্ ॥ ৩ ॥
[3]সর্ব্বান্ প্রেক্ষ্য মহাবাহু[4] রাবণস্যাত্মজো বলী।
উবাচ পরমক্রুদ্ধঃ সৌমিত্রিং সবিভীষণম্
তাংশ্চ [5]বানরমুখ্যাংশ্চ বীক্ষধ্বং মে পরাক্রমম্ ॥ ৪ ॥

২। গো-টী। উদ্যতানি স্থাপিতানি আয়ুধানি নিস্ত্রিংশাঃ খড়্গা যত্র তস্মিন্।

৩-৪। গো-টী। রথস্থো ধনুরুদ্যম্য গৃহীত্বাঽব্রবীদিতি সার্দ্ধদ্বয়েনান্বয়ঃ। ধনুঃ কীদৃশং প্রমাণং তন্মহত্ত্বং মহদ্দীর্ঘং বিপুলং পুষ্টম্, 'মহাপ্রভাব'মিতি পাঠো বা। বেগবৎ শুবেগসহং সর্ব্বান্ বানরান্। তাংশ্চ উবাচেতি পূর্ব্বেণান্বয়ঃ। কিমুবাচ তদাহ—'বীক্ষধ্ব'মিতি।

বিভীষণের কথা শুনিয়া ইন্দ্রজিৎ ক্রোধে অজ্ঞান হইয়া কর্কশ বাক্য প্রয়োগ করিলেন এবং বেগে ধাবিত হইলেন ॥ ১ ॥

কৃতান্ততুল্য ইন্দ্রজিৎ খড়্গ এবং অস্ত্রপূর্ণ কৃষ্ণবর্ণ অশ্ববাহিত সুসজ্জিত রথে অবস্থিত ছিলেন ॥ ২ ॥

ভীষণ-বলশালী রাবণনন্দন মহাবাহু ইন্দ্রজিৎ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অতি স্থূল ও অতিদীর্ঘ বেগশালী ভয়ানক দৃঢ় ধনুক এবং সর্পতুল্য শররাজি উত্তোলন করিয়া সকলকে নিরীক্ষণ করত বিভীষণ, লক্ষ্মণ এবং সেই শ্রেষ্ঠ বানরদিগকে বলিলেন—আমার পরাক্রম অবলোকন কর ॥ ৩-৪ ॥

১। ছ '-ভিসসার হ'। ২। ছ 'বৈ'। ৩। ছ 'স সংপ্রেক্ষ্য'। ৪। ছ '-হুনীলাঞ্জনচয়োপমঃ' অতঃ পরং ছ 'রথস্থোঽলঙ্কৃতঃ শ্রীমান্ রাবণস্যাত্মজো বলী।' ইত্যধিকম্। ৫। ছ '-শার্দ্দূলান্'।

অদ্য মে[১] কার্ম্মুকোৎসৃষ্টং শরবর্ষং সুদুঃসহম্[২]।
মুক্তং বর্ষমিবাকাশে ধারয়িষ্যথ সংযুগে ॥ ৫ ॥
সৃজতঃ শরজালানি[৩] ক্ষিপ্রহস্তস্য সংযুগে।
জীমূতস্যেব নদতঃ কঃ স্থাস্যতি মমাগ্রতঃ ॥ ৬ ॥
[৪]অদ্য বো মামকা বাণা মহাকার্ম্মুকনিঃসৃতাঃ।
গাত্রাণি বিধমিষ্যন্তি তৃণরাশিমিবানলঃ ॥ ৭ ॥
তীক্ষ্ণসায়কনির্ভিন্নান্ ভিন্দিপালাসিপট্টিশৈঃ।
অদ্য বো গময়িষ্যামি সর্ব্বানেব যমক্ষয়ম্ ॥ ৮ ॥

৫। লো-টী। দুরাসদং বারয়িতুমশক্যম্।

[ লো-টী। ] শিতশূলাসিপট্টিশৈস্তথা নির্ভিন্নান্ ক্ষিপ্রহস্তস্য তীব্রবেগিণো মম। 'ক্ষিপ্রহস্তস্তীব্রবেগী লঘুহস্তস্তু শিক্ষিত' ইতি রত্নমালা।

অদ্য তোমরা আকাশে অবারিত বৃষ্টির ন্যায় যুদ্ধক্ষেত্রে আমার দুঃসহ শরবৃষ্টি ধারণ করিবে ॥ ৫ ॥

আমি যুদ্ধে ক্ষিপ্রহস্তে শররাজি নিক্ষেপ করিতে থাকিলে গর্জ্জনকারী মেঘের ন্যায় আমার সম্মুখে কে অবস্থান করিবে? ॥ ৬ ॥

অনল যেমন তৃণরাশি দগ্ধ করে, বিশাল ধনুকনিঃসৃত মদীয় বাণসমূহ অদ্য সেইরূপ তোমাদের শরীর দগ্ধ করিবে ॥ ৭ ॥

তীক্ষ্ণ শরে বিদারিত করিয়া আজ তোমাদের সকলকেই ভিন্দিপাল, পট্টিশ ও খড়্গ দ্বারা যমালয়ে প্রেরণ করিব ॥ ৮ ॥

১। ছ 'মৎকা-'। ২। ছ 'দুরাসদম্'। অতঃ পরম্ ছ-'অদ্যৈব মামকা বাণা মৎকার্ম্মুকবিনিঃসৃতাঃ। গাত্রাণি বিধমিষ্যন্তি তৃণরাশিমিবানলঃ। তীক্ষ্ণশায়কনির্ভিন্নান্ শিতশূলাসিপট্টিশৈঃ। অদ্য বো গময়িষ্যামি সর্ব্বানেব যমক্ষয়ম্॥' ইত্যধিকম্। ৩। ছ 'শরবর্ষাণি' ৪। ছ ইতঃ শ্লোকদ্বয়ং নাস্তি।

তচ্ছ্রুত্বা রাক্ষসেন্দ্রস্য গর্জিতং লক্ষ্মণস্তদা।
অভীতবদসংক্রুদ্ধো[১] রাবণিং বাক্যমব্রবীৎ ॥ ৯ ॥
ন বাচা দুর্গমঃ[২] পারঃ কার্য্যাণাং রাক্ষসাধম।
কার্য্যাণাং কর্ম্মণা পারং যো গচ্ছতি স বুদ্ধিমান্ ॥ ১০ ॥
স ত্বমর্থস্য হীনার্থাং[৩] দুরাচারস্য কস্যচিৎ[৪]।
বাচং ব্যাহৃত্য জানীষে কৃতার্থোঽস্মীতি দুর্ম্মতিঃ[৫] ॥ ১১ ॥
অন্তর্ধানগতেনাবাং যৎ[৬] ত্বয়া ছলিতৌ রণে।
তস্করাচরিতো মার্গো নৈষ[৭] শূরনিষেবিতঃ ॥ ১২ ॥

১০। লো-টী। কার্য্যাণাং কর্ত্তব্যানাম্।

১১-১২। গো-টী। কস্যচিদ্দুরাচারস্য সম্বন্ধিনীং বাচং হীনার্থাং গতার্থাং ব্যাহৃত্য উক্ত্বা অর্থস্য অর্থেন কৃতার্থোঽস্মীতি যত্ত্বং জানীষে অতো দুর্ম্মতিঃ। 'হে দুর্ম্মতে' ইতি বা পাঠঃ। 'হীনানা'-মিতি পাঠে হীনানাং দুরাচারাণাং মধ্যে কস্যচিৎ দুরাচারস্য বাচম্, যদ্বা,দুরাচারস্য অনাচরণীয়স্য কর্ত্তুমশক্যস্য কস্যচিৎ অর্থস্য 'অদ্য বো গময়িষ্যামি সর্ব্বানেব যমক্ষয়ম্' ইত্যেবংরূপস্য বাচং ব্যাহৃত্য। 'স ত্বমর্থস্য হীনানাং দুরবাপস্য কেনচিদি'তি পাঠে দুরবাপস্য অনাপ্যস্য আপ্তুমশক্যস্য কর্ত্তুমশক্যস্যেত্যর্থঃ। অর্থস্য 'অদ্য বো গময়িষ্যামী'তিরূপস্য সম্বন্ধিনীং কেনচিৎ রাবণপুত্রত্বেন মায়াবিত্বেন বা হেতুনা ব্যাহৃত্য ছলিতৌ মোহপ্রাপিতৌ।

তখন লক্ষ্মণ রাক্ষসশ্রেষ্ঠ ইন্দ্রজিতের সেই গর্জ্জন শ্রবণ করিয়া ক্রুদ্ধ না হইয়া নির্ভীকের ন্যায় বলিলেন—॥ ৯ ॥

হে রাক্ষসাধম, বাক্যদ্বারা কর্ত্তব্যের সীমা অতিক্রম করা কঠিন নহে, যে ব্যক্তি কার্য্যদ্বারা কর্ত্তব্যের পারে উপনীত হয় সে-ই বুদ্ধিমান্ ॥ ১০ ॥

তুমি দুর্ম্মতি, তুমি কোন একটি অসাধ্য বিষয়ে অর্থহীন ( ব্যর্থ ) বাক্য উচ্চারণ করিয়াই নিজেকে কৃতার্থ মনে করিতেছ ॥ ১১ ॥

তুমি যে অন্তরালে অবস্থান করিয়া যুদ্ধে আমাদিগকে প্রতারিত করিয়াছ, এই পথ তস্করোচিত, বীরোচিত নহে ॥ ১২ ॥

১। ছ '-বৎ সুসং'। ২। ছ 'সুগমঃ'। ৩। ছ 'হীনার্থো'। ৪। চ 'কেনচিৎ'। ৫। ছ '-তে'। ৬। ছ 'বাচা কিং ত্বং বিকত্থসে'। ৭। ক 'নৈব'।

যদি বাণপথং প্রাপ্য যুধ্যসে রাক্ষসাধম[১]।

দ্রক্ষ্যামঃ সমরে বীর্য্যং বাচা কিং ত্বং বিকত্থসে ॥ ১৩ ॥

অক্রুবাণস্তু পরুষং কিঞ্চিদপ্যনধিক্ষিপন্।

অবিকত্থ্য হনিষ্যামি পশ্য মে পৌরুষান্তরম্ ॥ ১৪ ॥

অক্রুবাণো দহত্যগ্নিস্তথা তপতি[২] ভাস্করঃ।

বায়ুশ্চোন্মথতে বৃক্ষান্ ন চ কিঞ্চিদ্বিকত্থতে ॥ ১৫ ॥

এবমুক্তো ধনুর্ভীমং পরামৃশ্য মহাবলঃ।

সসর্জ নিশিতান্ বাণানিন্দ্রজিৎ সমিতিঞ্জয়ঃ ॥ ১৬ ॥

---

১৩। লো-টী। বাণপথং মম বাণস্য পস্থানম্, বিকত্থসে শ্লাঘসে।

১৪। লো-টী। পৌরুষান্তরং পৌরুষং পুরুষকারম্ অন্তরং স্ব সদৃশম্ (?)।

১৫। লো-টী। তপতি জগৎ প্রকাশয়তি। উন্মথতে ভঞ্জয়তি উৎপাটয়তি বা।

১৬। লো-টী। পরামৃশ্য গৃহীত্বা।

---

হে রাক্ষসাধম, যদি তুমি আমার বাণের পথে উপস্থিত হইয়া যুদ্ধ করিতে পার, তবে যুদ্ধক্ষেত্রেই তোমার বীরত্বের পরিচয় পাইব, বাক্যদ্বারা শ্লাঘা প্রকাশ করিতেছ কেন? ॥ ১৩ ॥

আমার পরাক্রমের পার্থক্য অবলোকন কর—আমি কর্কশ বাক্য না বলিয়া, কিছুমাত্র নিন্দা না করিয়া এবং আত্মশ্লাঘা না করিয়াই [ তোমাকে ] বধ করিব ॥ ১৪ ॥

অগ্নি নীরবেই দাহ করে, সূর্য্য নীরবেই তাপদান করে এবং বায়ুও নীরবেই বৃক্ষ উন্মূলিত করে, কিছুমাত্র আত্মশ্লাঘা করে না ॥ ১৫ ॥

যুদ্ধে জয়শীল মহাবলশালী ইন্দ্রজিৎ এইরূপ উক্ত হইয়া ভীষণ ধনুক গ্রহণ-পূর্ব্বক শাণিত শররাজি নিক্ষেপ করিতে লাগিলেন ॥ ১৬ ॥

১। ছ। 'রাক্ষসোত্তম'। ২। ছ 'পততি'।

তেনোৎসৃষ্টা[১] বলবতা শরাঃ সর্পবিষোপমাঃ ।
সংপ্রাপ্য লক্ষ্মণং পেতুঃ শ্বসন্ত ইব পন্নগাঃ ॥ ১৭ ॥
শরৈরেতৈর্মহাবেগৈর্বেগবান্[২] রাক্ষসোত্তমঃ ।
সৌমিত্রিমিন্দ্রজিৎ[৩] ক্রুদ্ধো বিব্যাধ শুভলক্ষণাম্ ॥ ১৮ ॥
শরৌঘেণ স বিদ্ধাঙ্গো রুধিরেণ সমুক্ষিতঃ ।
শুশুভে লক্ষ্মণঃ শ্রীমান্ বিধূম ইব পাবকঃ ॥ ১৯ ॥
ইন্দ্রজিচ্চাত্মনঃ[৪] কর্ম্ম প্রসমীক্ষ্যাভিগর্জ্য[৫] চ ।
বিনদ্য[৬] সুমহানাদমিদং বচনমব্রবীৎ ॥ ২০ ॥
অদ্য[৭] মে কার্ম্মুকোৎসৃষ্টাঃ শরাস্তীক্ষ্ণাঃ সুপত্রিণঃ ।
আদাস্যন্তে[৮] শরীরাৎ তে জীবিতং জীবিতচ্ছিদঃ ॥ ২১ ॥

---

২১। লো-টী। পত্রিণঃ পক্ষবন্তঃ। জীবিতান্তায় জীবননাশায় গচ্ছন্তীতি জীবিতান্তগাঃ, 'জীবিতানুগা' ইতি পাঠে শত্রোর্জীবিতমনু লক্ষীকৃত্য গচ্ছন্তীতি তথা।

---

বলবান্ ইন্দ্রজিৎকর্ত্তৃক নিক্ষিপ্ত সর্পবিষ-তুল্য শররাজি লক্ষ্মণের উপর গর্জ্জনকারী সর্পের ন্যায় পতিত হইতে লাগিল ॥ ১৭ ॥

বেগবান্ রাক্ষসশ্রেষ্ঠ ইন্দ্রজিৎ ক্রুদ্ধ হইয়া সুলক্ষণ লক্ষ্মণকে সেই মহাবেগশালী শরসমূহদ্বারা বিদ্ধ করিতে লাগিলেন ॥ ১৮ ॥

শ্রীমান্ লক্ষ্মণ শরজালে বিদ্ধ হইয়া রক্তাক্ত হইলেন এবং ধূমহীন অগ্নির ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ১৯ ॥

ইন্দ্রজিৎও নিজের কার্য্য দর্শন করিয়া গর্জ্জন করত মহাশব্দে এই কথা বলিতে লাগিলেন—॥ ২০ ॥

আজ আমার ধনুর্নির্মুক্ত উত্তম-পক্ষশোভিত প্রাণসংহারক তীক্ষ্ণ শররাজি তোমার শরীর হইতে প্রাণ হরণ করিবে ॥ ২১ ॥

---

১। ছ 'তেন মু-'। ২। ছ '-রতিমত্যকায়ৈ-'। ৩। ছ '-দ্ যুদ্ধে'। ৪। ছ '-স্বাত্মনঃ'। ৫। ছ 'প্রসমীক্ষ্যাভিযুজ্য'। ৬। ছ 'চ'। ৭। ছ 'পত্রিণঃ সিতধারাস্তে শরা মৎকার্ম্মুকচ্যুতাঃ'। ৮। ছ '-স্তেহদ্য সৌমিত্রে জীবিতং জীবিতান্তকাঃ'।

অদ্য গোমায়ুসঙ্ঘাশ্চ শ্যেনসঙ্ঘাশ্চ লক্ষ্মণ।
গৃধ্রাশ্চাপি পতন্তু ত্বাং গতাসুং নিহতং ময়া ॥ ২২ ॥

ক্ষত্রবন্ধুঃ স চানার্য্যো রামঃ পরমদুর্ম্মতিঃ
ভক্তং ভ্রাতরমদ্য ত্বাং দ্রক্ষ্যতীহ[1] ময়া হতম্ ॥ ২৩ ॥

বিস্রস্তকবচো[2] ভূমৌ ব্যপবিদ্ধশরাসনঃ।
কৃত্তোত্তমাঙ্গো ব্যথিতঃ স্বপ্স্যসি ত্বং ময়া হতঃ ॥ ২৪ ॥

ইতি ব্রুবাণং পরুষমমর্ষাদ্রাবণাত্মজম্।
হেতুমদ্বাক্যমন্বর্থং[3] লক্ষ্মণঃ প্রত্যুবাচ হ ॥ ২৫ ॥

অকৃত্বা কত্থসে তাবৎ কিমর্থমিহ রাক্ষস।
কুরু তৎ কর্ম্ম যেনাহং শ্রদ্দধ্যাং তব[4] কত্থিতম্ ॥ ২৬ ॥

২২। লো-টী। গতাসুং গতপ্রাণম্।

২৩। লো-টী। ক্ষত্রবন্ধুঃ ক্ষত্রিয়াধমঃ।

২৪। লো-টী। বিধ্বস্তকবচঃ বিদীর্ণকবচঃ। ব্যপবিদ্ধশরাসনঃ পতিতধনুষ্কঃ। কৃত্তোত্তমাঙ্গঃ ছিন্নমস্তকঃ।

২৫। লো-টী। অন্বর্থমনুগতার্থম্।

হে লক্ষ্মণ, তুমি আজ আমার আঘাতে প্রাণ হারাইলে গৃধ্র, শৃগাল ও শ্যেনসমূহ তোমার উপর পতিত হইবে ॥ ২২ ॥

ক্ষত্রিয়াধম অতিশয় দুর্ম্মতি সেই অনার্য্য রামও ভক্তিমান্ ভ্রাতা তোমাকে আমার হস্তে নিহত দেখিবে ॥ ২৩ ॥

তোমার কবচ শিথিল হইবে, ধনুক ভূতলে পতিত হইবে, তুমি আমার প্রহারে ব্যথিত হইয়া ধরাশায়ী হইবে এবং তোমার মস্তক কর্ত্তিত হইবে ॥ ২৪ ॥

রাবণাত্মজ ইন্দ্রজিৎ ক্রোধবশে এইরূপ বলিতে লাগিলে লক্ষ্মণ প্রত্যুত্তরে যুক্তিযুক্ত ও অর্থপূর্ণ বাক্য বলিতে লাগিলেন— ॥ ২৫ ॥

হে রাক্ষস, কার্য্য না করিয়াই শ্লাঘা প্রকাশ করিতেছ কেন? সেইরূপ কার্য্য কর, যাহাতে আমি তোমার শ্লাঘাকে শ্রদ্ধা করিতে পারি ॥ ২৬ ॥

১। ছ 'ন দ্রক্ষ্যতি'। ২। ছ 'বিশস্ত্র-'। ৩। ছ '-দ্গ্রাহকং বাক্যং'। ৪। ছ 'কত্থিতং ত্বয়া'।

অনুক্ত্বা পরুষং বাক্যং কিঞ্চিদপ্যনধিক্ষিপন্।
অবিকথ্য হনিষ্যামি ত্বামদ্য রাক্ষসাধম[1] ॥ ২৭ ॥
ইত্যুক্ত্বা পঞ্চপর্বাণ[2]মাকর্ণপূরিতং শরম্[3]।
নিচখান মহাবেগো[4] লক্ষ্মণো রাবণাত্মজে ॥ ২৮ ॥
স শরেণা[5]হতস্তেন সরোষো রাবণাত্মজঃ।
সুপ্রমুক্তৈ[6]স্ত্রিভির্বাণৈঃ প্রতিবিব্যাধ লক্ষ্মণম্ ॥ ২৯ ॥
স বভূব মহাভীমো নররাক্ষসসিংহয়োঃ।
বিমর্দ্দস্তুমুলো যুদ্ধে পরস্পরবধৈষিণোঃ[7] ॥ ৩০ ॥

২৭। লো-টী। অবিকথ্য আত্মানম্ অসংশ্লাঘ্য।

২৮। লো-টী। নিচখান আরোপয়ামাস।

[ লো-টী। ] সুপক্ষরাজিতা শোভনৈর্গৃধ্রাদিপক্ষৈঃ, সংজাতরাজা (?) ইতি সর্বজ্ঞঃ। 'সুপত্ররাজিতা' ইতি পাঠে পত্রং পক্ষঃ। সবিতুঃ সূর্য্যস্য।

৩০। লো-টী। বিমর্দ্দঃ পীড়া।

হে রাক্ষসাধম, কর্কশ বাক্য না বলিয়া. কিছুমাত্র নিন্দা না করিয়া এবং অত্মশ্লাঘা [illegible]রিয়াই আমি আজ তোমাকে নিহত করিব ॥ ২৭ ॥

এই [illegible]য়া মহাবেগশালী লক্ষ্মণ পঞ্চপর্ব্বসমন্বিত একটি শরকে আকর্ণ আকর্ষণ করিয়া ইন্দ্রজিতের উপর নিক্ষেপ করিলেন ॥ ২৮ ॥

ইন্দ্রজিৎ সেই শরাঘাতে আহত এবং ক্রুদ্ধ হইয়া তিনটী শর নিক্ষেপপূর্ব্বক লক্ষ্মণকে প্রতিপ্রহার করিলেন ॥ ২৯ ॥

পরস্পরের নিধনাভিলাষী সেই নরশ্রেষ্ঠ ও রাক্ষসশ্রেষ্ঠ উভয়ের যুদ্ধে সেই সংঘর্ষ তুমুল হইয়া উঠিল ॥ ৩০ ॥

১। ছ 'পুরুষাদকম্'। ২। ছ 'নারাচানাকর্ণপূরিতান্ শিতান্'। ৩। অতঃ পরম্ 'সুপত্ররাজিতা বাণা জ্বলিতা ইব পন্নগাঃ। নৈর্ঋতোরস্যভাসন্ত সবিতু রশ্ময়ো যথা ॥' ইত্যধিকম্। ৪। ছ '-গাল্লক্ষ্মণো রাক্ষসোরসি'। ৫। ছ '-শরৈরা-'। ৬। ছ 'সুপর্ব্বভি-'। ৭। ছ '-জয়ৈষিণোঃ'। অতঃ পরং ছ' 'উভাবপি চ বিক্রান্তৌ সর্ব্বশস্ত্রাস্ত্র-কোবিদৌ'। ইত্যধিকম্।

উভৌ হি বলসম্পন্নাবুভৌ বিক্রমশালিনৌ।
উভৌ পরমদুর্দ্ধর্ষাবুভৌ পরমতেজসৌ।
যুযুধাতে মহাবীরৌ[1] ব্যাঘ্রকেশরিণাবিব[2] ॥ ৩১ ॥
শিতানবসৃজন্তৌ[3] হি মার্গণৌঘানবস্থিতৌ।
নররাক্ষসসিংহৌ তৌ সংপ্রহৃষ্টাবযুধ্যতাম্[4] ॥ ৩২ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে আক্ষেপযুদ্ধং নাম
অষ্টষষ্টিতমঃ সর্গঃ ॥ ৬৮ ॥

৩১। লো-টী। বিক্রমশালিনৌ বিক্রমপ্রগল্ভৌ। 'শালী শ্রেয়ান্ প্রগল্ভশ্চে'তি রত্নমালা।

৩২। লো-টী। বিক্রান্তৌ কৃতপরাক্রমৌ আয়স্তৌ কুপিতৌ দুষ্প্রতিধর্ষণৌ অলঙ্ঘ্যৌ শরাভিচণ্ডৌ শরৈস্তেজনৈরুত্তেজনৈঃ পরস্পরাক্ষেপবচনৈরিত্যর্থঃ। অতিচণ্ডৌ অতিকোপনৌ, শরাভিপন্নাবিতি পাঠে গ্রস্তৌ।

আক্ষেপযুদ্ধম্ ॥ ৬৮ ॥

তাঁহারা উভয়েই বল-বিক্রমশালী, উভয়েই পরম-দুর্দ্ধর্ষ এবং উভয়েই মহাতেজস্বী। সিংহ ও ব্যাঘ্রের ন্যায় সেই মহাবীরদ্বয় যুদ্ধ করিতে লাগিলেন ॥ ৩১ ॥

সেই নরশ্রেষ্ঠ ও রাক্ষসশ্রেষ্ঠ উভয়ে অবস্থানপূর্ব্বক শাণিত শররাজি নিক্ষেপ করিতে করিতে আনন্দিত হইয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥ ৩২ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে আক্ষেপযুদ্ধ-নামক
৬৮তম সর্গ সমাপ্ত ॥ ৬৮ ॥

১। ছ '-বীর্যৌ'। ২। ছ 'গ্রহাবিব নভোগতৌ'। অতঃ পরং 'শক্রবৃত্রাবিবাপন্নৌ যুধি দুষ্প্রতিধর্ষণৌ। যুযুধাতে মহাত্মানৌ ব্যাঘ্রকেশরিণাবিব ॥' ইত্যধিকম্। ৩। ছ 'বহুনব-'॥ ৪। অত পরং ছ 'সুসংপ্রহৃষ্টৌ নররাক্ষসৌ তদা শরাভিচণ্ডৌ শিতশস্ত্রধারিণৌ। অভীক্ষ্ণমন্যোন্যমুভাববর্ষতাং শরৌঘবর্ষেণ বলাহকৌ যথা ॥' ইত্যধিকম্।

## ( ৬৯ ) একোনসপ্ততিতমঃ সর্গঃ

ততঃ শরং দাশরথিঃ সন্ধায়ামিত্রকর্ষণঃ।
সসর্জ রাক্ষসেন্দ্রায় ক্রুদ্ধঃ সর্প ইব শ্বসন্ ॥ ১ ॥
তস্য জ্যাতলনির্ঘোষমসহন্ রাবণাত্মজঃ।
বিবর্ণবদনো ভূত্বা সমুদৈক্ষত লক্ষ্মণম্ ॥ ২ ॥
তং বিষণ্ণমুখং দৃষ্ট্বা রাক্ষসং রাবণানুজঃ[১]।
সৌমিত্রিং ক্রোধসংযুক্তমিত্যুবাচ বিভীষণঃ[২] ॥ ৩ ॥
ইঙ্গিতান্যনুপশ্যামি যান্যস্মিন্ রাবণাত্মজে।
যুধ্যস্ব[৩] নরশার্দ্দূল ভগ্ন এষ নিশাচরঃ ॥ ৪ ॥
ততঃ সন্ধায় সৌমিত্রিঃ শরানাশীবিষোপমান্।
মুমোচ নিশিতাংস্তস্মৈ সর্পানিব মহাবিষান্ ॥ ৫ ॥

২। লো-টী। অসহন্ অসহমানঃ।
৪। লো-টী। ইঙ্গিতান্যভিপ্রায়ান্।
৫। লো-টী। মহাবিষান্ সর্পান্ যথা মুঞ্চতি তথা আশীবিষোপমান্ মুমোচ।

তার পর শত্রুপরাভবকারী লক্ষ্মণ ক্রুদ্ধ সর্পের ন্যায় নিঃশ্বাস ছাড়িতে ছাড়িতে রাক্ষসশ্রেষ্ঠ ইন্দ্রজিতের প্রতি শরক্ষেপ করিলেন ॥ ১ ॥

ইন্দ্রজিৎ লক্ষ্মণের জ্যানির্ঘোষ সহ্য করিতে না পারিয়া বিবর্ণমুখে লক্ষ্মণের প্রতি দৃষ্টিপাত করিলেন ॥ ২ ॥

ইন্দ্রজিতের মুখ বিষণ্ণ দেখিয়া রাবণানুজ বিভীষণ ক্রুদ্ধ লক্ষ্মণকে এই কথা বলিলেন—॥ ৩ ॥

হে পুরুষশ্রেষ্ঠ, এই রাবণনন্দন ইন্দ্রজিতের আকার-ইঙ্গিত যাহা দেখিতেছি, [ তাহাতে মনে হয় ] এই রাক্ষস অবসন্ন হইয়া পড়িয়াছে ; সুতরাং [পূর্ণোদ্যমে] যুদ্ধ করিতে থাকুন ॥ ৪ ॥

তার পর লক্ষ্মণ সর্পতুল্য শররাজি সন্ধান করিয়া সেই মহাবিষধর সর্পের

১। ছ '-ত্মজম্'। ২। ছ 'যুদ্ধসংসক্ত-'। ৩। ছ 'ত্বরস্ব'।

শক্রাশনিসমস্পর্শৈর্লক্ষ্মণেনাহতঃ শরৈঃ।
মুহূর্ত্তমভবম্মূঢ়ঃ শক্রজিৎ ক্ষুভিতেন্দ্রিয়ঃ ॥ ৬ ॥
উপলভ্য মুহূর্ত্তেন সংজ্ঞাং প্রত্যাগতেন্দ্রিয়ঃ।
দদর্শাবস্থিতং বীরমাজৌ দশরথাত্মজম্ ॥ ৭ ॥
সোঽভিচক্রাম সৌমিত্রিং ক্রোধসংরক্ত[1]লোচনঃ।
অব্রবীচ্চৈনমাসাদ্য পুনঃ স পরুষং বচঃ ॥ ৮ ॥
কিং ন স্মরসি দুর্ব্বুদ্ধে[2] প্রথমে মৎপরাক্রমম্।
নিরস্ত[3]স্ত্বং সহ ভ্রাত্রা যথা পাংশুম্বচেষ্টথাঃ ॥ ৯ ॥

৬। লো-টী। ক্ষুভিতেন্দ্রিয়ঃ নিবৃত্তেন্দ্রিয়বৃত্তিকঃ।

৭। লো-টী। প্রত্যাগতেন্দ্রিয়ঃ সংজাতেন্দ্রিয়বিষয়ঃ।

৮। লো-টী। অভিচক্রাম অধিচিক্ষেপ। রোষতাম্রাক্ষলোচনঃ রোষেণ তাম্রাণি অরুণানি অক্ষাণীন্দ্রিয়াণি বিশেষতো লোচনে যস্য সঃ। 'রোষরক্তান্তলোচন' ইতি পাঠে রোষেণ রক্তোঽন্তোঽন্তভাগো যয়োস্তে লোচনে নেত্রে যস্য সঃ। যদ্বা, রোষেণ রক্তান্তে রক্তস্বরূপে লোচনে যস্য সঃ। তমধিক্ষেপমাহ—সার্দ্ধৈস্ত্রিভিঃ, সোঽব্রবীদিত্যন্বয়ঃ।

৯। লো-টী। নিরস্তঃ শরপাশেন বদ্ধঃ।

ন্যায় শরগুলিকে ইন্দ্রজিতের প্রতি নিক্ষেপ করিলেন ॥ ৫ ॥

লক্ষ্মণের সেই ইন্দ্রের বজ্রের ন্যায় স্পর্শবিশিষ্ট শরজালে আহত হইয়া ইন্দ্রজিতের ইন্দ্রিয়সমূহ অবশ হইয়া পড়িল, তিনি মুহূর্ত্তের জন্য মূর্চ্ছিত হইলেন ॥ ৬ ॥

ইন্দ্রজিৎ মুহূর্ত্তমধ্যে সংজ্ঞা লাভ করিলেন এবং তাঁহার ইন্দ্রিয়সমূহের অবসাদ বিদূরিত হইল, তিনি রণক্ষেত্রে অবস্থিত বীর লক্ষ্মণের প্রতি দৃষ্টিপাত করিলেন ॥ ৭ ॥

তিনি লক্ষ্মণের দিকে ধাবিত হইলেন এবং তাঁহার নিকটবর্ত্তী হইয়া পুনরায় কর্কশ বাক্য বলিতে লাগিলেন—॥ ৮ ॥

হে দুর্ব্বুদ্ধে! তুমি যে পরাভূত হইয়া ভ্রাতার সহিত ধূলায় গড়াগড়ি যাইতেছিলে, আমার সেই আগেকার পরাক্রমের কথা কি স্মরণ করিতেছ না? ॥ ৯ ॥

১। ছ 'রোষরক্তান্ত-'। ২। ছ 'তদ্‌যুদ্ধে'। ৩। চ 'নিরস্তস্ত্বং'।

[১]যুবাং খলু তদা যুদ্ধে শক্রাশনিসমৈঃ শরৈঃ।
শায়িতৌ স্থো ময়া ভূমৌ বিসংজ্ঞৌ সপুরঃসরৌ ॥ ১০ ॥
স্মৃতির্বা নাস্তি তে মন্যে ব্যক্তং[২] বা যমসাদনম্।
গন্তুমিচ্ছসি যেন ত্বং মাং যোধয়িতুমিচ্ছসি ॥ ১১ ॥
যদি তে প্রথমে যুদ্ধে ন দৃষ্টো মৎপরাক্রমঃ।
অদ্য ত্বাং দর্শয়িষ্যামি তিষ্ঠেদানীং মমাগ্রতঃ ॥ ১২ ॥
ইত্যুক্ত্বা সপ্তভির্ব্বাণৈররিং[৩] বিব্যাধ লক্ষ্মণম্।
দশভিশ্চ হনূমন্তং তীক্ষ্ণধারৈঃ শরোত্তমৈঃ ॥ ১৩ ॥
ততঃ শরশতেনৈব[৪] ক্ষিপ্রহস্তো নিশাচরঃ।
ক্রোধাদ্দ্বিগুণরক্তাক্ষো নির্বিভেদ বিভীষণম্ ॥ ১৪ ॥

১০। লো-টী। ততশ্চ ভূমৌ শায়িতৌ স্থঃ ভবথঃ, অভবত্তামিতি (?) অতীব সামীপ্যে, স-পুরঃসরৌ সুগ্রীবাদিসহিতৌ বিসংজ্ঞৌ স্থঃ।

১১। লো-টী। ব্যক্তং স্ফুটম্।

১৩। লো-টী। অরিং রিপুম্।

তোমরা তখন যুদ্ধে ইন্দ্রের বজ্রের ন্যায় মদীয় শরজালে সংজ্ঞা হারাইয়া অনুচরবর্গের সহিত ধরাশায়ী হইয়াছিলে ॥ ১০ ॥

মনে হয়, তোমার স্মৃতি লোপ পাইয়াছে, অথবা তুমি যমালয়ে গমন করিতে অভিলাষী হইয়াছ, যে হেতু, তুমি আমার সহিত যুদ্ধ করিতে অভিলাষী হইয়াছ ॥ ১১ ॥

যদি তুমি প্রথম যুদ্ধে আমার পরাক্রম প্রত্যক্ষ না করিয়া থাক, আজ তোমাকে তাহা দর্শন করাইব ; তুমি এক্ষণে আমার সম্মুখে অবস্থান কর ॥ ১২ ॥

এই বলিয়া সাতটী বাণদ্বারা শত্রু লক্ষ্মণকে বিদ্ধ করিলেন এবং দশটী তীক্ষ্ণধার উত্তম শরদ্বারা হনূমান্‌কে বিদ্ধ করিলেন ॥ ১৩ ॥

তার পর ইন্দ্রজিৎ ক্রোধে দ্বিগুণ রক্তচক্ষুঃ হইয়া ক্ষিপ্রহস্তে একশত শরদ্বারা বিভীষণকে ক্ষতবিক্ষত করিলেন ॥ ১৪ ॥

১। চ 'পুরা খলু ময়া যুদ্ধে বজ্রা-'। ২। চ 'সুব্যক্তং'। ৩। চ '-রভিবিব্যাধ'। ৪। চ 'শরসহস্রেণ'।

তদ্দৃষ্ট্বেন্দ্রজিতা কর্ম্ম কৃতং রামানুজস্তদা।
অচিন্তয়িত্বা প্রহসন্নৈতৎ কিঞ্চিদিতি ব্রুবন্ ॥ ১৫ ॥
অব্রবীচ্চ শরান্ ঘোরানুদ্ধৃত্য রঘুপুঙ্গবঃ।
অভীতবদনঃ ক্রুদ্ধো রাবণিং লক্ষ্মণো যুধি ॥ ১৬ ॥
নৈবং রণগতাঃ শূরাঃ প্রহরন্তি নিশাচর।
লঘবশ্চাল্পবীর্য্যাশ্চ[1] শরা হীমে যথা তব ॥ ১৭ ॥
এবং শূরাশ্চ[2] যুধ্যন্তে রণে বিজয়কাঙ্ক্ষিণঃ।
এবমুক্ত্বা ততো বীরঃ শরৈর্ভৃশমতাড়য়ৎ ॥ ১৮ ॥
তস্য তদ্বাণবিধ্বস্তং কবচং কাঞ্চনং মহৎ।
ব্যশীর্য্যত[3] রথোপস্থে তারাজালমিবাম্বরে[4] ॥ ১৯ ॥

১৬। লো টী। উদ্ধৃত্য গৃহীত্বা।

১৮। লো-টী। এবং শূরা ন যুধ্যন্তে ন প্রহরন্তি, কিন্তু লঘবো নিঃসারা অল্পবীর্য্যাশ্চ অত ইমে শরাঃ যথা লঘূনাং তথা তব, অরিজয়কাঙ্ক্ষিণঃ পরাজয়কাঙ্ক্ষিণঃ শূরাঃ শূরাভাসা যুধ্যন্তে, এবং ভবান্ যুধ্যত ইত্যর্থঃ। যদ্বা, অকারপ্রশ্লেষং বিনা ব্যাখ্যেয়ম্,—শূরাশ্চ এবং যুধ্যন্তে, যথা বয়মিতি শেষঃ।

১৯। লো-টী। বাণবিধ্বস্তং বাণহতং রথোপস্থে রথমধ্যে।

তখন লক্ষ্মণ ইন্দ্রজিতের সেই কার্য্য দর্শন করিয়া চিন্তিত না হইয়া 'ইহা কিছুই নহে' এই বলিয়া হাসিতে লাগিলেন ॥ ১৫ ॥

রঘুশ্রেষ্ঠ নির্ভীক লক্ষ্মণ ক্রুদ্ধ হইয়া যুদ্ধক্ষেত্রে ভীষণ শরসমূহ উত্তোলন করিয়া ইন্দ্রজিৎকে বলিলেন— ॥ ১৬ ॥

হে রাক্ষস, তোমার এই শরগুলি যেরূপ হাল্কা ও অল্পবীর্য্য, যুদ্ধক্ষেত্রে উপস্থিত বীরগণ এরূপ প্রহার করেন না ॥ ১৭ ॥

যুদ্ধে বিজয়াভিলাষী বীরগণ এইরূপ যুদ্ধ করেন—এই বলিয়া তার পর বীর লক্ষ্মণ শরদ্বারা অতিশয় প্রহার করিলেন ॥ ১৮ ॥

তাঁহার সেই শরাঘাতে ইন্দ্রজিতের সুবর্ণময় বিশাল কবচ খণ্ড খণ্ড হইয়া

১। ছ 'লক্ষ্মণ (?)'। ২। ছ 'শূরা ন'। ৩। ছ 'ব্যকীর্য্যত'। ৪। ছ '-ম্বরাৎ'।

বিধূতবর্ম্মা নারাচৈঃ স বভূব কৃতব্রণঃ ।
ইন্দ্রজিৎ সমরে বীরঃ প্রফুল্ল ইব কিংশুকঃ ॥ ২০ ॥
অভীক্ষ্ণং নিঃশ্বসন্তৌ তৌ প্রাযুধ্যেতাং মহাবলৌ ।
শরৈঃ সংবৃতসর্ব্বাঙ্গৌ সর্ব্বতো রুধিরোক্ষিতৌ ॥ ২১ ॥[1]
বভূব রূপং সৃজতোর্মার্গণান্ ভীমকর্ম্মণোঃ ।
প্রবিষ্টয়োর্যথাকালে নীলয়োঃ কালমেঘয়োঃ ॥ ২২ ॥[2]
অস্ত্রাণ্যস্ত্রবিদাং শ্রেষ্ঠৌ দর্শয়ন্তৌ পরস্পরম্ ।
সুদীর্ঘকালং তৌ বীরৌ যুধ্যমানৌ বিচেরতুঃ ॥ ২৩ ॥
বভূবতুশ্চাত্মজয়ে যত্তৌ ভীমপরাক্রমৌ ।
তৌ শরৌঘৈস্তদাকীর্ণৌ নিকৃত্তকবচধ্বজৌ ।
প্রসুস্রুবাতে রুধিরং জলং প্রস্রবণাবিব ॥ ২৪ ॥

২০। লো টী। বিধূতবর্ম্মা বিদীর্ণকবচঃ কৃতব্রণঃ সঞ্জাতক্ষতঃ কিংশুকঃ পলাশবৃক্ষঃ।
২২। লো-টী। শোভনা ধারা যয়োঃ তয়োঃ কালমেঘয়োঃ বর্ষাকালমেঘয়োরিব। শরধারাবিশিষ্টত্বেন সাম্যং লক্ষ্মণস্য চ নীলবর্ণত্বেন।
২৪। লো-টী। আত্মজয়ে প্রার্থনবিষয়ে জয়ে যত্তৌ যত্নবন্তৌ কীর্ণৌ ছাদিতৌ ইত্যর্থঃ। প্রসুস্রুবাতে মুমুচতুঃ প্রস্রবণান্নির্ঝরাদ্ যথা শৈলো মুঞ্চতি।

আকাশে তারকারাজির ন্যায় রথের উপর পতিত হইল ॥ ১৯ ॥

যুদ্ধে কবচ স্খলিত হওয়ায় শরজালে গাত্রে ক্ষত হইয়া ইন্দ্রজিৎ পুষ্পিত পলাশবৃক্ষের ন্যায় হইলেন ॥ ২০ ॥

মহাবলশালী তাঁহারা দুইজনে পুনঃ পুনঃ নিঃশ্বাস ত্যাগ করিতে করিতে যুদ্ধ করিতে লাগিলেন, তাঁহাদের সর্ব্বাঙ্গ শরজালে আবৃত হইল, তাঁহারা সর্ব্বতোভাবে রুধিরসিক্ত হইলেন ॥ ২১ ॥

শরক্ষেপনিরত সেই ভীমকর্ম্মা লক্ষ্মণ এবং ইন্দ্রজিতের আকৃতি যথাসময়ে আবির্ভূত বর্ষাকালীন নীলবর্ণ মেঘযুগলের ন্যায় হইয়াছিল ॥ ২২ ॥

অস্ত্রজ্ঞগণের মধ্যে শ্রেষ্ঠ পরস্পরের প্রতি অস্ত্রকৌশল-প্রদর্শনকারী সেই বীরদ্বয় দীর্ঘকাল যুদ্ধ করিতে করিতে বিচরণ করিতে লাগিলেন ॥ ২৩ ॥

নিজের জয়বিষয়ে যত্নবান্ ভীমপরাক্রমশালী সেই বীরদ্বয় তখন পরস্পর

১। ছ অতঃ পরং 'ততঃ শরৌঘান্ বিবিধান্ মুঞ্চন্তৌ ভীমবিক্রমৌ' ইত্যধিকম্। ২। ছ '-কালে'।

শরানুচ্চাবচাকারানন্তরীক্ষে নিজঘ্নতুঃ ।
ব্যপেতদোষমন্যোন্যং[1] লঘু চিত্রং চ সুষ্ঠু চ।
দর্শয়ন্তৌ বলং ভীমং সংগ্রামে নররাক্ষসৌ ॥ ২৫ ॥
তয়োঃ পৃথক্ পৃথগ্ ভীমঃ শুশ্রুবে তলনিঃস্বনঃ।
প্রকম্পজননো ভীমো নির্ঘাত ইব দারুণঃ ॥ ২৬ ॥
বভ্রাজে স তয়োঃ শব্দস্তদা সমরমত্তয়োঃ।
সুঘোরয়োর্নিষ্টনতো[2]র্গগনে মেঘয়োরিব ॥ ২৭ ॥
[3]তয়োস্তু মুক্তা গাত্রেষু রুক্মপুঙ্খাঃ শরা যুধি।
অসৃগ্দিগ্ধা বিনিষ্পত্য[4] বিবিশুর্ধরণীতলম্ ॥ ২৮ ॥

২৫। লো-টী। উচ্চাবচাকারান্ নানাবিধান্। ব্যপেতদোষং নির্দ্দোষং লঘু শীঘ্রং চিত্রং নানাপ্রকারং সুষ্ঠু দৃঢ়ং তথাঽঘ্নন্তৌ ক্ষিপন্তৌ।

২৭। লো-টী। তলনিঃস্বনঃ জ্যাঘাতবারণনিঃস্বনঃ নির্ঘাতঃ মেঘং বিনা শব্দঃ।

২৮। লো-টী। মুক্তগাত্রেষু কবচশূন্যগাত্রেষু বিনিষ্পত্য 'বিনিঃসৃত্যে'তি বা পাঠঃ।

পরস্পরের শরসমূহে আচ্ছাদিত হইলেন, তাঁহাদের উভয়ের কবচ ও ধ্বজ কর্ত্তিত হইল; নির্ঝর হইতে যেরূপ জল ক্ষরিত হয়, সেইরূপ তাঁহাদের গাত্র হইতে রুধির ক্ষরিত হইতে লাগিল ॥ ২৪ ॥

সেই মনুষ্য লক্ষ্মণ এবং রাক্ষস ইন্দ্রজিৎ যুদ্ধক্ষেত্রে ভীষণ বল প্রদর্শনপূর্ব্বক অন্তরীক্ষে পরস্পরের প্রতি দ্রুত, বিচিত্র এবং নির্দ্দোষভাবে ছোট বড় নানাবিধ বাণ নিক্ষেপ করিতে লাগিলেন ॥ ২৫ ॥

তাঁহাদের পৃথক্ পৃথক্ ভীষণ জ্যাঘাতবারণশব্দ কম্পনজনক দারুণ নির্ঘাত-ধ্বনির ন্যায় শ্রুত হইল ॥ ২৬ ॥

সংগ্রামমত্ত তাঁহাদের সেই ভীষণ শব্দ গগনে গর্জ্জনকারী ভয়ঙ্কর মেঘের শব্দের ন্যায় বোধ হইতে লাগিল ॥ ২৭ ॥

সংগ্রামে তাঁহাদের শরীরে নিক্ষিপ্ত সুবর্ণপক্ষ রুধিরলিপ্ত শরসমূহ [ শরীর ভেদপূর্ব্বক ] বিনির্গত হইয়া ভূতলে প্রবেশ করিল ॥ ২৮ ॥

১। ছ '-মঘ্নন্তৌ'। ২। ছ 'নিস্তনতো-'। ৩। চ 'তয়োর্মহাত্মনোঃ সংখ্যে'। ৪। ছ '-ষ্পেতুবি-'।

অন্যোন্যং মিশ্রিতৈঃ[১] শস্ত্রৈরাকাশং সঞ্জঘট্টিরে।
বভঞ্জুশ্চিচ্ছিদুশ্চৈব[২] তয়োর্বাণাঃ সহস্রশঃ॥ ২৯॥

তয়োঃ কৃতব্রণৌ দেহৌ শুশুভাতে মহাত্মনোঃ।
[৩]পুষ্পিতাবিব নিষ্পত্রৌ যথা শাল্মলিকিংশুকৌ॥ ৩০॥

তয়োর্গাত্রেষু সংলগ্না ভান্তি[৪] নারাচপংক্তয়ঃ।
[৫]নক্ষত্রপঙ্‌ক্তয়ো ব্যোম্নি বিমলে বৈ যথোদিতাঃ॥ ৩১॥

উভৌ হি[৬] পরমেষ্বাসাবুভৌ শস্ত্রবিশারদৌ।
[৭]বিচক্রতুস্তৌ তুমুলং সন্নিপাতং মুহুর্মুহুঃ॥ ৩২॥

২৯। লো-টী। অন্যোন্যং মিশ্রিতৈঃ সঞ্জঘট্টিরে ইতি দ্বিবচনে বহুবচনমার্ষম্, সঞ্জঘট্টাতে সংযুক্তং চক্রাতে। 'সংববাতে নভস্তল'মিতি ক্বচিৎ পাঠঃ। 'নিশিতৈ'রিতি বা পাঠঃ। বভঞ্জুঃ ভগ্না বভূবুঃ, চিচ্ছিদুঃ ছিন্নাশ্চ।

[ লো-টী। ] তয়োর্বাণাঃ পরস্পরসংঘর্ষেণ জাতাভ্যামগ্নিভ্যাং সমীয়ুঃ সঙ্গতাঃ, অতিদীপ্তাভ্যাং প্রজ্বলিতাভ্যাং, কাষ্ঠময়াশ্চয়াঃ কাষ্ঠসমূহাঃ।

৩২। লো-টী। সন্নিপাতং সমাঘাতম্।

তাঁহাদের উভয়ের শস্ত্ররাজি পরস্পর মিলিত হইয়া আকাশে সংঘট্টের সৃষ্টি করিল এবং সহস্র সহস্র শর তাঁহাদিগকে [ নানাস্থানে ] ভগ্ন এবং ক্ষতবিক্ষত করিল॥ ২৯॥

সেই মহাত্মা লক্ষ্মণ এবং ইন্দ্রজিতের ক্ষতবিক্ষত দেহ পত্রবিহীন পুষ্পিত শাল্মলি এবং কিংশুক বৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিল॥ ৩০॥

তাঁহাদের শরীরসংলগ্ন নারাচপঙ্‌ক্তি নির্মল গগনে উদিত নক্ষত্রপঙ্‌ক্তির ন্যায় শোভা পাইতে লাগিল॥ ৩১॥

লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ উভয়েই মহাধনুর্দ্ধর এবং শস্ত্রবিশারদ; তাঁহারা দুইজনে মুহুর্মুহুঃ তুমুল যুদ্ধ করিতে লাগিলেন॥ ৩২॥

১। ছ 'নিশিতৈঃ'। ২। ছ '-শ্চাপ্যে'। অতঃ পরং ছ 'সমীয়ুস্তে মুহূর্ত্তঞ্চ তয়োর্বাণাঃ পরস্পরম্। অগ্নিভ্যামিব দীপ্তাভ্যাং যথা কাষ্ঠমহাচয়াঃ॥' ইত্যধিকম্। ৩। ছ 'সপুষ্পাবিব নিষ্পর্ণৌ বনে'। ৪। 'বভুর্না-'। ৫। ছ 'নিরভ্রে বিমলব্যোম্নি যথা নক্ষত্রপঙ্‌ক্তয়ঃ'। ৬। ছ 'তৌ'। ৭। ছ 'চক্রতুস্তুমুলং ঘোরং'।

লক্ষ্মণো রাবণিং ক্রুদ্ধো রাবণিশ্চাপি লক্ষ্মণম্ ।
অন্যোন্যং তাবভিঘ্নন্তৌ ন শ্রমং সমুপেয়তুঃ ॥ ৩৩ ॥
বাণজালৈঃ শরীরস্থৈরবগাঢ়ৈস্তরস্বিনৌ ।
শুশুভাতে মহাবীর্য্যৌ প্ররূঢ়াবিব পর্ব্বতৌ ॥ ৩৪ ॥
তয়োঃ শোণিতসিক্তানি সংবৃতানি শরৈর্ভৃশম্ ।
বিরেজুঃ সর্ব্বগাত্রাণি জ্বলিতা ইব পাবকাঃ ॥ ৩৫ ॥
তয়োরেব মহান্ কালো ব্যতীতো যুধ্যতো রণে ।
ন চ তৌ যুদ্ধবৈমুখ্যং শ্রমং বাপ্যুপজগ্মতুঃ ॥ ৩৬ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে সংযুক্তযুদ্ধং নাম
একোনসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৬৯ ॥

৩৪। লো-টী। অবগাঢ়ৈরতিবিদ্ধৈঃ, প্ররূঢ়ৌ জাতাঙ্কুরৌ।
[ লো-টী। ] সমরমুখে যুদ্ধারম্ভে, ব্রজিতস্য গতস্য, উপপাদয়ন্ সম্পাদয়ন্।
শ্রীলোকনাথচক্রবর্ত্তিকৃতায়াং লঙ্কামনোহরায়াং সংযুক্তযুদ্ধম্ ॥ ৬৯ ॥

লক্ষ্মণ ক্রুদ্ধ হইয়া রাবণপুত্র ইন্দ্রজিৎকে এবং রাবণপুত্র ইন্দ্রজিৎ ক্রুদ্ধ হইয়া লক্ষ্মণকে পরস্পর আহত করিয়াও শ্রান্তি অনুভব করিলেন না ॥ ৩৩ ॥

বলিষ্ঠ মহাবীর লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ অতিশয় বিদ্ধ শরীরস্থ বাণসমূহদ্বারা উদ্ভিন্ন-বৃক্ষাঙ্কুরবিশিষ্ট পর্ব্বতদ্বয়ের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ৩৪ ॥

শরসমূহদ্বারা অতিশয় আচ্ছাদিত তাঁহাদের রুধিরাক্ত সর্ব্বগাত্র প্রজ্বলিত অগ্নির ন্যায় শোভা পাইতে লাগিল ॥ ৩৫ ॥

যুদ্ধ করিতে করিতে তাঁহাদের বহুক্ষণ অতিবাহিত হইল, কিন্তু তাঁহারা যুদ্ধে পরাঙ্মুখ অথবা শ্রান্ত হইলেন না ॥ ৩৬ ॥

মহর্ষি বাল্মীকি প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে সংযুক্তযুদ্ধ-নামক
৬৯তম সর্গ সমাপ্ত ॥ ৬৯ ॥

১। ছ 'যুদ্ধে'। ২। ছ '-যুধি'। ৩। ছ যযতুস্তদা'। ৪। ছ 'কিংশুকৌ'। ৫। ছ 'রুধির'। ৬। ছ 'জ্বলিতানীব বহ্নিনা'। ৭। ছ 'যুধ্যমানয়োঃ'। অতঃ পরং 'ইঙ্গিতজ্ঞস্তদা তস্য লক্ষ্মণস্য মহাত্মনঃ। বিভীষণো ধনুষ্পাণিস্ত্বরয়ামাস তদ্বলম্। অথ সমরপরিশ্রমং নিহন্তুং সমরমুখেষ্বজিতস্য লক্ষ্মণস্য। প্রিয়হিতমুপপাদয়ন্ মহাত্মা সমরমবাপ্য বিভীষণোঽবতস্থে॥' ইত্যধিকম্।

## (৭০) সপ্ততিতমঃ সর্গঃ

যুধ্যমানৌ তু তৌ দৃষ্ট্বা প্রসক্তৌ নররাক্ষসৌ।
প্রভিন্নাবিব মাতঙ্গৌ পরস্পরবধৈষিণৌ ॥ ১ ॥

তৌ দ্রষ্টুকামঃ সংগ্রামে বরচাপধরো বলী।
শূরঃ স রাবণভ্রাতা তস্থৌ সংগ্রামমূর্দ্ধনি ॥ ২ ॥

ততো[১] বিস্ফারয়ামাস মহদ্ধনুরবস্থিতঃ।
উৎসসর্জ চ তীক্ষ্ণাগ্রান্ রাক্ষসেষু[২] মহাশরান্ ॥ ৩ ॥

তে শরাঃ শিখিসঙ্কাশা[৩] নিপতন্তঃ[৪] সমাহিতাঃ।
রাক্ষসান্ দারয়ামাসুর্বজ্রানশনয়ো যথা ॥ ৪ ॥

বিভীষণস্যানুচরাস্তেঽপি শূলাসিপট্টিশৈঃ।
চিচ্ছিদুঃ সমরে বীরা রাক্ষসান্ রাক্ষসোত্তমাঃ ॥ ৫ ॥

---

১। লো-টী। প্রভিন্নৌ মত্তৌ।
২। লো-টী। বিস্ফারয়ামাস ধনুষঃ মহান্তং শব্দং চকার।
৪। লো-টী। শিখিসঙ্কাশা অগ্নিতুল্যাঃ।

---

পরস্পরের বধাভিলাষী সংগ্রামকারী দুইটী মত্তহস্তীর ন্যায় সেই লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎকে যুদ্ধ করিতে আসক্ত দেখিয়া উৎকৃষ্ট ধনুর্দ্ধারী বলবান্ বীর রাবণভ্রাতা বিভীষণ উঁহাদিগকে যুদ্ধক্ষেত্রে দর্শনাভিলাষে ( অর্থাৎ উঁহাদের যুদ্ধ-দর্শনাভিলাষে ) সংগ্রামের পুরোভাগে অবস্থান করিতে লাগিলেন ॥ ১-২ ॥

অনন্তর বিভীষণ স্থির হইয়া বৃহদ্ধনুঃ বিস্ফারিত করত রাক্ষসদিগের উপর তীক্ষ্ণাগ্র ভীষণ শরসমূহ নিক্ষেপ করিলেন ॥ ৩ ॥

বজ্র যেরূপ বৃক্ষ বিদারিত করে, তদ্রূপ সেই অগ্নিতুল্য নিক্ষিপ্ত শরসমূহ রাক্ষসদিগের উপর পতিত হইয়া উঁহাদিগকে বিদীর্ণ করিল ॥ ৪ ॥

বিভীষণের অনুচর সেই বীর রাক্ষসশ্রেষ্ঠগণও শূল, অসি এবং পট্টিশদ্বারা

---

১। ছ 'তথা' ২ ক 'শরান্ বর্হিণবাসসঃ'। ৩। ক '-সংস্পর্শা'। ৪। ছ 'প্রপ-'।

রাক্ষসৈস্তৈঃ পরিবৃতঃ স তদা তু বিভীষণঃ।
বভৌ মধ্যেষু[১] যূথানাং করভাণামিব[২] দ্বিপঃ ॥ ৬ ॥
সংচোদয়ন্[৩] সবৃক্ষান্ স বানরান্ রণগর্ব্বিতান্।
উবাচ বচনং কালে কালজ্ঞো রক্ষসাং বরঃ ॥ ৭ ॥
একোঽয়ং রাক্ষসেন্দ্রস্য পরায়ণমবস্থিতঃ।
এতচ্ছেষং বলং চাদ্য[৪] কিং তিষ্ঠত বনৌকসঃ ॥ ৮ ॥
অস্মিন্ বিনিহতে পাপে রাক্ষসে রণমূর্দ্ধনি।
রাবণো বৈ[৫] নিহন্তব্যঃ স[৬] হি তস্য বলং মহৎ[৭] ॥ ৯ ॥

৬। লো টী। শলভানাং রশ্রুতেলশ্রুতিরিতি ন্যায়েন শরভাণামুষ্ট্রাণাং মধ্যে দ্বিপ ইব। 'কলভানাং' বা পাঠ।

৭। লো-টী। সংচোদয়ন্ সংপ্রেরয়িষ্যন্ উবাচ।

৮। লো-টী। পরায়ণং পরমাশ্রয়ঃ। এতচ্ছেষম্ এষ এব শেষোঽবশিষ্টো যস্য তদ্বলম্। যদ্বা, এতদিন্দ্রজিদ্রক্ষঃ শেষবলমবশিষ্টং বলম্।

৯। লো-টী। স হি স এব ইন্দ্রজিৎ। 'শেষং তস্য বলং হত'মিতি বা পাঠঃ।

যুদ্ধক্ষেত্রে রাক্ষসদিগকে ছেদন করিতে লাগিলেন ॥ ৫ ॥

সেই রাক্ষসগণে পরিবেষ্টিত বিভীষণ তখন হস্তিশাবকসমূহের মধ্যবর্ত্তী মহামাতঙ্গের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ৬ ॥

কালজ্ঞ রাক্ষসশ্রেষ্ঠ বিভীষণ যথাসময়ে বৃক্ষধারী রণগর্ব্বিত বানরদিগের প্রেরণা সঞ্চারার্থে করিয়া এই কথা বলিলেন—॥ ৭ ॥

রাক্ষসরাজ রাবণের এই একমাত্র ইন্দ্রজিতই প্রধান আশ্রয়স্থল এবং বর্ত্তমানে সৈন্যগণের মধ্যে এই ইন্দ্রজিতই অবশিষ্ট আছে ; অতএব বানরগণ, কেন দণ্ডায়মান রহিয়াছ ? ( ইহাকে নিহত কর ) ॥ ৮ ॥

যুদ্ধক্ষেত্রে এই পাপিষ্ঠ রাক্ষস ইন্দ্রজিৎ নিহত হইলে রাবণকেও বধ করা

১। ছ 'মধ্যে স যূ-'। ২। ছ 'কলভানা-'। ৩। ছ '-য়ন্নসাবৃক্ষান্ বানরান্'। ৪। ছ 'তস্য তিষ্ঠধ্বং চ'। ৫। ছ 'বিনিহ-'। ৬। ছ 'শেষং তস্য'। ৭। ছ 'হতম্'।

প্রহস্তো নিহতো বীরো নিকুম্ভশ্চ মহাবলঃ।
কুম্ভকর্ণো[১] মকরাক্ষো ধূম্রাক্ষশ্চৈব রাক্ষসঃ॥ ১০॥
জম্বুমালী মহাপার্শ্বস্তীক্ষ্ণবেগোঽশনিপ্রভঃ।
সুপ্তঘ্নো যজ্ঞকোপশ্চ বজ্রদংষ্ট্রশ্চ রাক্ষসঃ॥ ১১॥
সংহ্রাদী বিকটশ্চৈব তপনঃ কাল এব চ।
প্রঘসঃ প্রহসশ্চৈব প্রজঙ্ঘো জঙ্ঘ এব চ॥ ১২॥
অগ্নিকেতুশ্চ দুর্দ্ধর্ষো রশ্মিকেতুশ্চ বীর্য্যবান্।
বিদ্যুজ্জিহ্বো দ্বিজিহ্বশ্চ সূর্য্যচক্ষুশ্চ রাক্ষসঃ॥ ১৩॥
অকম্পনঃ সুপার্শ্বশ্চ চক্রমৌলিশ্চ রাক্ষসঃ।
[২]তথা পরৌ সত্ত্ববন্তৌ দেবান্তকনরান্তকৌ॥ ১৪॥
অতিকায়ো মহাবীর্য্যস্ত্রিশিরাশ্চাতিকোপনঃ।
এতান্ নিহত্য সংগ্রামে বহূন্[৩] রাক্ষসপুঙ্গবান্॥ ১৫॥

১৪। লো-টী। সত্ত্ববন্তৌ প্রশস্তবলবন্তৌ।

যাইবে; কারণ এই ইন্দ্রজিতই তাহার প্রধান বল॥ ৯॥

হে বানরগণ, তোমরা মহাবীর্য্যবান্ দুর্দ্ধর্ষ বীরবর প্রহস্ত, নিকুম্ভ, কুম্ভকর্ণ, মকরাক্ষ, ধূম্রাক্ষ, জম্বুমালী, মহাপার্শ্ব, তীক্ষ্ণবেগ, অশনিপ্রভ, সুপ্তঘ্ন, যজ্ঞকোপ, বজ্রদংষ্ট্র, সংহ্রাদী, বিকট, তপন, কাল, প্রঘস, প্রহস, প্রজঙ্ঘ, জঙ্ঘ, অগ্নিকেতু, রশ্মিকেতু, বিদ্যুজ্জিহ্ব, দ্বিজিহ্ব, সূর্য্যচক্ষুঃ, অকম্পন, সুপার্শ্ব, চক্রমৌলি বলবান্ দেবান্তক ও নরান্তক, মহাবীর অতিকায় ও অতিক্রোধী ত্রিশিরাঃ—এই সমস্ত বহু-সংখ্যক রাক্ষসপুঙ্গবকে যুদ্ধে নিহত করিয়া বাহুবলে সমুদ্র উত্তীর্ণ হইয়াছ, অতএব

১। ছ 'কুম্ভকর্ণশ্চ কুম্ভশ্চ'। ২। ছ 'মকরাক্ষো মহেষ্বাসো'। ৩। ছ 'বলিনো'।

বাহুভ্যাং সাগরং তীর্ত্বা [1]লঙ্ঘ্যতাং গোষ্পদং লঘু।
এতাব[2]দেব শেষং বো জেতব্যমিতি বানরাঃ ॥ ১৬ ॥

অযুক্তং নিধনে কামং পুত্রস্য যতিতুং ময়া।
[3]ন তু মে রামতুষ্ট্য[4]র্থমকার্য্যং ভুবি বিদ্যতে ॥ ১৭ ॥

বধোপায়ো বধশ্চৈব তুল্যদোষমিদং দ্বয়ম্।
তৎ পাপমুপতিষ্ঠেয়ং [5]রামসিদ্ধিং প্রযোজয়ন্ ॥ ১৮ ॥

ঘৃণামপাস্য রামার্থে হনিষ্যে ভ্রাতুরাত্মজম্।
প্রহর্ত্তুকামস্য [6]তু মে [7]বৈক্লব্যং জায়তে মহৎ ॥ ১৯ ॥

---

১৬। লো-টী। গোষ্পদং গোষ্পদাকার ইন্দ্রজিৎ, সাগরং সাগরাকারং প্রহস্তাদিসেনাপতিং হত্বা লঘু শীঘ্রং লঙ্ঘ্যতাং হন্যতাম্। এতাবদেতচ্ছেষং এতাবতাং বলানাং মধ্যে এতদে ইন্দ্রজিৎ শেষমবশিষ্টং জেতব্যম্। ইতিশব্দঃ প্রকারে, অনেন প্রকারেণ জেতব্যমিত্যর্থঃ 'নৈতাবদেতচ্ছেষ'মিতি পাঠে এতচ্ছেষং এতস্য ইন্দ্রজিতঃ শেষমবশিষ্টমেতাবদ্বলং ন জেতব্য এতদ্বধে সর্ব্বেষাং পলায়িষ্যমানত্বাৎ।

১৭-১৮। লো-টী। পুত্রস্য নিধনে মরণে, কামং যথেষ্টং যতিতুং যদ্যপি অযুক্তমনুচিতম্ অথ অথাপি রামেতি উপতিষ্ঠেয়ং প্রাপ্নুয়াম্।

---

[ এই ইন্দ্রজিৎকে বধ করিয়া ] শীঘ্রই গোষ্পদ লঙ্ঘন করিয়া ফেল; কারণ, তোমাদের কেবল এই ইন্দ্রজিৎকে জয় করাই বাকী আছে ॥ ১০-১৬ ॥

পুত্রতুল্য ইন্দ্রজিতের নিধন বিষয়ে চেষ্টা করা অবশ্যই আমার অন্যায়; তথাপি রামচন্দ্রের তুষ্টিসাধন করিতে জগতে আমার কিছুই অকার্য্য নাই ॥ ১৭ ॥

বধ করা এবং বধের উপায় প্রদর্শন করা, দুই-ই সমান দোষ হইলেও রামের উদ্দেশ্য সাধনের জন্য এতাদৃশ পাপকার্য্য করিতেছি ॥ ১৮ ॥

দয়া পরিত্যাগ করিয়া রামের জন্য ভ্রাতৃপুত্রকে বধ করিব, কিন্তু প্রহার

---

১। ক 'লঙ্ঘিতুং'। ২। ছ '-দেতচ্ছেষং বো'। অতঃ পরং 'হতাঃ সর্ব্বে সমাগম্য রাক্ষসা বলদর্পিতাঃ' ইত্যধিকম্। ৩। ছ 'অথবা'। ৪। ছ '-র্থং কিং ন কুর্য্যাদ্বিচক্ষণঃ'। ৫। ছ 'পুত্রস্য নিধনং প্রতি'। ৬। ছ 'হি' ৭। ছ 'চক্ষুর্ব্বাষ্পেণ রুধ্যতে'।

তদেনং বৈ মহাবাহুর্লক্ষ্মণঃ শময়িষ্যতি।
বানরা ঘ্নত[1] সম্ভূয় ভৃত্যানস্য সমীপগান্ ॥ ২০ ॥
ইতি তেনাতিযশসা রাক্ষসেনাভিচোদিতাঃ।
বানরেন্দ্রা জহৃষিরে সমারোপিতবিক্রমাঃ ॥ ২১ ॥
ততস্তে কপিশার্দ্দূলাঃ প্রেক্ষ্য যুদ্ধে বিভীষণম্।
[2]ভূয়ো জহৃষিরে কামং লাঙ্গূলানি বিচিক্ষিপুঃ ॥ ২২ ॥
জাম্ববানপি [3]তৈর্ঋক্ষৈঃ স্বযূথৈরভিসংবৃতঃ।
অশ্মভিস্তাড়য়ামাস নখৈর্দন্তৈশ্চ রাক্ষসান্ ॥ ২৩ ॥
নিঘ্নন্তমৃক্ষাধিপতিং রাক্ষসাস্তে মহাবলাঃ।
পরিবব্রুর্ভয়ং ত্যক্ত্বা তমনেকবিধায়ুধাঃ ॥ ২৪ ॥

২০। লো-টী। সম্ভূয় মিলিত্বা।

২১। লো-টী। অতিযশসা অতিকীর্ত্তিমতা, অভিচোদিতাঃ প্রেরিতাঃ, সমারোপিত-বিক্রমাঃ কৃতবিক্রমাঃ।

করিতে উদ্যত হইলে আমার ভীষণ বিহ্বলতা উপস্থিত হয়। অতএব মহাবাহু লক্ষ্মণ ইহাকে বধ করিবেন। বানরগণ, তোমরা মিলিত হইয়া ইহার সমীপস্থ ভৃত্যদিগকে নিহত কর ॥ ১৯-২০ ॥

পরাক্রমের আরোপপূর্ব্বক অতি যশস্বী রাক্ষস বিভীষণ কর্ত্তৃক এইরূপে প্ররোচিত হইয়া শ্রেষ্ঠ বানরগণ আনন্দিত হইলেন ॥ ২১ ॥

অনন্তর বানরশার্দ্দূলগণ যুদ্ধক্ষেত্রে বিভীষণকে দেখিয়া পুনরায় আনন্দিত হইয়া লাঙ্গূল সঞ্চালিত করিতে লাগিলেন ॥ ২২ ॥

জাম্ববান্‌ও স্বদলে পরিবেষ্টিত হইয়া শিলাবর্ষণে এবং নখ ও দন্তাঘাতে রাক্ষসদিগকে সন্তাড়িত করিতে আরম্ভ করিলেন ॥ ২৩ ॥

সেই মহাবলশালী রাক্ষসগণ নানাবিধ অস্ত্র ধারণ করিয়া সেই প্রহারকারী ভল্লূকাধিপতি জাম্ববান্‌কে নির্ভয়ে পরিবেষ্টন করিল ॥ ২৪ ॥

১। ক 'ঘ্নন্ত'। ২। ছ 'বভূবুহৃষ্টমনসো মেঘং দৃষ্ট্বেব বর্হিণঃ'। ৩। ছ 'তৈঃ সর্ব্বৈঃ'।

ঘোরৈঃ[1] পরশুভিস্তীক্ষ্ণৈর্ভিন্দিপালৈশ্চ রাক্ষসাঃ।
জাম্ববন্তং রণে জঘ্নুর্নিঘ্নন্তং রাক্ষসীং চমূম্ ॥ ২৫ ॥
স সংপ্রহারস্তুমুলঃ সংজজ্ঞে কপিরক্ষসাম্।
দেবাসুরাণাং ক্রুদ্ধানাং যথা ভীমঃ পুরাভবৎ ॥ ২৬ ॥
হনূমাংশ্চৈব[2] সংক্রুদ্ধঃ[3] সালমুৎপাট্য পর্ব্বতাৎ।
রক্ষসাং কদনং চক্রে সংগ্রামে লোমহর্ষণম্ ॥ ২৭ ॥
বিভীষণশ্চ সংক্রুদ্ধো ধনুষ্পাণির্মহাবলঃ।
সামাত্যস্তত্র সংগ্রামে জঘ্নে[4] রক্ষোগণাংস্তথা ॥ ২৮ ॥
দত্ত্বাথ[5] তুমুলং যুদ্ধং পিতৃব্যস্যেন্দ্রজিৎ তদা।
লক্ষ্মণং পরবীরঘ্নং পুনরেবাভ্যধাবত ॥ ২৯ ॥
তৌ প্রসক্তৌ[6] পুনর্বীরৌ মৃধে রাক্ষসলক্ষ্মণৌ।
শরৌঘানভিবর্ষন্তৌ জঘ্নতুশ্চ[7] পরস্পরম্ ॥ ৩০ ॥

রাক্ষসগণ ভীষণ পরশু এবং সুতীক্ষ্ণ ভিন্দিপালদ্বারা যুদ্ধক্ষেত্রে রাক্ষস-সৈন্য-সংহারকারী জাম্ববান্‌কে প্রহার করিতে লাগিল ॥ ২৫ ॥

পুরাকালে ক্রুদ্ধ দেবতা এবং অসুরগণের যেরূপ ভীষণ যুদ্ধ হইয়াছিল, বানর এবং রাক্ষসগণেরও সেইরূপ তুমুল যুদ্ধ হইতে লাগিল ॥ ২৬ ॥

হনুমান্‌ও ক্রুদ্ধ হইয়া পর্ব্বত হইতে সালবৃক্ষ উৎপাটিত করিয়া সংগ্রামে রোমাঞ্চকর রাক্ষসধ্বংস করিতে লাগিলেন ॥ ২৭ ॥

সেই যুদ্ধে অমাত্যগণের সহিত ক্রুদ্ধ মহাবীর বিভীষণও ধনুক হস্তে লইয়া রাক্ষসদিগকে নিহত করিতে লাগিলেন ॥ ২৮ ॥

ইন্দ্রজিৎ পিতৃব্য বিভীষণের সহিত তুমুল যুদ্ধ করিয়া পুনরায় শত্রুবীরঘাতী লক্ষ্মণের অভিমুখে ধাবিত হইলেন। যুদ্ধে লিপ্ত সেই বীর রাক্ষস এবং লক্ষ্মণ শরজাল বর্ষণ করিয়া পুনরায় পরস্পরকে আঘাত করিতে লাগিলেন ॥ ২৯-৩০ ॥

১। ছ 'শরৈঃ'। ২। ছ '-শ্চাপি'। ৩। ছ '-দ্ধস্তানুদ্যম্য স পর্ব্বতাৎ'। ৪। ছ '-হ্নহনদ্রক্ষোগণাং-'। ৫। ছ 'তু'। ৬। ছ 'প্রযুদ্ধৌ'। ৭। ছ 'বিনিঘ্নন্তৌ'।

অভীক্ষ্ণমন্তর্দধতুঃ শরজালৈর্মহাবলৌ।
চন্দ্রাদিত্যাবিবোষ্ণান্তে মহামেঘৈঃ সমাবৃতৌ ॥ ৩১ ॥
ন হ্যাদানে ন সন্ধানে ধনুষোর্ন[১] পরিগ্রহে।
ন বিমোক্ষে[২] চ বাণানাং ন বিকর্ষে ন সংগ্রহে ॥ ৩২ ॥
ন মুষ্টিপ্রতিসন্ধানে ন লক্ষ্যপ্রতিপাদনে।[৩]
অদৃশ্যত তয়োঃ শৈঘ্র্যাদ্ যুধ্যতোর্হস্তলাঘবম্ ॥ ৩৩ ॥
চাপবেগপ্রমুক্তৈস্তু[৪] বাণজালৈঃ সমন্ততঃ।
অন্তরীক্ষে প্রতিচ্ছন্নে ন রূপাণি চকাশিরে ॥ ৩৪ ॥
তমসা সংবৃতং সর্ব্বমাসীদ্ভীমতরং নভঃ।
ন তদা প্রববৌ বায়ুর্ন চ জজ্বাল পাবকঃ ॥ ৩৫ ॥

---

৩১। লো-টী। অন্তর্দধতুঃ পরস্পরং ছাদয়াঞ্চক্রতুঃ।

৩২। লো-টী। আদানে বাণানাং গ্রহণে, বিকর্ষে জ্যায়া আকর্ষে, সংগ্রহে জ্যায়াঃ সংগ্রহে।

৩৩। লো-টী। লক্ষ্যপ্রতিপাদনে শরব্যং প্রতি বাণসংযোগে, হস্তলাঘবং হস্তশৈঘ্র্যম্।

৩৪। লো-টী। রূপাণি আকাশস্থগ্রহরূপাণি।

৩৫। লো-টী। তীক্ষ্ণতরং ভয়ানকং 'ভীমতরং' পাঠো বা।

---

গ্রীষ্মাবসানে মহামেঘদ্বারা আচ্ছাদিত চন্দ্রসূর্য্যের ন্যায় সেই মহাবলশালী লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ শরজালে পুনঃ পুনঃ আচ্ছাদিত হইতে লাগিলেন ॥ ৩১ ॥

তূণ হইতে বাণের উত্তোলন, উত্তোলন করিয়া ধনুকে স্থাপন, শরনিক্ষেপ, জ্যা আকর্ষণ এবং সংস্থাপন, ধনুকে মুষ্টিবন্ধন এবং লক্ষ্যবেধ প্রভৃতি বিষয়ে যুদ্ধনিরত সেই লক্ষ্মণ এবং ইন্দ্রজিতের ক্ষিপ্রতাবশতঃ হস্তকৌশল কেহই লক্ষ্য করিতে পারে নাই ॥ ৩২-৩৩ ॥

ধনুকের বেগে চতুর্দ্দিকে নিক্ষিপ্ত শরসমূহদ্বারা গগনমণ্ডল আচ্ছাদিত হইলে গ্রহ-নক্ষত্রাদি সমস্তই অদৃশ্য হইয়া গেল ॥ ৩৪ ॥

অন্ধকারাচ্ছন্ন সমস্ত নভোমণ্ডল অতি ভয়ঙ্কর রূপ ধারণ করিল এবং

১। ছ '-ষো বা'। ২। ছ 'বিপ্রমোক্ষে বাণানাং'। ৩। ছ 'লক্ষ-'। ৪। ছ '-শ্চ'।

স্বস্ত্যস্তু লক্ষ্মণায়েতি জজল্পুঃ পরমর্ষয়ঃ।
সংপেতুশ্চাপি[১] সন্তুষ্টা গন্ধর্ব্বাঃ[২] সহ চারণৈঃ ॥ ৩৬ ॥
লক্ষ্মণো রাবণিং প্রাপ্য রাবণিশ্চাপি লক্ষ্মণম্।
অব্যবস্থাভবচ্চোগ্রা তাভ্যামন্যোন্যবিগ্রহে ॥ ৩৭ ॥
অথ[৩] রাক্ষসসিংহস্য কৃষ্ণান্ কাঞ্চনভূষণান্।
শরৈশ্চতুর্ভিঃ সৌমিত্রির্বিব্যাধ চতুরো হয়ান্ ॥ ৩৮ ॥
ততঃ প্রসন্নং সৌমিত্রির্নারাচমভিলক্ষিতম্।
শক্রপ্রমথনং বীরঃ ক্রুদ্ধঃ সর্পমিবাদদে ॥ ৩৯ ॥
স তেন বাণাশনিনা লব্ধলক্ষ্যানুনাদিনা।
ধনুর্মেঘপ্রযুক্তেন যন্তুর্জীবিতমাদদে[৪] ॥ ৪০ ॥

৩৭-৩৮। লো-টী। রাবণিং প্রাপ্য বিব্যাধেত্যন্বয়ঃ, এবং রাবণিরপি। তাভ্যাং তয়োঃ, অন্যোন্যবিগ্রহে অন্যোন্যশরপাতে অব্যবস্থা অনবস্থা, অপর্য্যাপ্তশরপাতোঽভবদিত্যর্থঃ।

[ লো-টী। ] যুদ্ধং প্রহারঃ পরোঽভবৎ। হৃষ্টানহৃষ্টানিতি বা পাঠঃ।

৩৯। লো-টী। লক্ষিতং লক্ষ্যং সারথিমভিলক্ষ্যীকৃত্য প্রসন্নং গ্রন্থিশূন্যম্।

৪০। লো-টী। লব্ধলক্ষ্যশ্চাসৌ অনুনাদী চেতি তেন, ধনুর্মেঘপ্রযুক্তেন, যন্তুঃ সারথেঃ।

তখন বায়ু প্রবাহিত হইল না, অগ্নিও প্রজ্বলিত হইল না। ॥ ৩৫ ॥

মহর্ষিগণ 'লক্ষ্মণের মঙ্গল হউক' এইরূপ বলিতে লাগিলেন এবং চারণগণের সহিত গন্ধর্ব্বগণও সন্তুষ্ট হইয়া ভ্রমণ করিতে লাগিলেন ॥ ৩৬ ॥

লক্ষ্মণ রাবণতনয়কে এবং রাবণতনয় লক্ষ্মণকে [সাক্ষাৎ প্রতিপক্ষরূপে] প্রাপ্ত হইলেন। তাঁহাদের পরস্পরের যুদ্ধে অত্যুগ্র অব্যবস্থা ( অর্থাৎ জয়-পরাজয়ের অনিশ্চয়তা ) উপস্থিত হইল ॥৩৭॥

অনন্তর সুমিত্রানন্দন-লক্ষ্মণ চারিটি শরদ্বারা রাক্ষসসিংহ ইন্দ্রজিতের কনক-ভূষিত কৃষ্ণবর্ণ অশ্বচতুষ্টয়কে বিদ্ধ করিলেন ॥ ৩৮ ॥

অনন্তর সুমিত্রানন্দন বীর লক্ষ্মণ ক্রুদ্ধ হইয়া লক্ষ্যস্থির করত শক্রপ্রমথনকারী সর্পতুল্য মসৃণ ( চাঁছা-ছোলা ) শর গ্রহণ করিলেন ॥ ৩৯ ॥

লক্ষ্মণ লক্ষ্যবেধ করিয়া শব্দকারী ধনুকরূপ মেঘ হইতে নির্মুক্ত সেই বাণরূপ

১। ছ '-শ্চৈব'। ২। ছ '-শ্চারণৈঃ সহ'। ৩। অতঃ পরং ছ 'ততদ্ যুদ্ধমভূদ্ ঘোরং তাভ্যামন্যোন্যমাহবে। উভাভ্যামেব তরসা বিসৃষ্টৈর্বিশিখৈঃ শিতৈঃ' ॥ ইত্যধিকম্। ৪। ছ 'পুত্রস্য' । ৫। ছ 'সংযন্তুর্জীবমাদদে'।

[১] স যন্তরি মহাতেজা নিহতে [২] রাবণাত্মজঃ।
প্রজহৌ সমরোৎকর্ষং বিষণ্ণশ্চ বভূব হ ॥ ৪১ ॥
বিষণ্ণবদনং দৃষ্ট্বা রাবণিং হরিযূথপাঃ।
হর্ষং পরমমাপন্নাস্তৎস্যন্দনমধর্ষয়ন্ ॥ ৪২ ॥
ততঃ প্রমাথী ক্রথনঃ শরভো গন্ধমাদনঃ।
অমৃষ্যমাণাশ্চত্বারশ্চক্রুর্বেগমনুত্তমম্ ॥ ৪৩ ॥
তে তস্য হয়মুখ্যেষু [৩] তূর্ণমুৎপত্য বানরাঃ।
[৪] চতুর্ষু [৫] সুমহাবীর্য্যা নিপেতুঃ সহিতা বলাৎ ॥ ৪৪ ॥
তেষামধিষ্ঠিতানাস্তু বানরৈঃ পর্ব্বতোপমৈঃ।
মুখেভ্যো রুধিরং [৬] তূর্ণং হয়ানাং [৭] সমবর্ত্তত ॥ ৪৫ ॥

---

৪২। লো-টী। অধর্ষয়ন্ অভঞ্জন্।
৪৩। লো-টী। বেগং যুদ্ধায় উদ্যমম্।

---

বজ্রদ্বারা সারথির জীবন সংহার করিলেন ॥ ৪০ ॥

সারথি নিহত হইলে মহাতেজস্বী রাবণপুত্র সেই ইন্দ্রজিৎ যুদ্ধে জয়াশা পরিত্যাগপূর্ব্বক বিষণ্ণ হইয়া পড়িলেন ॥ ৪১ ॥

রাবণপুত্র ইন্দ্রজিৎকে বিষণ্ণ দেখিয়া বানরযূথপতিগণ অতিশয় আনন্দিত হইয়া তাঁহার রথ ভগ্ন করিলেন ॥ ৪২ ॥

পরে প্রমাথী, ক্রথন, শরভ ও গন্ধমাদন এই বানরপুঙ্গবচতুষ্টয় অধৈর্য্য হইয়া প্রবলভাবে যুদ্ধ করিতে উদ্যত হইলেন ॥ ৪৩ ॥

সেই মহাবীর্য্যশালী বানরগণ মিলিত হইয়া উল্লম্ফনপূর্ব্বক ইন্দ্রজিতের শ্রেষ্ঠ অশ্বচতুষ্টয়ের উপর নিপতিত হইলেন ॥ ৪৪ ॥

পর্ব্বতপ্রমাণ বানরগণকর্ত্তৃক আক্রান্ত হওয়ায় সেই অশ্বগণের মুখ হইতে দ্রুত রক্ত বহির্গত হইতে লাগিল ॥ ৪৫ ॥

---

১। ছ 'সংয-'। ২। ছ 'রাক্ষসাধিপঃ'। ৩। ছ '-মভ্যেত্য'। ৪। ছ '-ষপি মহা-'। ৫। ছ '-র্য্যাশ্চত্বারঃ পেতুরাহবে'। ৬। ছ 'তীব্রং'। ৭। ক 'সংপ্রবর্ত্তত'।

তে নিহত্য হয়াংস্তস্য নির্ম্মথ্যেশাং[১] রথস্য চ।
পুনরাপ্লুত্য[২] বেগেন তস্থুর্লক্ষ্মণপার্শ্বতঃ ॥ ৪৬ ॥
স হতাশ্বাদবপ্লুত্য রথাৎ পতিতসারথেঃ।
শরবর্ষেণ সৌমিত্রিমভ্যবর্ষত রাবণিঃ ॥ ৪৭ ॥
ততো মহেন্দ্রপ্রতিমঃ স লক্ষ্মণঃ পদাতিনং তং যুধি সূদিতাশ্বম্।
সৃজন্তমাজৌ নিশিতান্ শরোত্তমান্[৩] ভৃশং তদা বাণশতৈর্ন্যবারয়ৎ[৪] ॥৪৮॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে ইন্দ্রজিদ্রথাবমর্দ্দনং নাম সপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭০ ॥

৪৬। লো-টী। ঈশাং দণ্ডং নির্মথ্য ভঙ্ক্ত্বা। 'ঈশা লাঙ্গলদণ্ডয়ো'রিতি কোষঃ।
৪৮। লো-টী। সূদিতাশ্বং হতাশ্বম্।

ইন্দ্রজিদ্রথাবমর্দ্দনম্ ॥ ৭০ ॥

তাঁহারা ইন্দ্রজিতের অশ্বগণকে নিহত করিয়া এবং রথদণ্ড ভগ্ন করিয়া পুনরায় বেগে উল্লম্ফনপূর্ব্বক লক্ষ্মণের পার্শ্বে অবস্থান করিতে লাগিলেন ॥ ৪৬ ॥

অনন্তর রাবণপুত্র ইন্দ্রজিৎ অশ্বগণ হত হওয়ায় এবং সারথি নিপতিত হওয়ায় সেই অশ্ব-সরথিবিহীন রথ হইতে অবতরণ করিয়া সুমিত্রানন্দন লক্ষ্মণের উপর শরবৃষ্টি বর্ষণ করিতে লাগিলেন ॥ ৪৭ ॥

অনন্তর মহেন্দ্রসদৃশ লক্ষ্মণ যুদ্ধে অশ্ব নিহত হওয়ায় পাদচারী এবং তীক্ষ্ণ উৎকৃষ্ট শরসমূহ নিক্ষেপকারী ইন্দ্রজিৎকে শত শত বাণদ্বারা প্রবলভাবে নিবারিত করিতে লাগিলেন ॥ ৪৮ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে ইন্দ্রজিতের রথমর্দ্দন-নামক ৭০তম সর্গ সমাপ্ত ॥ ৭০ ॥

১। ছ '-থ্যেষাং'। ২। ছ '-রুৎপত্য'। ৩। ছ 'শরোত্থান্'। ৪। ছ '-গণৈ-'।

## ( ৭১ ) একসপ্ততিতমঃ সর্গঃ

স হতাশ্বো হতরথো ভূমৌ[১] তিষ্ঠন্ নিশাচরঃ।
ইন্দ্রজিৎ পরমক্রুদ্ধঃ[২] প্রজজ্বাল চ তেজসা ॥ ১ ॥
তৌ ধন্বিনৌ জিঘাংসন্তাবন্যোন্যমভিতঃ[৩] স্থিতৌ।
শুশুভাতে মদোন্মত্তৌ বনে গজবৃষাবিব ॥ ২ ॥
[৪]বিগর্হয়ন্তাবন্যোন্যং তৌ রাক্ষসবনৌকসাম্।
ভর্ত্তারৌ জঘ্নতুর্[৫]যুদ্ধে সংপতন্তৌ ততস্ততঃ ॥ ৩ ॥

[ লো-টী ]। বিষ্ঠিতঃ স্থিতঃ, চিতৌ ব্যাপ্তৌ গজবৃষৌ গজশ্রেষ্ঠৌ অন্যোন্যং ...মুখাম্নিবর্ত্তয়ন্তঃ।

[ লো-টী। ] দর্পয়ন্ দর্পং জনয়ন্। অথ রথং সূতেন ভূষয়িত্বাঽধিষ্ঠিতমারুরোহেতি তৃতীয়েনান্বয়ঃ। কিংভূতং ? সরথং রথানুরূপাবয়বং, যদ্বা, অন্যৈঃ রথৈঃ সহ বর্ত্তমানম্, আপ্তোপদেশিনা আপ্তস্যোপদেশং শীলং যস্য তেন। যদ্বা, আপ্তেনোপদেশিনা হিতোপদেশিনা চ। সজ্জম্ অন্যৈরস্ত্রৈশ্চ সন্ন্য‌তং পূর্ণমিতার্থঃ।

অশ্বচতুষ্টয় নিহত হইলে এবং রথ ভগ্ন হইলে ইন্দ্রজিৎ ভূমিতে অবতরণ করত ক্রুদ্ধ হইয়া তেজে জ্বলিয়া উঠিলেন ॥ ১ ॥

পরস্পরের সম্মুখে অবস্থিত এবং পরস্পরকে বধ করিতে অভিলাষী সেই ধনুর্দ্ধারী বীরদ্বয় বনে পরস্পরের বধাভিলাষী মদমত্ত শ্রেষ্ঠ হস্তিদ্বয়ের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ২ ॥

বানর এবং রাক্ষসের প্রভু লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ যুদ্ধে ইতস্ততঃ বিচরণ করত পরস্পরকে নিন্দা করিতে করিতে প্রহার করিতে লাগিলেন ॥ ৩ ॥

১। ছ 'হতসারথিরেব চ'। অতঃ পরং 'ধ্যানশোকপরীতাত্মা ভুবমাশ্রিত্য বিষ্ঠিতঃ ॥' ইত্যধিকম্। ২। ছ 'সংপ্রজজ্বাল তেজসা'। অতঃ পরং 'লক্ষ্মণশ্চ মহাতেজাঃ সমরে সত্যবিক্রমঃ। বিস্ফার্য্য চাপং সহসা সসর্জ্জাজৌ শিলীমুখান্' ॥ ইত্যধিকম্। ৩। ছ '-মিষুভিঃ'। ৪। ছ 'তৌ যুধ্যমানাবন্যোন্যং তে রাক্ষসবনৌকসঃ'। ৫। ছ 'ন জহ্রুর্যুদ্ধে সম্পতন্তস্ততস্ততঃ'। অতঃ পরং 'ত এতান্ রাক্ষসান্ সর্ব্বান্ হর্ষয়ন্ রাবণাত্মজঃ। সংস্তুবন্ হর্ষমাণশ্চৈব ইদং বচনমব্রবীৎ ॥ তমসা বহুলেনেমাঃ সংসক্তাঃ সর্ব্বতো দিশঃ। নেহ বিজ্ঞায়তে হ্যাপ্তঃ পরো বা রাক্ষসোত্তমাঃ ॥ ধৃষ্টা ভবন্তো যুধ্যন্তু শত্রূণাং মোহনায় বৈ। অহন্তু রথমাস্থায় শীঘ্রমায়ামি সংযুগে। ভবদ্ভিস্তু তথা কার্য্যং যথৈতে কাননৌকসঃ। ন জয়েয়ুর্দুরাত্মানঃ প্রবিষ্টে নগরীং ময়ি। ইত্যুক্ত্বা রাবণসুতো বঞ্চয়িত্বা বনৌকসঃ। বিভীষণঞ্চ মায়াজ্ঞং লক্ষ্মণঞ্চাপি রাক্ষসঃ। অপসৃত্য রণাগ্রাৎ স হতাশ্বো হতসারথিঃ। প্রবিবেশ পুরীং লঙ্কাং রথহেতোরমিত্রহা ॥ স রথং ভূষয়িত্বা তু রুচিরং হেমভূষিতম্। মুক্তাজালৈঃ প্রতিচ্ছন্নং সর্ব্বরত্নৈরলঙ্কৃতম্। প্রাসাসিশতসংপূর্ণং যুক্তং পরমবাজিভিঃ। অবস্থিতং হি তত্রস্থেন সূতেনাপ্তোপদেশিনা ॥ স তং রথবরং সজ্জং দৃষ্ট্বা হর্ষসমন্বিতঃ। আরুরোহ

স ক্রোধাচ্চ পিতৃব্যস্য ক্রুদ্ধশ্চাপি[১] হতৈর্হয়ৈঃ।
[২]প্রতিগৃহ্যার্দ্দয়চ্চাপং[৩] শরৈর্লক্ষ্মণমিন্দ্রজিৎ ॥ ৪ ॥
মুক্তমিন্দ্রজিতা তত্তু[৪] শরজালমরিন্দমঃ।
অবারয়দসংভ্রান্তো[৫] মহৎ পরমদুঃসহম্ ॥ ৫ ॥

---

[লো-টী।] জবনৈঃ সবেগৈঃ লাঘবাৎ ধাবত আগচ্ছতঃ।
[লো-টী।] সমণ্ডলধনুঃ মণ্ডলাকারধনুঃ 'পরস্পরবধৈষিণ' ইতি বা পাঠঃ।
[লো-টী।] ভৃশবিক্রমা অত্যর্থং বিক্রমবন্তোঽপি অভিপ্রেত্য লক্ষ্যীকৃত্য লাঘবং দৈর্ঘ্যম্।
[লো-টী।] মুক্তং ত্যক্তম্ একৈকং যথা চরতঃ রণভূমৌ সঞ্চরতঃ। ভল্লেন শরবিশেষেণ শিরো জগ্রাহ। তেন বিদ্ধা হয়া মণ্ডলানি অনুধাবন্তো রথমূহুঃ বহন্তি স্ম সুবিহ্বলা অবশা অপি।
[লো-টী]। সৌমিত্রেস্তৎ কর্ম্ম অমৃষ্যমাণোঽভূদিত্যর্থঃ।
৪। লো-টী। পিতৃব্যস্য ক্রোধাৎ হয়ৈর্হতৈঃ শরীরৈর্বিদ্ধৈঃ ক্রুদ্ধঃ সংস্তভয়ামাস নিষ্ক্রিয়ং চকার। বিলয়ং নাশম্।

---

পিতৃব্য বিভীষণের প্রতি ক্রোধবশতঃ এবং অশ্বগণ নিহত হওয়ায় ইন্দ্রজিৎ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া কার্ম্মুক গ্রহণ করত শরদ্বারা লক্ষ্মণকে আহত করিতে লাগিলেন ॥ ৪ ॥

শক্রদমনকারী লক্ষ্মণ চঞ্চল না হইয়া ইন্দ্রজিৎকর্ত্তৃক নিক্ষিপ্ত সেই অতিশয়

---

মহাতেজা রাবণিঃ সমিতিঞ্জয়ঃ॥ স রাক্ষসগণৈর্মুখ্যৈর্বৃতো মন্দোদরীসুতঃ। নির্যযৌ নগরাদ্বীরঃ কৃতান্তবলমোহিতঃ। সোঽভিনিক্রম্য নগরাদিন্দ্রজিৎ পরবীরহা। অভ্যযাজ্জবনৈরশ্বৈর্লক্ষ্মণং সবিভীষণম্॥ ততঃ সরথমালোক্য সৌমিত্রী রাবণিং তদা। বিস্ময়ং পরমং প্রাপ্তো লাঘবাত্তস্য ধীমতঃ॥ রাবণিশ্চাপি সংক্রুদ্ধো রণে বানরযূথপান্। পাতয়ামাস বেগেন শতশোঽথ সহস্রশঃ॥ সমণ্ডলধনুর্ব্বীরো রাবণিঃ সমিতিঞ্জয়ঃ। হরীন্ জঘান সংক্রুদ্ধঃ পরস্পরজয়ৈষিণঃ। তে বধ্যমানা হরয়ো নারাচৈর্ভীমবিক্রমাঃ। সৌমিত্রিং শরণং জগ্মুঃ প্রজাপতিমিব প্রজাঃ। ততঃ পরমকোপেন কুপিতো রঘুনন্দনঃ। চিচ্ছেদ কার্ম্মুকং তস্য দর্শয়ন্ হস্তলাঘবম্॥ সোঽন্যৎ কার্ম্মুকমাদায় সজ্যং চক্রে ত্বরন্নিব। তদপ্যস্য শিতৈর্ব্বাণৈর্লক্ষ্মণো নিরকৃন্তত। ছিত্ত্বা তু কার্ম্মুকং তস্য লক্ষ্মণঃ ত্বরয়ান্বিতঃ। বিব্যাধোরসি সংক্রুদ্ধো রাবণিং পঞ্চভিঃ শরৈঃ। তে তস্য কায়ং নির্ভিদ্য মহাকার্ম্মুকনিঃসৃতাঃ। বিবিশুর্ধরণীং বাণা রক্তা ইব মহোরগাঃ॥ স ভিন্নমর্ম্মা রুধিরং বমন্ বক্ত্রেণ রাবণিঃ। জগ্রাহ কার্ম্মুকশ্রেষ্ঠং সজ্যং তচ্চ চকার সঃ। স লক্ষ্মণমভিপ্রেক্ষ্য পরং লাঘবমাহিতঃ। ববর্ষ শরবর্ষাণি বর্ষাণীব পুরন্দরঃ। মুক্তমিন্দ্রজিতা তত্তু শরবর্ষমরিন্দমঃ। অবারয়দসংভ্রান্তো লক্ষ্মণঃ পরবীরহা॥ ততস্তান্ রাক্ষসান্ সর্ব্বান্ ত্রিভিরেকৈকমাহবে। বিব্যাধ মার্গণৈস্তে চ ত্রিধা ভূতাঃ ক্ষিতিং যযুঃ॥ সারথেস্তস্য চরতো রথেন রঘুনন্দনঃ। শিরো জহার ধর্ম্মাত্মা শরেণানতপর্ব্বণা॥ আদধার হয়ান্ যোঽথ রাবণির্যুদ্ধপণ্ডিতঃ। আবিধ্যাস্তে হয়াস্তস্য রথমূহুরবিহ্বলাঃ। মণ্ডলান্যভিধাবন্তস্তদদ্ভুতমিবাভবৎ। অমর্ষবশমাপন্নঃ সৌমিত্রিং দৃঢ়বিক্রমম্॥ অমৃষ্যমাণস্তৎ কর্ম্ম রাবণস্য সুতো বলী'। ইত্যধিকম্। ১। ছ '-শ্চাপি হয়ৈস্ক্রৈ তৈঃ'। ২। ছ 'মুহূর্ত্তং স্তম্ভয়ামাস'। ৩। ছ অতঃ পরং 'তে তস্য বজ্রপ্রতিমাঃ শরাঃ সর্পবিষোপমাঃ। বিলয়ং জগ্মুরাহত্য কবচং কাঞ্চনপ্রভম্'॥ ইত্যধিকম্। ৪। ছ 'তীব্রং'। ৫। ছ 'লক্ষ্মণঃ পরবীরহা'।

লক্ষ্মণেন্দ্রজিতৌ বীরৌ[১] মহাবলপরাক্রমৌ।
অন্যোন্যং নিশিতৈর্বাণৈর্জঘ্নতুর্ভীমবিক্রমৌ[২] ॥ ৬ ॥
পরস্পরবধে বীরৌ নিবিষ্টৌ তৌ মহাবলৌ।
চক্রতুর্ঘোরমন্যোন্যং শরজালাকুলং রণম্[৩] ॥ ৭ ॥
ললাটে লক্ষ্মণং বাণৈঃ সুপুঙ্খৈস্ত্রিভিরিন্দ্রজিৎ।
অভেদ্যকবচং ভিত্ত্বা বিব্যাধ লঘুহস্তবৎ[৪] ॥ ৮ ॥
অর্দ্দিতশ্চৈব[৫] বাণৈশ্চ তদামিত্রেণ লক্ষ্মণঃ।
উদ্ববাহ[৬] শরান্ ঘোরান্ রাবণস্য সুতং প্রতি ॥ ৯ ॥
তমাশু প্রতিবিব্যাধ লক্ষ্মণঃ পঞ্চভিঃ শরৈঃ।
বিক্রম্যেন্দ্রজিতং ক্রুদ্ধে বদনে রুক্মকুণ্ডলে ॥ ১০ ॥

৮। লো-টী। লঘুহস্তবৎ তীব্রবেধীব।
৯। লো-টী। অমিত্রেণ অরিণা, উদ্ববাহ উবাহ জগ্রাহ ইত্যর্থঃ।

দুঃসহ শরসমূহ প্রতিহত করিলেন ॥ ৫ ॥

মহাবলপরাক্রান্ত ভীষণ-বিক্রমশালী বীর লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ তীক্ষ্ণ শর দ্বারা পরস্পরকে আহত করিতে লাগিলেন ॥ ৬ ॥

পরস্পরকে বধ করিতে অভিনিবিষ্ট অতিশয় বলবান্ বীরদ্বয় শরজালে রণ-ক্ষেত্র আচ্ছন্ন করিয়া ভীষণ যুদ্ধ করিলেন ॥ ৭ ॥

ইন্দ্রজিৎ সুপুঙ্খ তিনটী বাণদ্বারা ক্ষিপ্রহস্তে দুর্ভেদ্য কবচ ভেদ করিয়া লক্ষ্মণের ললাটদেশ বিদ্ধ করিলেন ॥ ৮ ॥

লক্ষ্মণ শত্রুর বাণসমূহে আহত হইয়া রাবণনন্দন ইন্দ্রজিতের উদ্দেশ্যে ভীষণ শরসমূহ উত্তোলন করিলেন ॥ ৯ ॥

লক্ষ্মণ বিক্রমপূর্ব্বক পাঁচটী শরদ্বারা ইন্দ্রজিতের সুবর্ণকুণ্ডলভূষিত ক্রোধপূর্ণ বদনমণ্ডলে সত্বর প্রহার করিলেন ॥ ১০ ॥

১। ছ 'শূরৌ'। ২। ছ 'জঘ্নতুস্তীক্ষ্ণৈর্বিশিখৈর্ভীমধন্বিনৌ'। ৩। ছ 'নভঃ'। ৪। ছ '-বান্'।
৫। ছ '-স্তেন বাণৌঘৈস্ত-'। ৬। ছ 'উদ্ববর্ষ'।

ততঃ শোণিতদিগ্ধাঙ্গৌ লক্ষ্মণেন্দ্রজিতাবুভৌ।
সমরে রেজতুর্বীরৌ পুষ্পিতাবিব কিংশুকৌ ॥ ১১ ॥
তৌ পরস্পরম[1]ভ্যেত্য সর্ব্বগাত্রেষু ধন্বিনৌ।
ঘোরৈর্বি[2]ব্যধতুর্ব্বাণৈঃ কৃতভাবাবুভৌ জয়ে ॥ ১২ ॥
ততঃ পরমকোপেন সংক্রুদ্ধো রাবণাত্মজঃ।
বিভীষণং ত্রিভির্ব্বাণৈর্বিব্যাধ বদনে শুভে ॥ ১৩ ॥
[3]চটকামুখৈস্তীক্ষ্ণাগ্রৈর্বিদ্ধ্বা রক্ষো বিভীষণম্।
একৈকে[4]নাভিবিব্যাধ তান্ সর্ব্বান্ হরিযূথপান্ ॥ ১৪ ॥
তস্মৈ দৃঢ়ধনুঃ ক্রুদ্ধো হতাশ্বায় বিভীষণম্।
বজ্রসংস্পর্শ[5]সমাংস্ত্রীন্ বিসসর্জ শিতান্ শরান্ ॥ ১৫ ॥

১২। লো-টী। পরস্পরমাসাত্ত প্রাপ্য সর্ব্বগাত্রেষু বিব্যধতুরিত্যর্থঃ। কৃতভাবৌ কৃতযত্নৌ, তথা জয়ে চ।

১৪। লো-টী। চটকামুখৈর্বাণবিশেষৈস্তথাঽঞ্জামুখৈঃ।

১৫। লো-টী। দৃঢ়ধন্বুরিতি উকারান্তো ধনুশব্দঃ। 'ধনুঃ পিয়ালদ্রৌ রাশিভেদে শরাসনে' ইতি কোষঃ।

অনন্তর যুদ্ধক্ষেত্রে লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ উভয়ের দেহ রুধিরে লিপ্ত হওয়ায় সেই বীরদ্বয় পুষ্পিত পলাশবৃক্ষযুগলের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ১১ ॥

জয়াভিলাষী সেই ধনুর্দ্ধারী লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ উভয়েই পরস্পরের সম্মুখীন হইয়া উভয়ের সমস্ত শরীর বাণদ্বারা বিদ্ধ করিলেন ॥ ১২ ॥

অতিশয় ক্রুদ্ধ রাবণনন্দন ইন্দ্রজিৎ কোপবশত তীক্ষ্ণাগ্র তিনটি চটকামুখ বাণ দ্বারা রাক্ষসেন্দ্র বিভীষণের সুশোভিত বদনমণ্ডল বিদ্ধ করিয়া সমস্ত বানরযূথপতিগণকে এক একটী শরদ্বারা বিদ্ধ করিলেন ॥ ১৩-১৪ ॥

দৃঢ়ধন্বা বিভীষণ ক্রুদ্ধ হইয়া অশ্ববিহীন সেই ইন্দ্রজিতের উপর বজ্রস্পর্শসদৃশ তীক্ষ্ণ তিনটী শর নিক্ষেপ করিলেন ॥ ১৫ ॥

১। ছ '-মাসাত্ত'। ২। ছ '-বিবিধতু-'। ৩। ছ এতদর্দ্ধস্থ স্থানে 'শিলীমুখৈস্ত্রিভিশ্চৈব বিদ্ধ্বা রক্ষো বিভীষণম্। অঞ্জামুখৈস্ত্রিভিশ্চাপ্যেনং লক্ষ্মণং প্রতিবিধ্য চ'। ইতি পাঠঃ। ৪। ছ '-কেন তু'। ৫। ছ '-সমান্ পঞ্চ সসর্জ্জোরসি শায়কান্'।

তে তস্য কায়ং নির্ভিদ্য রুক্মপুঙ্খা[১] অজিহ্মগাঃ।
নিষ্পেতুর্লোহিতাদিগ্ধা রক্তা ইব মহোরগাঃ ॥ ১৬ ॥
স পিতৃব্যস্য সংক্রুদ্ধঃ পাবকাস্ত্রং তু সন্দধে।
রৌদ্রং বিভীষণশ্চাপি ব্যসৃজৎ সমনন্তরম্ ॥ ১৭ ॥
তৌ সমেত্য শরৌ ঘোরৌ বিয়ত্যাদিত্যসন্নিভৌ।
পরস্পরং সমাহত্য মহোল্কে ইব পেততুঃ ॥ ১৮ ॥
অস্ত্রং বি[২]দারিতং দৃষ্ট্বা রাবণিঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
দিব্যং শক্রাশনিপ্রখ্যং জ্বলন্তমিব পাবকম্ ॥ ১৯ ॥
উত্তমং রাক্ষসশ্রেষ্ঠো যমদণ্ডং মহারণে।
উ[৩]দ্ববাহ মহাতেজাঃ পরকায়বিদারণম্ ॥ ২০ ॥

১৬। লো-টী। লোহিতাদিগ্ধা লোহিতেন রক্তেন আ সমন্তাৎ লিপ্তাঃ।
১৭। লো-টী। পাবকমন্ত্রেণাভিমন্ত্রিতং শরম্ এবং রৌদ্রং রুদ্রমন্ত্রেণাভিমন্ত্রিতম্।
১৮। লো-টী। তৌ শরৌ, অস্ত্রপদয়োরর্থেন সম্বন্ধঃ। সমেত্য মিলিত্বা।
২০। লো-টী। যমদণ্ডং যমমন্ত্রেণাভিমন্ত্রিতং দণ্ডমিব দণ্ডং দণ্ডাকারং বাণমিত্যর্থঃ। উদ্ববাহ জগ্রাহ। 'উদ্বুবাহ' ইতি বা পাঠঃ।

সুবর্ণপুঙ্খ অবক্রগামী সেই বাণসকল তাহার শরীর ভেদপূর্ব্বক রক্তাক্ত হইয়া রক্তবর্ণ মহাসর্পসমূহের ন্যায় বহির্গত হইল ॥ ১৬ ॥

ইন্দ্রজিৎ ক্রুদ্ধ হইয়া পিতৃব্য বিভীষণের প্রতি আগ্নেয়াস্ত্র সন্ধান করিলে বিভীষণও রৌদ্রাস্ত্র নিক্ষেপ করিলেন ॥ ১৭ ॥

সূর্য্যদ্বয়-সদৃশ সেই ভীষণ শরদ্বয় আকাশে মিলিত হইয়া পরস্পরকে আহত করিয়া বৃহৎ উল্কাদ্বয়ের ন্যায় পতিত হইল ॥ ১৮ ॥

রাক্ষসশ্রেষ্ঠ মহাতেজস্বী রাবণপুত্র ইন্দ্রজিৎ মহাযুদ্ধে সেই অস্ত্র বিদারিত

১। ছ '-খাঃ শিলীমুখাঃ'। ২। ছ 'নিবারিতং'। ৩। ছ 'উদ্‌ববর্হ'।

তং সমীক্ষ্য মহাবাণং রাক্ষসেন্দ্রেণ মন্ত্রিতম্।
আদদে লক্ষ্মণো বাণমন্যং ভীমতরং যুধি[১] ॥ ২১ ॥
কুবেরেণ স্বয়ং স্বপ্নে যদ্দত্তমমিতাত্মনা।
দুর্জয়ং দুঃসহং চৈব সেন্দ্রৈরপি সুরাসুরৈঃ ॥ ২২ ॥
উভাভ্যাং ধনুষী শ্রেষ্ঠে পীড়িতে সশরে[২] তদা।
[৩]বিকৃষ্যমাণে সহসা ক্রৌঞ্চা[৪] ইব বিনেদতুঃ ॥ ২৩ ॥
তৌ ভাসয়ন্তাবন্যোন্যং ধনুর্জ্যাবিচ্যুতৌ[৫] শরৌ।
মুখেন মুখমাহত্য সন্নিপেততুরোজসা ॥ ২৪ ॥

---

২২। লো-টী। অমিতাত্মনা অপরিমিতবুদ্ধিনা।

২৩। লো-টী। পীড়িতে জ্যাসহিতে কৃতে, ততশ্চ সশরে, ততশ্চ আচ্ছাদ্যমানে ধনুষী বিনেদতুরিত্যন্বয়ঃ। ক্রৌঞ্চা বকাঃ।

২৪। লো-টী। তৌ বিশিখৌ ভাসয়ন্তৌ শব্দায়মানৌ মুখেন মুখম্ অগ্রেণ অগ্রম্, ওজসা বেগেন।

---

দেখিয়া ক্রোধে মূর্চ্ছিত হইয়া জ্বলন্ত অগ্নির ন্যায় এবং ইন্দ্রের বজ্রসদৃশ পরশরীর-বিদারক উত্তম যমদণ্ড গ্রহণ করিলেন ॥ ১৯-২০ ॥

লক্ষ্মণও রাক্ষসেন্দ্র ইন্দ্রজিৎকে সেই বৃহৎ বাণ গ্রহণ করিতে দেখিয়া অসীম মাহাত্ম্যশালী কুবেরকর্ত্তৃক স্বপ্নে প্রদত্ত ইন্দ্রপ্রমুখ সুরাসুরগণেরও দুঃসহ অন্য একটী ভীষণতর দুর্জয় বাণ গ্রহণ করিলেন ॥ ২১-২২ ॥

তখন জ্যা এবং শরযুক্ত শ্রেষ্ঠ কার্ম্মুকদ্বয় লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎকর্ত্তৃক আকৃষ্ট হইয়া সহসা বকের ন্যায় শব্দ করিতে লাগিল ॥ ২৩ ॥

ধনুকের জ্যা হইতে বিচ্যুত সেই শরদ্বয় পরস্পরকে উদ্ভাসিত করিয়া পরস্পরের অগ্রভাগ আহত করিয়া বেগে নিপতিত হইল ॥ ২৪ ॥

১। ক 'ভুবি'। ২। ছ 'সমরে'। ৩। ছ 'নিকৃ-'। ৪। ছ '-ঞ্চাবিব'। ৫। '-র্জ্যাং বিশিখৌ তদা'।

[1]সুমহাগ্রহসঙ্কাশাবন্যোন্য[2]মভিহত্য চ।
নিপেততু[3]র্মহেষূ তাবন্যোন্যং শতধাকৃতৌ ॥ ২৫ ॥
শরৌ প্রতিহতৌ দৃষ্ট্বা তাবুভৌ রণমূর্দ্ধনি।
[4]ব্রীড়িতৌ জাতরোষৌ [5]চ [6]লক্ষ্মণেন্দ্রজিতাবুভৌ ॥ ২৬ ॥
সৌমি[7]ত্রিরথ সংক্রুদ্ধঃ সন্দধেঽস্ত্রং সুদারুণম্।
অসুরাস্ত্রমসৌ যুদ্ধে রাবণির্ব্যসৃজৎ তদা[8] ॥ ২৭ ॥
তয়োঃ সুতুমুলে তত্র সংগ্রামে লোমহর্ষণে।
গগনস্থানি ভূতানি লক্ষ্মণং [9]পর্য্যবারয়ন্ ॥ ২৮ ॥

---

২৫। লো-টী। তৌ চ মহেষ্বাসৌ ধন্বুষী অভিপত্য নীত্বা শতধা কৃতৌ হিংসিতৌ ছিন্নাবিত্যর্থঃ। 'শরবিক্ষতা'বিতি বা পাঠঃ।

[ লো-টী। ] জাতৌ ভূতৌ বভূবতুরিত্যর্থঃ। অস্ত্রং সঙ্কায় রাবণায় তদসৃজদিতি পরার্দ্ধেনান্বয়ঃ।

২৭। লো-টী। অসৌ রাবণিঃ, তথা তস্মৈ অসুরাস্ত্রম্।

[ লো-টী। ] কূটমুদ্গরা লোহমুদ্গরাঃ। মাহেশ্বরেণ পাশুপতাস্ত্রেণ। তং দৃষ্ট্বা তদ্দৃষ্ট্বা।

২৮। লো-টী। সমবারয়ন্ সংবব্রুঃ।

---

মহাগ্রহসদৃশ সেই ভীষণ শরদ্বয় পরস্পরকে আহত করিয়া শতখণ্ডে বিভক্ত হইয়া নিপতিত হইল ॥ ২৫ ॥

সংগ্রামক্ষেত্রে সেই দুইটী শরকে প্রতিহত দেখিয়া লক্ষ্মণ এবং ইন্দ্রজিৎ উভয়েই লজ্জিত এবং কুপিত হইলেন ॥ ২৬ ॥

অনন্তর সুমিত্রানন্দন লক্ষ্মণ অতিশয় ক্রুদ্ধ হইয়া ভয়ঙ্কর অস্ত্র সন্ধান করিলেন। তখন রাবণপুত্র ইন্দ্রজিৎ অসুরাস্ত্র নিক্ষেপ করিলেন ॥ ২৭ ॥

তাঁহাদের সেই ভীষণ রোমাঞ্চজনক সংগ্রামে গগনমণ্ডলস্থ প্রাণিগণ লক্ষ্মণকে

---

১। ছ 'তৌ মহা-'। ২। ছ '-মভিপেততুঃ'। ৩। ছ '-র্মহাবাণাব-'। ৪। ছ 'বশিনৌ'। ৫। ছ 'তু'। ৬। ছ 'জাতৌ লক্ষ্মণরাবণী'। ৭। ছ '-ত্রয়ে চ'। ৮। ছ অতঃ পরং 'তস্মাচ্চাপাদ্বিনিষ্পেতুরাসুরাঃ কূটমুদ্গরাঃ। শূলাস্তথ ভুশুণ্ড্যশ্চ গদাঃ খড়্গাঃ পরশ্বধাঃ॥ তং দৃষ্ট্বা লক্ষ্মণঃ সখ্যো ঘোরমস্ত্রং মহাসুরম্। মাহেশ্বরেণ দ্যুতিমাংস্তদস্ত্রং পর্য্যবারয়ৎ'। ইত্যধিকম্। ৯। ছ 'সমবার-'।

ভৈরবাভিরুতে[১] যুদ্ধে ভীমে বানররক্ষসাম্।
ভূতৈর্বহুভিরাকাশং বিস্মিতৈশ্চাবৃতং[২] বভৌ ॥ ২৯ ॥
ঋষয়ঃ পিতরো দেবা গন্ধর্ব্বা গরুড়োরগাঃ।
শতক্রতুং পুরস্কৃত্য ররক্ষুর্লক্ষ্মণং রণে[৩] ॥ ৩০ ॥
অথান্যং মার্গণং শ্রেষ্ঠং[৪] সন্দধে রাঘবানুজঃ।
হুতাশনসমস্পর্শং সুপর্ব্বাণং[৫] সুসংস্থিতম্ ॥ ৩১ ॥
দুরাধর্ষং দুর্বিষহং শরীরান্তকরং[৬] ভৃশম্।
আশীবিষসমস্পর্শং দিব্যং সম্পন্নমর্চ্চিষা[৭] ॥ ৩২ ॥

২৯। লো-টী। ভৈরবাভিরুতে ভৈরবশব্দাভিব্যাপ্তে।

৩১। লো-টী। মার্গণশ্রেষ্ঠং বিশিনষ্টি—হুতাশনেতিসার্দ্ধত্রয়েণ।

[ লো-টী। ] ঋজুবৃত্তাঙ্গং ঋজুম্ অবক্রং বর্ত্তুলমঙ্গং যস্য তম্। 'বজ্রবৃত্তাগ্র'মিতি পাঠে বজ্রবদ্বৃত্তমগ্রং যস্য তং সংস্থিতং হস্তে সম্যক্স্থিতং সুবর্ণস্য বিকৃতং বিকারো যত্র তম্। 'সুপর্ণবিকৃত'মিতি পাঠে গরুড়পক্ষযুক্তম্।

৩২। লো-টী। অর্চ্চিষা দীপ্ত্যা।

পরিবেষ্টন করিয়া রহিলেন ॥ ২৮ ॥

বানর ও রাক্ষসদিগের সেই ভৈরব-রব-সমাকুল ভীষণ সংগ্রামে [দর্শনাভিলাষে সমাগত] বহু বিস্মিত প্রাণিবৃন্দে আচ্ছাদিত হইয়া গগনমণ্ডল শোভা পাইতে লাগিল ॥ ২৯ ॥

ঋষিগণ, পিতৃগণ, দেবগণ, গন্ধর্ব্বগণ, গরুড়গণ এবং সর্পগণ দেবরাজ ইন্দ্রকে অগ্রে করিয়া যুদ্ধক্ষেত্রে লক্ষ্মণকে রক্ষা করিতে লাগিলেন ॥ ৩০ ॥

রামানুজ লক্ষ্মণ সুন্দর-পর্ব্বযুক্ত উত্তম-আকৃতিবিশিষ্ট দুর্ধর্ষণীয় দুঃসহ শরীর-ধ্বংসী সর্প ও অগ্নির ন্যায় স্পর্শবিশিষ্ট রমণীয় অত্যুজ্জ্বল অন্য একটী উৎকৃষ্ট শর গ্রহণ করিলেন ॥ ৩১-৩২ ॥

১। ছ '-ভবে'। ২। ছ '-তৈরাকৃতং'। ৩। ছ 'অতঃ পরং 'পূজ্যমানস্ততো দেবৈস্তৈস্তৈঃ শক্রপুরোগমৈঃ'। ইত্যধিকম্। ৪। ছ '-শ্রেষ্ঠং-'। ৫। ছ 'রাবণাত্মজনাশনম্'। অতঃ পরং ছ 'সুদৃঢ়ং তং সুপর্ব্বাণমৃজুবৃত্তাগ্রসংস্থিতম্। সুবর্ণবিকৃতং বীরঃ শরীরান্তকরং শরম্'। ইত্যধিকম্। ৬। ছ 'রাক্ষসানাং বিদারণম্'। ৭। ছ 'দেবগণার্চ্চিতম্।'

যেন শক্রঃ প্রযুদ্ধোঽভূদ্দানবান্তকরঃ প্রভুঃ ।
পুরা দেবাসুরে যুদ্ধে বীর্য্যবান্ হরিবাহনঃ ॥ ৩৩ ॥
তমিন্দ্রদত্তং সৌমিত্রিঃ সংযুগেম্বপরাজিতম্ ।
শরশ্রেষ্ঠং ধনুঃশ্রেষ্ঠে নরশ্রেষ্ঠোঽভিসন্দধে ॥ ৩৪ ॥
সন্ধায়ামিত্রদমনং বিচকর্ষ শরাসনম্ ।
সংজিহীর্ষু[১]র্দুরাধর্ষং কালো লোকক্ষয়ে যথা ॥ ৩৫ ॥
সন্ধায় চ ধনুঃশ্রেষ্ঠে বিকর্ষন্নিদমব্রবীৎ ।
লক্ষ্মীবাঁল্লক্ষ্মণো বাক্যমর্থসাধক[২]মাত্মনঃ ॥ ৩৬ ॥
ধর্ম্মাত্মা সত্যসন্ধশ্চ রামো দাশরথির্যথা ।
পৌরুষে চাপ্রতিদ্বন্দ্বস্তথেমং জহি রাক্ষসম্ ॥ ৩৭ ॥

৩৩ । লো-টী । প্রবৃদ্ধঃ মহাবলসম্পন্নঃ, প্রযুদ্ধ ইতি পাঠে প্রকৃষ্টযুদ্ধঃ । হরিবাহনঃ পিঙ্গলাশ্বঃ ।

৩৪ । লো-টী । অপরাজিতম্ অনিবারিতম্ ।

৩৫ । লো-টী । দুরাধর্ষম্ আধর্ষয়িতুং নিবারয়িতুমশক্যম্ । যদ্বা, দুরাধর্ষং সোঢ়ুমশক্যম্ ।

৩৭ । লো-টী । যথা যদি রামঃ ধর্ম্মাত্মা ইত্যাদি, তথা তদা অপ্রতিদ্বন্দ্বঃ অসমানশূরঃ ।

পূর্ব্বে দেবাসুর-যুদ্ধে তেজস্বী দানবধ্বংসী অশ্বারূঢ় প্রভু ইন্দ্র যে-শরদ্বারা প্রকৃষ্টরূপে যুদ্ধ করিয়াছিলেন, নরশ্রেষ্ঠ সুমিত্রানন্দন লক্ষ্মণ যুদ্ধে অপরাজেয় সেই ইন্দ্রদত্ত শ্রেষ্ঠ শর ধনুকে সন্ধান করিলেন ॥ ৩৩-৩৪ ॥

শরসন্ধান করিয়া লোকক্ষয়কারী কালের ন্যায় দুর্দ্ধর্ষ ইন্দ্রজিতের বধাভিলাষী লক্ষ্মণ শত্রুসংহারক ধনুক আকর্ষণ করিলেন ॥ ৩৫ ॥

লক্ষ্মীবান্ লক্ষ্মণ উত্তম ধনুকে বাণ যোজনা করিয়া আকর্ষণপূর্ব্বক স্বকার্য্য সাধনের জন্য [ ঐ অস্ত্রকে সম্বোধন করিয়া ] বলিলেন— ॥ ৩৬ ॥

দশরথপুত্র রামচন্দ্র যদি ধার্ম্মিক, সত্যবাদী, পরাক্রমে অপ্রতিদ্বন্দ্বী, পিতৃভক্ত, দেবতার প্রতি অনুরাগী, বীরগণের সহিত যুদ্ধে অপরাঙ্মুখ, ভক্তের প্রতি

১ । ছ '-র্ষুঃ সুদুর্দ্ধর্ষঃ' । ২ । ছ '-সাধন-' ।

পিতৃভক্তো দেবব[1]রো বীরব্যূহরণে রতঃ।
ভক্তানুকম্পী ভূতানাং তথেমং জহি রাক্ষসম্ ॥ ৩৮ ॥
ইত্যুক্ত্বা বাণমা কর্ণাদ্বিকৃষ্য তমজিহ্মগম্।
লক্ষ্মণঃ সমরে বীরঃ সসর্জেন্দ্রজিতং প্রতি[2] ॥ ৩৯ ॥
[3]স শিরঃ সশিরস্ত্রাণং ভী[4]মং জ্বলিতকুণ্ডলম্।
প্রমথ্যেন্দ্রজিতঃ কায়াৎ পাতয়ামাস ভূতলে ॥ ৪০ ॥
ত[5]দ্রাবণতনূজস্য ছি[6]ন্নং স্কন্ধাৎ শিরো মহৎ।
তপনীয়নিভং ভূমৌ দদৃশে রুধিরোক্ষিতম্ ॥ ৪১ ॥

---

৩৮। লো-টী। দেববরঃ দেবেষ্বপি শ্রেষ্ঠঃ। বীরব্যূহরণে শূরসমূহরণে রতোঽপরাঙ্মুখঃ, যদি পিতৃভক্তঃ ভূতানাং রতঃ অনুগ্রহী অবিশেষতো ভক্তানুকম্পী, তথা তদা।

৩৯। লো-টী। অজিহ্মগং জিহ্মেন কুটিলেন ন গচ্ছতীতি।

[ লো টী। ] তথা রৌদ্রেণাস্ত্রেণ মন্ত্রেণ সংযোজ্য অভিমন্ত্রিতং কৃত্বা ক্ষুরপ্রং বাণং সর্ব্বেষাং রক্ষসাং তানি অনাদৃত্য সসর্জেতি পূর্ব্বক্রিয়য়া সম্বন্ধঃ।

৪০। লো-টী। প্রমথ্য ছিত্ত্বা।

---

অনুকম্পাপরায়ণ এবং প্রাণিগণের প্রতি দয়াবান্ হন, তাহা হইলে এই রাক্ষসকে বধ কর ॥ ৩৭-৩৮ ॥

বীর লক্ষ্মণ এই বলিয়া সেই ঋজুগামী বাণকে আকর্ণ আকর্ষণ করিয়া ইন্দ্রজিতের প্রতি নিক্ষেপ করিলেন। সেই বাণ শিরস্ত্রাণযুক্ত উজ্জ্বল-কুণ্ডলশোভিত ইন্দ্রজিতের ভীষণ মস্তক ছেদন করিয়া তাঁহার দেহ হইতে ভূতলে পাতিত করিল ॥ ৩৯-৪০ ॥

রাবণতনয় ইন্দ্রজিতের স্কন্ধ হইতে বিচ্ছিন্ন রক্তাক্ত বিশাল মস্তক ভূতলে পতিত হইয়া উজ্জ্বল সুবর্ণের ন্যায় দেখাইতে লাগিল ॥ ৪১ ॥

---

১। ছ 'ভূপরো'। ২। অতঃ পরং ছ 'রৌদ্রেণাস্ত্রেণ সংযোজ্য লক্ষ্মণঃ পরবীরহা। ক্ষুরপ্রং রাবণেরর্থে সর্ব্বেষাং চৈব রক্ষসাম্। স তু বাণাগ্নিদীপ্তার্চ্চিঃ প্রজ্বলন্নিব তেজসা'। ইত্যধিকম্। ৩। ছ 'তচ্ছিরঃ'। ৪। ছ 'শ্রীমজ্জ্বলিত-'। ৫। ছ 'তদ্রাক্ষস-'। ৬। ছ 'শিরো জ্বলিতকুণ্ডলম্'।

ততস্তু নিপপাতাশু ধরণ্যাং রাবণাত্মজঃ ।
ব্যপবিদ্ধশিরস্ত্রাণঃ সশরঃ সশরাসনঃ ॥ ৪২ ॥
চুক্রুশুস্তে ততঃ সর্ব্বে বানরাঃ সবিভীষণাঃ ।
প্রহর্ষান্নিহতে তস্মিন্ দেবা বৃত্রবধে যথা ॥ ৪৩ ॥
অথান্তরীক্ষে[1] ভূতানামৃষীণাঞ্চ মহাত্মনাম্ ।
সংজজ্ঞে তলসম্পাতো গন্ধর্ব্বাপ্সরসামপি ॥ ৪৪ ॥
নিহতং তমথ জ্ঞাত্বা রাক্ষসানাং মহাচমূঃ ।
বধ্যমানা দিশো ভেজে বানরৈর্জিতকাশিভিঃ ॥ ৪৫ ॥
তে বধ্যমানাঃ কপিভিঃ শস্ত্রাণ্যুৎসৃজ্য রাক্ষসাঃ ।
লঙ্কামভিমুখাঃ সস্রুর্নদন্তো নষ্টচেতসঃ[2] ॥ ৪৬ ॥
কেচিল্লঙ্কাং পরিত্রস্তাঃ প্রবিষ্টা বানরার্দ্দিতাঃ ।
সমুদ্রে পতিতাঃ কেচিৎ কেচিচ্ছৈলান্[3] সমাশ্রিতাঃ ॥ ৪৭ ॥

শিরস্ত্রাণ ( মুকুট )-শূন্য রাবণপুত্র ইন্দ্রজিৎ শর এবং ধনুর সহিত তৎক্ষণাৎ ভূতলে পতিত হইলেন ॥ ৪২ ॥

ইন্দ্রজিৎ নিহত হইলে বিভীষণের সহিত বানরগণ বৃত্রাসুরবধে দেবগণের ন্যায় আনন্দধ্বনি করিতে লাগিল ॥ ৪৩ ॥

অনন্তর অন্তরীক্ষে মহর্ষিগণ, ভূতগণ, গন্ধর্ব্বগণ এবং অপ্সরাগণের করতল-ধ্বনি উত্থিত হইল ॥ ৪৪ ॥

বিরাট রাক্ষসবাহিনী 'ইন্দ্রজিৎ নিহত হইয়াছেন' জানিয়া জয়োদ্ধত বানরগণকর্ত্তৃক প্রহৃত হইতে হইতে চতুর্দ্দিকে পলায়ন করিল ॥ ৪৫ ॥

বানরগণ কর্ত্তৃক নিপীড়িত রাক্ষসগণ অস্ত্র পরিত্যাগপূর্ব্বক কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া চীৎকার করিতে করিতে লঙ্কাভিমুখে গমন করিল ॥ ৪৬ ॥

বানরপীড়িত সেই সন্ত্রস্ত রাক্ষসগণের মধ্যে কেহ লঙ্কায় প্রবেশ করিল, কেহ

১। ছ 'অন্তরীক্ষে চ'। ২। ছ '-চেতনাঃ'। ছ অতঃ পরং 'প্রদুদ্রুবুর্বধাদ্ভীতা রাক্ষসাস্তে দিশো দশ। লঙ্কা প্রহরণাস্ত্রাশু পট্টিশাসিপরশ্বধান্।' ইত্যধিকম্। ৩। ছ 'কেচিৎ পর্ব্বতমাশ্রিতাঃ'।

হতমিন্দ্রজিতং দৃষ্ট্বা শয়ানং সমরক্ষিতৌ[১]।
রাক্ষসানাং সহস্রেষু ন কশ্চিদ্‌ব্যবতিষ্ঠত ॥ ৪৮ ॥
যথাস্তং গত আদিত্যে ন তিষ্ঠন্তীহ রশ্ময়ঃ।
তথা তস্মিন্ নিপতিতে জগ্মুস্তে রাক্ষসা দিশঃ ॥ ৪৯ ॥
শান্তরশ্মিরিবাদিত্যো নির্ব্বাণ ইব পাবকঃ।
বভূব স মহাবাহুঃ সমরে গতজীবিতঃ[২] ॥ ৫০ ॥
প্রশান্তঃ পরুষো বায়ুর্নষ্টানিষ্টঃ[৩] প্রহৃষ্টবান্[৪]।
বভূব লোকঃ পতিতে রাক্ষসেন্দ্রসুতে তদা ॥ ৫১ ॥
জহর্ষ শক্রো ভগবান্ সহ সর্ব্বৈঃ সুরর্ষভৈঃ[৫]।
তদা বিনিহতে তস্মিন্ রাক্ষসে পাপকর্ম্মণি ॥ ৫২ ॥
শুদ্ধাশ্চাপো নভশ্চৈব জহৃষুর্দেবদানবাঃ।
জগ্মুশ্চ পতিতে তস্মিন্ সর্ব্বলোকভয়াবহে ॥ ৫৩ ॥

সমুদ্রে পতিত হইল, কেহ বা পর্ব্বতে আশ্রয় গ্রহণ করিল ॥ ৪৭ ॥

নিহত ইন্দ্রজিৎকে সংগ্রামভূমিতে শয়ান দেখিয়া সহস্র সহস্র রাক্ষসের মধ্যে কেহই সেইস্থানে অবস্থান করিল না (সকলেই পলায়ন করিল) ॥ ৪৮ ॥

যেরূপ সূর্য্য অস্ত গেলে তাহার কিরণ বিদ্যমান থাকে না, সেইরূপ ইন্দ্রজিৎ নিহত হইলে সেই রাক্ষসগণ চারিদিকে পলায়ন করিল ॥ ৪৯ ॥

রণাঙ্গনে প্রাণহীন সেই মহাবাহু ইন্দ্রজিৎ শান্তরশ্মি সূর্য্য এবং নির্ব্বাণপ্রাপ্ত অগ্নির ন্যায় প্রতীয়মান হইতে লাগিলেন ॥ ৫০ ॥

তখন রাক্ষসরাজপুত্র ইন্দ্রজিৎ [ নিহত হইয়া ভূমিতলে ] পতিত হইলে রূক্ষ বায়ু প্রশান্ত হইল এবং অনিষ্ট দূর হওয়ায় লোকে আনন্দিত হইল ॥ ৫১ ॥

সেই পাপিষ্ঠ ইন্দ্রজিৎ নিহত হইলে সমস্ত শ্রেষ্ঠ দেবগণের সহিত ভগবান্ ইন্দ্র প্রীতিলাভ করিলেন ॥ ৫২ ॥

সেই সর্ব্বলোকভয়াবহ ইন্দ্রজিৎ নিহত হইলে জল এবং আকাশ নির্ম্মল হইল এবং দানবগণ ও দেবগণ আনন্দিত হইয়া গমন করিলেন ॥ ৫৩ ॥

১। ছ 'সময়ে'। ২। ছ 'ব্যপাসুর্গতজীবিতঃ'। ৩। ছ '-নিষ্ট-'। ৪। ছ 'প্রহর্ষবান্'। ৫। ছ -,র্ষিভিঃ'।

উচুশ্চ সহিতা হৃষ্টা[১] দেবগন্ধর্ব্বদানবাঃ।
বিজ্বরাঃ শান্তকলুষা ব্রাহ্মণা বিচরন্ত্বিতি ॥ ৫৪ ॥
ততোঽভ্যনন্দন্ সংহৃষ্টাঃ সমরে হরিযূথপাঃ।
তমপ্রতিবলং[২] দৃষ্ট্বা হতং রাক্ষসপুঙ্গবম্ ॥ ৫৫ ॥
বিভীষণো হনূমাংশ্চ জাম্ববানৃক্ষযূথপঃ।
বিজয়েনাভ্যনন্দন্ত তুষ্টুবুশ্চৈব[৩] লক্ষ্মণম্ ॥ ৫৬ ॥
[৪]ক্ষ্বেলন্তশ্চ নদন্তশ্চ গর্জন্তশ্চ প্লবঙ্গমাঃ।
[৫]লব্ধলক্ষ্যং রঘুসুতং পরিবার্য্যোপতস্থিরে ॥ ৫৭ ॥
লাঙ্গূলানি প্রধুন্বন্তঃ[৬] স্ফোটয়ন্তশ্চ বানরাঃ।
লক্ষ্মণো জয়তীত্যেবং বাচো ব্যশ্রাবয়ংস্ততঃ[৭] ॥ ৫৮ ॥
অন্যোন্যং চ সমাশ্লিষ্য কপয়ো হৃষ্টমানসাঃ।
চক্রুরুচ্চাবচগুণা[৮] রাঘবানুজগাঃ[৯] কথাঃ ॥ ৫৯ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে ইন্দ্রজিদ্বধো নাম
একসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭১ ॥

---

আনন্দিত দেবতা, গন্ধর্ব্ব ও দানবগণ মিলিত হইয়া বলিলেন—ব্রাহ্মণগণ নিরুপদ্রব এবং নির্ভয় হইয়া বিচরণ করুন ॥ ৫৪ ॥

অনন্তর বানরদলপতিগণ সংগ্রামে অপ্রতিদ্বন্দ্বী রাক্ষসপুঙ্গব ইন্দ্রজিৎকে নিহত দেখিয়া লক্ষ্মণকে অভিনন্দিত করিলেন ॥ ৫৫ ॥

বিভীষণ, হনুমান্ এবং ভল্লুকদলপতি জাম্ববান্ জয়শব্দ দ্বারা লক্ষ্মণকে অভিনন্দিত করত তাঁহার বিস্তর প্রশংসা করিলেন। বানরগণ ক্রীড়া, আনন্দধ্বনি এবং গর্জ্জন করিতে করিতে পূর্ণমনোরথ রামচন্দ্রকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতে লাগিল ॥ ৫৬-৫৭ ॥

অনন্তর বানরগণ লাঙ্গূল সঞ্চালন এবং আস্ফোটনপূর্ব্বক 'লক্ষ্মণের জয়' এইরূপ বাক্য উচ্চারণ করিতে লাগিল ॥ ৫৮ ॥

তাহারা প্রীতচিত্তে পরস্পরকে আলিঙ্গন করত রামানুজ লক্ষ্মণের ছোট বড় গুণাবলীর স্তুতিবাদপূর্ণ কথা কহিতে লাগিল ॥ ৫৯ ॥

**মহর্ষি বাল্মীকিকৃত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে ইন্দ্রজিদ্বধ-নামক ৭১তম সর্গ সমাপ্ত ॥ ৭১ ॥**

---

১। ছ '-স্তুষ্টা'। ২। ছ '-প্যাতিবলং'। ৩। ছ 'সংহৃষ্টাশ্চৈব'। ৪। ছ 'ক্ষ্বেড়য়ন্তো'। ৫। ছ 'লব্ধলক্ষ্যা।' ৬। ছ 'প্রবিধ্যন্তঃ'। ৭। ক '-য়ংস্তদা'। ৮। ছ 'গুণৈ-'। ৯। ছ '-শ্রয়াঃ'। অতঃ পরং 'তদসুরকথাভিরীক্ষ্য হৃষ্টাঃ প্রিয়সুহৃদো যুধি লক্ষ্মণস্য কর্ম্ম। পরমমুপগতা মনঃপ্রহর্ষং বিনিহতমিন্দ্রজিতং নিশম্য দেবাঃ'। ইত্যধিকম্।

## ( ৭২ ) দ্বিসপ্ততিতমঃ সর্গঃ

[১] রুধিরক্লিন্নগাত্রস্তু রাঘবস্যানুজো বলী।
বভূব বিক্ষততনুঃ সমরে তেন রক্ষসা ॥ ১ ॥

লক্ষ্মণো জাম্ববন্তঞ্চ হনূমন্তঞ্চ বীর্য্যবান্।
[২] সন্নিবর্ত্ত্য মহাতেজাঃ সহ সর্ব্বৈঃ প্লবঙ্গমৈঃ ॥ ২ ॥

আজগাম প্রহৃষ্টাত্মা[৩] যত্র সুগ্রীবরাঘবৌ।
বিভীষণমবষ্টভ্য হনূমন্তঞ্চ বানরম্[৪] ॥ ৩ ॥

ততঃ স রামমাসাদ্য[৫] সৌমিত্রিরভিবাদ্য চ।
তস্থাবদূরতো ভ্রাতুরিন্দ্রস্যেব বৃহস্পতিঃ ॥ ৪ ॥

২। লো-টী। সন্নিবৃত্য সন্নিবর্ত্ত্য 'পুজয়িত্বে'তি পাঠে বাক্যেন সন্তোষ্য।
৩। লো-টী। অবষ্টভ্য গৃহীত্বা।

সেই রাক্ষস ইন্দ্রজিতের সহিত যুদ্ধে বলবান্ রামানুজ লক্ষ্মণের সর্ব্বাঙ্গ রক্তাক্ত এবং ক্ষতবিক্ষত হইয়াছিল ॥ ১ ॥

বীর্য্যবান্ মহাতেজস্বী লক্ষ্মণ জাম্ববান্ এবং হনুমান্‌কে নিবর্ত্তিত করিয়া সমস্ত বানর সমভিব্যাহারে বিভীষণ এবং হনুমানের স্কন্ধে হস্ত স্থাপনপূর্ব্বক হৃষ্টান্তঃকরণে যেস্থানে রাম এবং সুগ্রীব অবস্থান করিতেছিলেন সেই স্থানে আগমন করিলেন ॥ ২-৩ ॥

অনন্তর সুমিত্রানন্দন লক্ষ্মণ রামের নিকটে আগমনপূর্ব্বক তাঁহাকে অভিবাদন করিয়া ইন্দ্রের সমীপে বৃহস্পতির ন্যায় ভ্রাতার সমীপে অবস্থান করিতে লাগিলেন ॥ ৪ ॥

১। অস্য শ্লোকস্য স্থানে 'ভবানুভাবঃ কবচী লক্ষ্মণঃ শুভলক্ষণঃ। বভূব বিক্ষততনুঃ সমরে তেন রক্ষসা। রুধিরক্লিন্নগাত্রস্তু রাঘবস্যানুজো বলী। বভূব হৃষ্টস্তং হত্বা শক্রজেতারমাহবে।' ইতি পাঠঃ। ২। ছ 'পুজয়িত্বা'। ৩। ছ 'ততঃ শীঘ্রং'। ৪। ছ 'বীর্য্যবান্'। ৫। ছ '-মভোত্য'।

পপ্রচ্ছ ভ্রাতরং রামঃ কিং বৃত্তমিতি লক্ষ্মণম্।
অনিষ্টমিব চাগম্য রাঘবায় মহাত্মনে।
নাচচক্ষে তদা[১] বীরঃ স্বয়মিন্দ্রজিতো বধম্ ॥ ৫ ॥
রাবণেস্তু শিরশ্ছিন্নং লক্ষ্মণেন মহাত্মনা।
ইত্যেবং কথয়ামাস তদা হৃষ্টো বিভীষণঃ ॥ ৬ ॥
শ্রুত্বৈবৈতন্মহাবীর্য্যো[২] বীরেণেন্দ্রজিতং হতম্।
প্রহর্ষমতুলং লেভে বাক্যমেতদুবাচ হ ॥ ৭ ॥
সাধু লক্ষ্মণ তুষ্টোঽস্মি কর্ম্ম তে সুকৃতং কৃতম্।
রাবণোঽস্য বিনাশেন হত[৩] ইত্যবধারয় ॥ ৮ ॥
পীড়িতং সায়কৈর্দৃষ্ট্বা[৪] দুঃখিতো রাঘবস্তদা।
দুঃখহর্ষযুতস্তত্র সংমূর্চ্ছিত ইবাভবৎ ॥ ৯ ॥

---

৫। লো-টী। অনিষ্টমিব চাগম্য আত্মনোঽনিষ্টমিব জ্ঞাত্বা।
৮। লো টী। সুকৃতং যোগ্যং কর্ম্ম তে ত্বয়া কৃতম্।

---

রামচন্দ্র ভ্রাতা লক্ষ্মণের নিকট [ যুদ্ধের ] বৃত্তান্ত জিজ্ঞাসা করিলেন। তখন বীর লক্ষ্মণ নিজে ইন্দ্রজিতের বধের কথা বলিলেন না, কিন্তু বিভীষণ হৃষ্টচিত্তে বলিলেন যে, "মহাত্মা লক্ষ্মণ রাবণপুত্র ইন্দ্রজিতের মস্তক ছেদন করিয়াছেন" ॥ ৫-৬ ॥

মহাবীর রামচন্দ্র 'বীর লক্ষ্মণ ইন্দ্রজিৎকে বধ করিয়াছেন' এই সংবাদ শ্রবণ করিয়াই অতিশয় আনন্দিত হইলেন এবং বলিলেন—॥ ৭ ॥

সাধু সাধু; লক্ষ্মণ, তোমার এই মহৎ কার্য্যে আমি পরিতুষ্ট হইয়াছি। ইন্দ্রজিৎ নিহত হওয়ায় রাবণই নিহত হইয়াছে বলিয়া মনে কর ॥ ৮ ॥

রামচন্দ্র বাণপ্রহারজর্জ্জরিত লক্ষ্মণকে দর্শন করিয়া দুঃখিত হইলেন; তিনি দুঃখ এবং আনন্দের সমাবেশে যেন বিহ্বল হইয়া পড়িলেন ॥ ৯ ॥

---

১। ছ 'যদা'। ২। ছ '-ত্বা চৈত-'। ৩। ছ 'জিত'। ৪। ছ 'চাপি দৃষ্ট্বাথ'।

স তং শিরস্যুপাঘ্রায়[1] লক্ষ্মণং লক্ষ্মিবর্দ্ধনম্[2] ।
লজ্জমানং বলাৎ স্নেহাদঙ্কমধ্যে ন্যবেশয়ৎ ॥ ১০ ॥
উপবেশ্য তমুৎসঙ্গে পরিষ্বজ্য চ রাঘবঃ ।
ভ্রাতরং লক্ষ্মণং স্নিগ্ধং পুনঃ পুনরুদৈক্ষত ॥ ১১ ॥
মূর্দ্ধ্নি চৈনমুপাঘ্রায় ভূয়ঃ সংস্পৃশ্য চাতুরম্ ।
উবাচ লক্ষ্মণং বাচং রাঘবঃ পুরুষর্ষভঃ[3] ॥ ১২ ॥
কৃতং পরমকল্যাণং কর্ম্মেদং[4] দুষ্করং ত্বয়া ।
অদ্য মন্যে হতং পাপং রাবণং রাক্ষসাধিপম্ ।
অদ্যাহং বিজয়ী শত্রৌ হতে তস্মিন্ দুরাত্মনি ॥ ১৩ ॥

---

১০। গো-টী। লক্ষ্মিবর্দ্ধনমিতি যাকাবৌ স্ত্রীকৃতৌ হ্রস্ব ইতি বা পাঠঃ (?)।
[ গো-টী। ] শ্বসংশ্চ ইতি পাঠঃ। 'বিষণ্ণ' ইতি কচিৎ পাঠঃ। নিষ্টনতা বাণাঘাতেন শব্দং কুর্ব্বতা, 'নিঃশ্বসতা' ইতি বা পাঠঃ।

---

রামচন্দ্র বিজয়ী লক্ষ্মণের মস্তক আঘ্রাণ করিলে তিনি লজ্জিত হইলেন, রাম স্নেহবশতঃ বলপূর্ব্বক তাঁহাকে ক্রোড়ে উপবেশন করাইলেন এবং ক্রোড়ে উপবেশন করাইয়া আলিঙ্গন করত পুনঃ পুনঃ সস্নেহ দৃষ্টিতে দেখিতে লাগিলেন ॥ ১০-১১ ॥

পুরুষশ্রেষ্ঠ রামচন্দ্র পুনরায় লক্ষ্মণের মস্তক সাবধানে স্পর্শ এবং আঘ্রাণ করিয়া বলিলেন—॥ ১২ ॥

তুমি এই পরম কল্যাণকর দুঃসাধ্য কার্য্য করিয়াছ। আজ আমি মনে করিতেছি যে, পাপিষ্ঠ রাক্ষসরাজ রাবণ নিহত হইয়াছে এবং সেই দুরাত্মা শত্রু নিহত হওয়ায় আমি আজ বিজয়ী হইয়াছি ॥ ১৩ ॥

১। ছ 'শিরসি চাঘ্রায়'। ২। ছ 'শুভলক্ষণম্'। ৩। ছ '-র্ষভম্'। ৪। ছ 'কর্ম্ম দুষ্করকারিণা'।

রাবণস্য নৃশংসস্য দিষ্ট্যা বীর ত্বয়া রণে।
ছিন্নোঽস্য দক্ষিণো বাহুঃ স হি তস্য ব্যপাশ্রয়ঃ[১] ॥ ১৪ ॥
হতমিত্রঃ কৃতো হ্যদ্য স নির্যাস্যতি রাবণঃ।
বলব্যূহেন মহতা পুত্রং শ্রুত্বা নিপাতিতম্ ॥ ১৫ ॥
তং পুত্রবধসন্তপ্তং নির্যান্তং রাক্ষসাধিপম্।
বলেনাহং[২] সমাসাদ্য হনিষ্যামি রিপুং রণে ॥ ১৬ ॥
ত্বয়া লক্ষ্মণ নাথেন সীতা চ পৃথিবী চ মে।
ন দুষ্প্রাপ্যা[৩] হতো যস্মাচ্ছক্রজিৎ সুমহাবলঃ ॥ ১৭ ॥
স তং ভ্রাতরমাশ্বাস্য পরিষ্বজ্য চ পীড়িতম্।
রামঃ সুষেণং পার্শ্বস্থং সম্ভাষ্যেদমথাব্রবীৎ ॥ ১৮ ॥

---

১৪। লো-টী। তস্য রাবণস্য ব্যপাশ্রয়ঃ।
[ লো-টী। ] কথঞ্চিৎ কেনাপি প্রকারেণ যজ্ঞভঙ্গরূপেণ।
১৫। লো-টী। হতমিত্রঃ হতানি মিত্রাণি সহায়া ইন্দ্রজিদাদীনি যস্য সঃ। বলব্যূহেন বলসমূহেন।
১৬। লো-টী। তমাবৃত্য।
১৭। লো-টী। নাথেন সহায়েন।

---

হে বীর, সৌভাগ্যক্রমে তুমি যুদ্ধে [ ইন্দ্রজিৎকে নিহত করিয়া ] এই নৃশংস রাবণের দক্ষিণ হস্ত ছিন্ন করিয়াছ, কারণ, ইন্দ্রজিৎ তাহার প্রধান অবলম্বন ছিল ॥ ১৪ ॥

মিত্রগণ নিহত হওয়ায় এবং পুত্রের বধবৃত্তান্ত শ্রবণ করিয়া রাবণ নিজেই বিশাল সৈন্যব্যূহের সহিত [ যুদ্ধার্থে ] বহির্গত হইবে ॥ ১৫ ॥

পুত্রবধসন্তপ্ত শত্রু রাক্ষসরাজ রাবণ যুদ্ধে বহির্গত হইলে আমি তাহাকে সসৈন্যে বধ করিব ॥ ১৬ ॥

লক্ষ্মণ, তুমি মহাবীর ইন্দ্রজিৎকে নিহত করিয়াছ, অতএব তোমার সহায়ে সীতা এবং পৃথিবী আমার পক্ষে দুর্লভ হইবে না ॥ ১৭ ॥

রামচন্দ্র পীড়িত ভ্রাতা লক্ষ্মণকে আশ্বাস দান এবং আলিঙ্গন করিয়া

---

১। অস্মাৎ শ্লোকাৎ পরং ছ 'বিভীষণহনুমদ্ভ্যাং কৃতং কর্ম সুদুষ্করম্। অহোরাত্রৈস্ত্রিভির্বীরঃ কথং বুধি নিপাতিতঃ ॥' ইত্যধিকম্। ২। ছ '-ন মহতাবৃত্য হনিষ্যে রাবণং রণে'। ৩। ছ '-প্রাপা'।

সশল্যোঽয়ং মহাপ্রাজ্ঞ সৌমিত্রির্মিত্রনন্দনঃ।
যথা ভবতি বৈ সুস্থস্তথা ত্বং কর্ত্তুমর্হসি ॥ ১৯ ॥
বিশল্যঃ ক্রিয়তাং ক্ষিপ্রং সৌমিত্রিঃ সবিভীষণঃ।
ঋক্ষবানরসৈন্যানাং শূরাণাং দ্রুম[1]যোধিনাম্ ॥ ২০ ॥
যে চান্যে ব্রণিতাস্তত্র সংগ্রামে বানরর্ষভাঃ।
তেঽপি সর্ব্বে প্রযত্নেন ক্রিয়ন্তাং সুখিনস্তথা[2] ॥ ২১ ॥
এবমুক্তস্তু রামেণ সুষেণো বানরাধিপঃ।
বিশল্যকরণীং নাম তদা[3] হৈমবতীং শুভাম্ ॥ ২২ ॥
লক্ষ্মণায় দদৌ নস্যং সুষেণঃ পরমৌষধীম্।
স তস্যা গন্ধমাঘ্রায় বিশল্যঃ সমপদ্যত।
তদা নির্বেদনশ্চৈব সংরূঢ়ব্রণ এব চ ॥ ২৩ ॥

---

২১। লো-টী। ব্রণিতাঃ সংজাতক্ষতাঃ।
২২। লো-টী। হৈমবতীং হিমবতো জাতাম্।
২৩। লো-টী। সমপদ্যত বভূব। সংকটব্রণঃ সংরূঢ়বেদনঃ জাতবেদনোঽপি নির্ব্বেদনঃ।

পার্শ্বস্থ সুষেণকে সম্ভাষণপূর্ব্বক বলিতে লাগিলেন— ॥ ১৮ ॥

মহাপ্রাজ্ঞ সুষেণ, মিত্রের আনন্দবর্দ্ধক শরবিদ্ধ এই লক্ষ্মণ যাহাতে সুস্থ হন, তুমি তাহা করিতে সমর্থ ॥ ১৯ ॥

বিভীষণ ও লক্ষ্মণকে শীঘ্র শরমুক্ত কর এবং বৃক্ষযোদ্ধা বীর ভল্লুক এবং বানরসৈন্যগণের মধ্যে সংগ্রামে যে-সকল বানরপুঙ্গব ক্ষতবিক্ষত হইয়াছে, তাহাদিগকেও যত্ন সহকারে সুস্থ কর ॥ ২০-২১ ॥

রামচন্দ্র বানরাধিপতি সুষেণকে এইরূপ বলিলে, সুষেণ তৎক্ষণাৎ লক্ষ্মণকে হিমালয়জাত মঙ্গলদায়ক বিশল্যকরণীনামক উত্তম ওষধীর নস্য প্রদান করিলেন। তখন লক্ষ্মণ সেই ওষধীর গন্ধ আঘ্রাণ করিয়াই শল্যমুক্ত ও বেদনাহীন হইলেন এবং তাঁহার ক্ষতসকলও আরোগ্য হইল ॥ ২২-২৩ ॥

১। ছ 'ক্রম-'। ২। ছ '-স্তয়া'। ৩। ছ 'ততো'।

বিভীষণমুখানাঞ্চ সুহৃদাং রাঘবাজ্ঞয়া।
ঋক্ষবানরমুখ্যানাং চিকিৎসামকরোৎ তদা ॥ ২৪ ॥
ততঃ প্রকৃতিমাপন্নো হৃতশল্যো গতক্লমঃ।
গতজ্বরঃ ক্ষণে তস্মিন্ সৌমিত্রির্মিত্রনন্দনঃ ॥ ২৫ ॥
তে চ শাখামৃগাঃ সর্ব্বে লক্ষ্মণে বিগতজ্বরে[১]।
বভূবুর্মু[২]দিতাস্তত্র প্রাপ্যামৃতমিবামরাঃ।
উৎসাহং দ্বিগুণং প্রাপ্তাস্তথাবীর্য্যপরাক্রমাঃ[৩] ॥ ২৬ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে জয়াখ্যাপনং নাম দ্বিসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭২ ॥

২৫। লো-টী। হৃতশল্যঃ গাত্রাচ্চ্যুতশল্যঃ।
২৬। লো-টী। উৎসাহং রণোৎসাহম্। অভ্যনন্দন্ আনন্দিতা আসন্।
[ লো-টী। ] সংপূজয়ন্ প্রশংসন্।

লক্ষ্মণবিজয়াখ্যানম্ ॥ ৭২ ॥

তখন রামচন্দ্রের আদেশে সুষেণ বিভীষণপ্রমুখ সুহৃদ্বর্গ এবং ভল্লুক ও বানরদলপতিদিগেরও চিকিৎসা করিলেন ॥ ২৪ ॥

মিত্রের আনন্দবর্দ্ধক সুমিত্রানন্দন লক্ষ্মণ গাত্র হইতে শল্যসমূহ নির্গত হইলে তৎক্ষণাৎ প্রকৃতিস্থ ক্লান্তিশূন্য এবং জ্বরহীন হইলেন ॥ ২৫ ॥

সেই বীর্য্যবান্ পরাক্রমশালী বানরগণ লক্ষ্মণকে জ্বরশূন্য দেখিয়া অমৃতলাভে দেবগণের ন্যায় আনন্দিত হইয়া দ্বিগুণ উৎসাহ লাভ করিল ॥ ২৬ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে জয়াখ্যাপন-নামক ৭২তম সর্গ সমাপ্ত ॥ ৭২ ॥

১। ছ '-ক্লমে'। ২। ছ '-বুস্তত্র মুদিতাঃ প্রাপ্য-'। ৩। অতঃ পরং ছ 'ততঃ সরামঃ প্লবগাধিপস্তদা বিভীষণশ্চর্ক্ষপতিশ্চ জাম্ববান্। অবেক্ষ্য সৌমিত্রিমরোগমুত্থিতং মুদা সসৈন্যাশ্চিরমভ্যনন্দন্ ॥ সংপূজয়ন্ কর্ম্ম চ লক্ষ্মণস্য সুদুষ্করং দাশরথের্মহামতিঃ। বভূব হৃষ্টশ্চ রণে দুরাসদম্ নিশম্য তং শক্রং (?) নিপাতিতম্'। ইত্যধিকম্।

## (৭৩) ত্রিসপ্ততিতমঃ সর্গঃ

তে প্রবিশ্য পুরীং লঙ্কাং হতশেষা নিশাচরাঃ।
নিকৃত্তকবচা দীনাঃ প্রহারজনিতশ্রমাঃ ॥ ১ ॥
তে[১]ঽপি সর্ব্বে বিমন[২]সো গত্বা তং রাবণিং তদা।
লক্ষ্মণেন হতং [৩]সংখ্যে রাবণায়াচচক্ষিরে ॥ ২ ॥
যুদ্ধে হতো মহারাজ লক্ষ্মণেন সুতস্তব।
বিভীষণসহায়েন মিষতাং [৪]সর্ব্বরক্ষসাম্ ॥ ৩ ॥
[৫]শূরঃ সঙ্গম্য শূরেণ স যুগেষ্বপরাঙ্মুখঃ।
লক্ষ্মণেন হতঃ [৬]শূর পুত্রস্তে বিবুধেন্দ্রজিৎ।
গতঃ স পরমান্ লোকান্ শরৈঃ [১]সন্তপ্য লক্ষ্মণম্ ॥ ৪ ॥

---

১। লো-টী। প্রবিশ্য তস্থুরিতি শেষঃ।
২। লো-টী। তং রাবণং গত্বা প্রাপ্য।
৩। লো-টী। মিষতামিত্যনাদরে ষষ্ঠী।
৪। লো-টী। হেশূর তে শূরঃ পুত্রঃ।

---

ছিন্নবর্ম্মা দীন এবং প্রহারে পরিশ্রান্ত সেই হতাবশিষ্ট রাক্ষসগণ লঙ্কায় প্রবেশ করিয়া দুঃখিতান্তঃকরণে রাবণের নিকট গমন করত 'যুদ্ধে লক্ষ্মণ ইন্দ্রজিৎকে বধ করিয়াছেন' এই কথা রাবণকে বলিতে লাগিল—॥ ১-২ ॥

মহারাজ, বিভীষণ-সহায় লক্ষ্মণ সমস্ত রাক্ষসের সমক্ষেই আপনার পুত্রকে বধ করিয়াছে ॥ ৩ ॥

হে বীর, যুদ্ধে অপরাঙ্মুখ বলবান্ দেবেন্দ্রবিজয়ী আপনার পুত্র বীর লক্ষ্মণের সহিত যুদ্ধে সঙ্গত হইয়া শরজালে তাঁহাকে পরিতপ্ত করিয়া অবশেষে তাঁহার হস্তে নিহত হইয়া উত্তম লোকে গমন করিয়াছেন ॥ ৪ ॥

---

১। ছ 'তে তু'। ২। ছ '-সঃ সচিবা রাবণিং তদা'। ৩। ছ 'সর্ব্বে'। ৪। ছ 'নো মহাত্মাতে'।
৫। ছ 'শূরেণ সঙ্গম্য'। ৬। ছ 'শূরঃ'।

স তং বধং ভীমতরং শ্রুত্বা পুত্রস্য রাবণঃ।
ঘোরমিন্দ্রজিতঃ সংখ্যে কশ্মলং সমুপাগমৎ[1] ॥ ৫ ॥
স পুত্রবধসন্তপ্তঃ ক্রূরঃ ক্রোধবশং গতঃ।
জহৌ[2] সংজ্ঞাং মহাবাহুর্মোহ চ মুমূর্চ্ছ[3] চ ॥ ৬ ॥
উপলভ্য চিরাৎ সংজ্ঞাং রাজা রাক্ষসপুঙ্গবঃ।
পুত্রশোকার্দ্দিতো[4] দীনো বিললাপাকুলেন্দ্রিয়ঃ ॥ ৭ ॥
হা রাক্ষসচমূমুখ্য[5] মম বৎস মহাবল।
ইন্দ্রজিৎ কথমদ্য ত্বং লক্ষ্মণস্য বশং গতঃ ॥ ৮ ॥
নন্বু ত্বমিষুভিঃ ক্রুদ্ধো ভিন্দ্যাঃ কালান্তকোপমৈঃ[6]।
মন্দরস্যাপি শিখরং কিং পুনর্লক্ষ্মণং যুধি ॥ ৯ ॥

৫। লো-টী। ঘোরমতীব কশ্মলং মোহম্।
৮। লো-টী। বৎস হে পুত্র।

যুদ্ধে পুত্র ইন্দ্রজিতের তাদৃশ অতিভয়ঙ্কর বধবৃত্তান্ত শ্রবণ করিয়া রাবণ নিদারুণ মূর্চ্ছা প্রাপ্ত হইলেন ॥ ৫ ॥

পুত্রবধসন্তপ্ত ক্রূর মহাবাহু সেই রাবণ ক্রোধে অচৈতন্য হইয়া পুনঃ পুনঃ মূর্চ্ছিত হইলেন ॥ ৬ ॥

রাক্ষসপুঙ্গব মহারাজ রাবণ বহুকাল পরে সংজ্ঞালাভ করত পুত্রশোকে অধীর এবং বিকলেন্দ্রিয় হইয়া দীনভাবে বিলাপ করিতে লাগিলেন—॥ ৭ ॥

হা বৎস, হা রাক্ষসসেনাপতে, হা মহাবল ইন্দ্রজিৎ, তুমি কি প্রকারে অদ্য লক্ষ্মণের বশবর্ত্তী হইলে ? ॥ ৮ ॥

যুদ্ধে লক্ষ্মণের আর কি কথা দূরে থাকুক, হে বীর, তুমি ক্রুদ্ধ হইলে কালান্তকসদৃশ শরদ্বারা মন্দরপর্ব্বতের শৃঙ্গও ভেদ করিতে সমর্থ হইতে ॥ ৯ ॥

১। ছ 'প্রাবিশন্ মহৎ'। ২। ছ 'বিসংজ্ঞশ্চ'। ৩। চ 'মুহুর্মুহুঃ'। ৪। ছ '-কাকুলো'। ৫। ছ '-চমূনাথ'। ৬। ছ '-পমঃ'।

অদ্য বৈবস্বতো দেবো ভূয়ো বহুমতো মম ।
[১] যেন ত্বং যোজিতস্তাত মহতা কালকর্ম্মণা ॥ ১০ ॥
এষ পন্থাঃ সুযোধানাং সর্ব্বামরগণেষ্বপি ।
যঃ কৃতে হন্যতে ভর্ত্তুঃ স পুমান্ স্বর্গমৃচ্ছতি ॥ ১১ ॥
অদ্য দেবগণাঃ সর্ব্বে লোকপালাঃ[২] সহর্ষিভিঃ ।
নিহতং ত্বাং রণে দৃষ্ট্বা সুখং স্বপ্স্যন্তি নির্ভয়াঃ ॥ ১২ ॥
অদ্য লোকাস্ত্রয়ঃ কৃৎস্নাঃ পৃথিবী চ সকাননা ।
একেনেন্দ্রজিতা হীনা শূন্যেব প্রতিভাতি মে ॥ ১৩ ॥
অদ্য নৈর্ঋতকন্যানাং শ্রোষ্যাম্যন্তঃপুরে রবম্ ।
করেণুসঙ্ঘস্য যথা নদতো[৩] গিরিগহ্বরে ॥ ১৪ ॥

১০। লো-টী। ভূয়ো বহুমতো বভূব। কালকর্ম্মণা মৃত্যুনা।

১১। লো-টী। ভর্ত্তুঃ কৃতে নিমিত্তে যঃ শূরৈঃ হন্যতে, স স্বর্গমৃচ্ছতি প্রাপ্নোতীতি যদিত্যন্বয়ঃ।

১৩। লো-টী। যদ্যপি ত্রয়ো লোকা ইত্যনেন পৃথিবী লভ্যতে, তথাপি শোকেন পুনরুক্তং শূন্যৈবেতি। ·

বৎস ইন্দ্রজিৎ, আজ যিনি তোমাকে মৃত্যুর সহিত সংযুক্ত করিলেন, সেই যমদেবের আমি ভূয়সী প্রশংসা করিতেছি॥ ১০ ॥

যে-ব্যক্তি প্রভুর জন্য যুদ্ধে নিহত হয়, সে স্বর্গে গমন করে ; সমস্ত দেবগণের মধ্যেও যোদ্ধৃবৃন্দের এই পথ [ আকাঙ্ক্ষিত ] ॥১১॥

আজ ঋষিগণের সহিত সমস্ত দেবগণ ও লোকপালগণ সংগ্রামে নিহত তোমাকে দেখিয়া নির্ভয়ে সুখে নিদ্রা যাইবে ॥ ১২ ॥

আজ সমগ্র ত্রিভুবন এবং সকাননা পৃথিবী একমাত্র ইন্দ্রজিতের অভাবে আমার নিকট শূন্য বলিয়া মনে হইতেছে ॥ ১৩ ॥

পর্ব্বতগুহায় হস্তিনীসমূহের নিনাদের ন্যায় আজ অন্তঃপুরে রাক্ষসকন্যাদিগের রোদনধ্বনি শুনিতে পাইব ॥ ১৪ ॥

১। ছ 'যেনাস্য ত্বং মহাবাহো সংযুক্তঃ'। ২। ছ '-লাস্তথর্ষয়ঃ'। ৩। নর্দতো'।

যৌবরাজ্যং চ লঙ্কাং চ রাক্ষসৈশ্বর্য্যমেব চ।
মাতরং মাঞ্চ ভার্য্যাঞ্চ ক গতোঽসি বিহায় নঃ ॥ ১৫ ॥
মম নাম ত্বয়া বীর গতস্য যমসাদনম্।
প্রেতকার্য্যাণি কার্য্যাণি বিপরীতং হি বর্ত্ততে ॥ ১৬ ॥
স ত্বং জীবতি সুগ্রীবে লক্ষ্মণে চ সরাঘবে।
মম শল্যমনুদ্ধৃত্য কস্মাৎ ত্যক্ষ্যসি জীবিতম্।
[১] এবং স বিলপন্নেব সাশ্রুনেত্রো মুমোহ বৈ ॥ ১৭ ॥
তং মোহগতমাসীনং রাবণং রাক্ষসাধিপম্।
আবিবেশ মহান্ কোপঃ পুত্রব্যসনসম্ভবঃ[২] ॥ ১৮ ॥
ঘোরং প্রকৃত্যা রূপং তু তস্য ক্রোধাগ্নিরুত্থিতঃ।
[৩] চকার রূপং ক্রুদ্ধস্য রুদ্রস্যেব দুরাসদম্ ॥ ১৯ ॥

---

১৯। লো-টী। রূপং শরীরং দুরাসদমাসাদয়িতুমশক্যম্।

---

হা রাক্ষস ইন্দ্রজিৎ, তুমি যৌবরাজ্য, লঙ্কা, ঐশ্বর্য্য, পিতা, মাতা এবং ভার্য্যাকে পরিত্যাগ করিয়া কোথায় গমন করিলে ? ॥ ১৫ ॥

হে বীর, আমি যমালয়ে গমন করিলে আমার প্রেতকার্য্য তোমার কর্ত্তব্য ছিল, কিন্তু আজ তাহার বিপরীত হইল ( আমাকেই তোমার প্রেতকার্য্য করিতে হইল ) ॥ ১৬ ॥

রামের সহিত সুগ্রীব এবং লক্ষ্মণ জীবিত থাকিতেই তুমি আমার শল্য উদ্ধার না করিয়া কেন প্রাণ পরিত্যাগ করিলে—এইরূপ বিলাপ করিতে করিতে সেই রাবণ বাষ্পাকুলনেত্রে মূর্চ্ছিত হইলেন ॥ ১৭ ॥

মূর্চ্ছাপ্রাপ্ত উপবিষ্ট সেই রাক্ষসরাজ রাবণের পুত্রবধজনিত ভীষণ ক্রোধের উদয় হইল ॥ ১৮ ॥

ক্রোধাগ্নি উত্থিত হইয়া রাবণের স্বাভাবিক ভয়ঙ্কর আকৃতিকে ক্রুদ্ধ রুদ্রের আকৃতির ন্যায় অতি ভীষণ করিল ॥ ॥ ১৯ ॥

---

১। এতদর্দ্ধস্থ স্থানে ছ 'ইতি বাল্যাৎ স্মরংস্তস্য বৃত্তান্তং তনয়স্য সঃ। ন শোকস্য গুণানাং বা পারং গচ্ছতি রাবণঃ ॥' ইতি পাঠঃ। ২। অতঃ পরং ছ 'তস্য প্রকৃত্যা রক্তান্তে নেত্রে ক্রোধাগ্নিনা পুনঃ। রাবণস্য মহাঘোরে রক্তে নেত্রে বভূবতুঃ ॥' ইত্যধিকম্। ৩। এতদর্দ্ধস্থ স্থানে ছ 'প্রদীপ্তো দীপয়ামাস ধমিবাদিত্যরশ্মিঃ' ॥ ইতি পাঠঃ।

[১] তস্য প্রকৃত্যা তে নেত্রে রক্তে ক্রোধাগ্নিনা পুনঃ।
রাবণস্য মহাঘোরে রক্তে নেত্রে বভূবতুঃ ॥ ২০ ॥
তস্য ক্রুদ্ধস্য নেত্রেভ্যঃ প্রাপতন্নশ্রুবিন্দবঃ।
[২] দীপ্তেভ্য ইব দীপেভ্যঃ সার্চ্চিষস্তৈলবিন্দবঃ [৩] ॥ ২১ ॥
[৪] কোপাদ্বিজৃম্ভমাণস্য বক্ত্রাদ্ব্যক্তমভিজ্বলন্ [৫]।
নিষ্পপাত সধূমোঽগ্নির্বৃত্রস্য বদনাদিব ॥ ২২ ॥
[৬] দন্তান্ সন্দশতস্তস্য শুশ্রুবে [৭] দন্তনিস্বনঃ।
[৮] যন্ত্রস্য চেষ্টমানস্য মহতো দানবৈরিব ॥ ২৩ ॥
স কাল ইব সংক্রুদ্ধো যাং যাং দিশমবৈক্ষত [৯]।
তস্যাং তস্যাং ভয়ত্রস্তা রাক্ষসাঃ সন্নিলিল্যিরে ॥ ২৪ ॥

২০। লো-টী। প্রকৃত্যা স্বভাবেন রক্তে নেত্রে ইত্যেকং বাক্যম্, ক্রোধাগ্নিনা ঘোরতরে রক্তে নেত্রে বভূবতুরিত্যপরম্। 'তে রক্তে' ইতি স্থানে 'রক্তান্তে' ইতি পাঠে রক্তপ্রান্তে।

[ লো-টী। ] সংগতাভির্মিলিতাভিঃ। 'সঙ্গতাভি'রিতি বা পাঠঃ। ব্যরোচয়ৎ ব্যরোচত। অয়মেব বা পাঠঃ।

২৩। লো-টী। দানবৈর্হেতুভূতৈশ্চেষ্টমানস্য চেষ্টাং কুর্ব্বতঃ, যন্ত্রস্য নিস্বন ইব। 'বেষ্ট্যমানস্যে'তি বা পাঠঃ।

সেই রাবণের স্বভাবতঃ রক্তবর্ণ নেত্রদ্বয় ক্রোধাগ্নিদ্বারা অধিকতর রক্তবর্ণ হইয়া ভীষণ আকার ধারণ করিল ॥ ২০ ॥

প্রজ্বলিত দীপসমূহ হইতে অগ্নিশিখাযুক্ত তৈলবিন্দুর ন্যায় ক্রুদ্ধ সেই রাবণের নেত্রসমূহ হইতে উষ্ণ অশ্রুবিন্দুসকল পতিত হইতে লাগিল ॥ ২১ ॥

বৃত্রাসুরের মুখ হইতে জ্বলন্ত সধূম অগ্নির ন্যায় ক্রোধে মুখব্যাদানকারী রাবণের মুখ হইতে ধূমযুক্ত অগ্নি বহির্গত হইতে লাগিল ॥ ২২ ॥

দানবগণকর্তৃক পরিচালিত বিশাল যন্ত্রের শব্দের ন্যায় দন্তে দন্তঘর্ষণকারী রাবণের দন্তঘর্ষণশব্দ শুনা গেল ॥ ২৩ ॥

ক্রুদ্ধ যমের ন্যায় সেই রাবণ যেদিকে যেদিকে দৃষ্টিপাত করিলেন, সেই সেই দিক ভীতচকিত রাক্ষসগণ লুক্কায়িত হইল ॥ ২৪ ॥

১। ছ-পুস্তকে অয়ং শ্লোকোঽত্র নাস্তি। ২। ছ 'দীপেভ্য ইব দীপ্তেভ্যঃ'। ৩। হ অতঃ পরং 'ললাটে ভ্রুকুটীভিশ্চ সঙ্গতাভির্ব্যরোচত। যুগান্তে সহনক্রাভির্মহোদধিরিবোর্ম্মিভিঃ।' ইত্যধিকম্। ৪। ছ 'শোকাদ্বি-'। ৫। ছ 'কোপাদ্ব্যক্তমিব জ্ব-'। ৬। ছ 'দন্তাংস্থি দশতঃ'। ৭। ছ 'শ্রূয়তে'। ৮। ছ '-স্যাবেষ্ট-'। ৯। ছ '-মুদৈক্ষত'। অতঃ পরং ছ 'তমন্তকমিব ক্রুদ্ধং চরাচরভয়াবহম্। বীক্ষমাণা দিশঃ সর্ব্বা রাক্ষসা নোপচক্রমুঃ।' ইত্যধিকম্।

ততঃ পরমসংক্রুদ্ধো রাবণো রাক্ষসাধিপঃ।
অব্রবীন্নৈর্ঋতান্[১] সর্ব্বান্ সংস্তম্ভয়িতুমাহবে ॥ ২৫ ॥
ময়া বর্ষসহস্রাণি চরিতং দুশ্চরং তপঃ।
তেষু তেম্ববকাশেষু স্বয়ম্ভুশ্চ[২] প্রসাদিতঃ ॥ ২৬ ॥
তস্যৈব তপসো ব্যুষ্ট্যা[৩] প্রসাদাচ্চ স্বয়ম্ভুবঃ।
নাসুরেভ্যো ন দেবেভ্যো ভয়ং মম কদাচন ॥ ২৭ ॥
কবচং ব্রহ্মদত্তং মে যৎ তদম্বুদসন্নিভম্।
দেবাসুরবিমর্দ্দেষু ন চ্ছিন্নং[৪] বজ্রমুষ্টিনা[৫] ॥ ২৮ ॥
তেন মামদ্য সন্নদ্ধং[৬] রথস্থমিহ সংযুগে।
কঃ প্রতীয়াদ্ধি[৭] মামদ্য সাক্ষাদপি পুরন্দরঃ ॥ ২৯ ॥

[ লো·টী। ] দিশো নোপচক্রমুঃ কা অপি দিশো ন জগ্মুরিত্যর্থঃ।
২৬। লো·টী। অবকাশেষু স্থানেষু। 'চ কালেষু' ইতি বা পাঠঃ।
২৭। লো·টী। ব্যুষ্ট্যা ফলেন সমৃদ্ধ্যা বা। 'ব্যুষ্টিঃ ফলে সমৃদ্ধৌ স্ত্রী'তি কোষঃ।
২৮। লো·টী। বজ্রমুষ্টিনা বজ্রং মুষ্টৌ মুষ্টিমধ্যে যস্য তেনেন্দ্রেণেত্যর্থঃ।
২৯-৩০। লো·টী। তেন কবচেন প্রতীয়াৎ মাং প্রতি ইয়াদ্ গচ্ছেৎ প্রাতিকূল্যং

তখন অতিশয় ক্রুদ্ধ রাক্ষসরাজ রাবণ সমস্ত রাক্ষসকে যুদ্ধে দৃঢ়তার জন্য বলিলেন—॥ ২৫ ॥

আমি বহু-সহস্র বৎসর দুশ্চর তপস্যা করিয়াছি, সেই তপস্যা অবসানে স্বয়ম্ভূ ব্রহ্মাকে সন্তুষ্ট করিয়াছি ॥ ২৬ ॥

সেই তপস্যার ফলে ও ব্রহ্মার অনুগ্রহে অসুর এবং দেবতা হইতে আমার কখনও ভয় নাই ॥ ২৭ ॥

ব্রহ্মার প্রদত্ত আমার যে কবচ আছে, সেই মেঘসদৃশ কবচ বজ্রপাণি ইন্দ্রও দেবাসুরযুদ্ধে ছিন্ন করিতে পারেন নাই ॥ ২৮ ॥

আমি সেই কবচ ধারণপূর্ব্বক রথে আরোহণ করিয়া সংগ্রামে গমন করিলে, সাক্ষাৎ ইন্দ্রস্বরূপ হইলেও কে আজ আমার সম্মুখে আগমন করিবে ? ॥ ২৯ ॥

১। ছ '-বীদ্রাক্ষসান্'। ২। ছ '-স্তুঃ পরিতোষিতঃ'। ৩। ছ 'বৃদ্ধ্যা'। ৪। ছ 'ভিন্নং'। ৫। ছ '-মুষ্টিভিঃ'। ৬। ছ 'সংযুক্তমভেদ্যেন সুরাসুরৈঃ'। ৭। ছ '-য়াৎ সমাসাদ্য'।

[১]যৎ তদাতিপ্রসাদাচ্চ সশরং কার্ম্মুকং মহৎ।
দেবাসুরবিমর্দ্দেষু মম দত্তং স্বয়ম্ভুবা ॥ ৩০ ॥
অদ্য [২]তূর্য্যশতৈর্ভীমং ধনুঃ [৩]প্রস্থাপ্যতাং মহৎ।
রামলক্ষ্মণয়োরেব বধায় পরমাহবে ॥ ৩১ ॥
স পুত্রবধসন্তপ্তঃ শূরঃ [৪]শোকবশং গতঃ।
সমীক্ষ্য রাবণো বুদ্ধ্যা সীতাং হন্তুমবস্থিতঃ ॥ ৩২ ॥
প্রত্যবেক্ষ্য চ তাম্রাক্ষঃ [৫]সুঘোরং ঘোরদর্শনঃ।
দীনাদ্দীনমনাঃ সর্ব্বাংস্তানুবাচ [৬]নিশাচরান্ ॥ ৩৩ ॥
মায়য়া মম বৎসেন বঞ্চনার্থং বনৌকসাম্।
প্রতিমাং সদৃশীং [৭]হত্বা সীতেয়মিতি দর্শিতা ॥ ৩৪ ॥

---

কুর্য্যাদ্বা। যৎ সশরং কার্ম্মুকং দত্তং তেন সংযুক্তং মাং কঃ প্রতীয়াদিত্যন্বয়ঃ। 'অতিপ্রমাদাৎ রিপুবধার্থং চে'তি বা পাঠঃ।

৩৪। লো-টী। মম বৎসেন পুত্রেণ। 'বৎসঃ পুত্রাদিবর্ষয়ো'রিতি কোষঃ।

---

পূর্ব্বে দেবাসুরযুদ্ধে ব্রহ্মা আমার প্রতি অতিশয় অনুগ্রহ বশতঃ যে অতি-বিশাল ধনুক ও শর দিয়াছিলেন, আজ শত শত তূর্য্যনিনাদের সহিত সেই ভয়ঙ্কর বিশাল ধনুক যুদ্ধক্ষেত্রে রাম এবং লক্ষ্মণকে বধ করিবার নিমিত্ত প্রেরণ কর ॥ ৩০-৩১ ॥

সেই পুত্রবধসন্তপ্ত শোকার্ত্ত বীর রাবণ বুদ্ধিপূর্ব্বক বিবেচনা করিয়া সীতাকে বধ করিতে উদ্যত হইলেন ॥ ৩২ ॥

ভীমদর্শন আরক্তচক্ষুঃ অতিশয় দীনচেতাঃ রাবণ সেই সমস্ত রাক্ষসবৃন্দের প্রতি দৃষ্টিপাত করিয়া বলিলেন—॥ ৩৩ ॥

আমার পুত্র ইন্দ্রজিৎ বানরদিগকে প্রতারিত করিবার জন্য সীতার অনুরূপ মায়াময়ী প্রতিকৃতি বধ করিয়া 'সীতা' বলিয়া প্রদর্শন করাইয়াছিল, কিন্তু আমি সত্য

---

১। ছ 'তদাতিপ্রমাদেন'। ২। ছ 'প্রমর্দ্দৈন'। ৩। ছ 'বলং সংস্থাপ্যতাং মহৎ'। ৪। ছ 'ক্রোধ-'। ৫। ছ 'সুঘোরঃ পাপদর্শনঃ'। ৬। ছ 'নিশাচরঃ'। ৭। ছ 'কৃত্বা'।

তদিদং সত্য[1]মেবাহং করিষ্যে প্রিয়মাত্মনঃ।
বৈদেহীং নাশয়িষ্যামি ক্ষত্রবন্ধুমনুব্রতাম্ ॥ ৩৫ ॥
ইত্যেবমুক্ত্বা সচিবান্ খড়্গং রাক্ষসপুঙ্গবঃ।
উদ্ধৃত্য গুণসম্পন্নং বিমলাম্বরদর্শনম্ ॥ ৩৬ ॥
নিষ্পপাতাশু বেগেন সভায়াঃ সচি[2]বৈঃ সহ।
রাবণঃ পুত্রশোকেন ভৃশমাকুলমানসঃ ॥ ৩৭ ॥
[3]সংক্রুদ্ধং [4]খড়্গহস্তং তং ব্রজন্তং যত্র মৈথিলী।
সহসা [5]রাক্ষসং প্রেক্ষ্য সিংহনাদমথানদন্ ॥ ৩৮ ॥
উচুশ্চান্যোন্যমালিঙ্গ্য [6]তং ক্রুদ্ধং প্রেক্ষ্য রাক্ষসাঃ।
অদ্য তৌ রাঘবৌ রাজা সংযুগে প্রমথিষ্যতি ॥ ৩৯ ॥

৩৬। লো-টী। উদ্ধৃত্য গৃহীত্বা।

সত্যই ক্ষত্রিয়াধম রামচন্দ্রের অনুরাগিণী বিদেহরাজপুত্রী সীতাকে বধ করিয়া নিজের প্রিয়কার্য্য সাধন করিব ॥ ৩৪-৩৫ ॥

পুত্রশোকব্যাকুলচিত্ত রাক্ষসপুঙ্গব রাবণ মন্ত্রীদিগকে এইরূপ বলিয়া নির্ম্মল বস্ত্রের ন্যায় শুভ্রকান্তি গুণযুক্ত ( তীক্ষ্ণ, শাণিত ) খড়্গ উত্তোলিত করিয়া মন্ত্রীদিগের সহিত সভা হইতে বেগে বহির্গত হইলেন ॥ ৩৬-৩৭ ॥

যে স্থানে মিথিলারাজনন্দিনী সীতা অবস্থান করিতেছিলেন, খড়্গহস্ত ক্রুদ্ধ রাবণকে সেইস্থানে সহসা গমন করিতে দেখিয়া রাক্ষসগণ সিংহনাদসহকারে পরস্পর আলিঙ্গন করত বলিতে লাগিল যে, 'আজ মহারাজ সেই রাম এবং লক্ষ্মণকে যুদ্ধে নিহত করিবেন' ॥ ৩৮-৩৯ ॥

১। ছ '-মেবাস্ত'। ২। ছ '-বৈর্বৃতঃ'। ৩। ছ 'তং'। ৪। ছ '-স্তম্ভ'। ৫। ছ 'রাক্ষসাঃ'। ৬। ছ 'সংক্রুদ্ধং'।

লোকপালা হি চত্বারঃ ক্রুদ্ধেনানেন[1] নির্জিতাঃ।
বহবঃ শত্রবশ্চান্যে সংযুগেষু নিপাতিতাঃ[2] ॥ ৪০ ॥
তেষাং সংজল্পতামেবমশোকবনিকাগতাম্।
অভিদুদ্রাব বৈদেহীং রাবণঃ ক্রোধমূর্চ্ছিতঃ ॥ ৪১ ॥
বার্য্যমাণো[3]ঽপি বহুভিঃ সুহৃদ্ভিঃ সাধুবুদ্ধিভিঃ।
অভ্যধাবত সংক্রুদ্ধঃ খে গ্রহো রোহিণীমিব ॥ ৪২ ॥
কম্পয়ন্ বসুধাং কোপাৎ[4] পাদন্যাসৈর্দ্রু[5]তং ব্রজন্।
পুত্রশোকসমাক্রান্তঃ স্ত্রীবধে কৃতনিশ্চয়ঃ ॥ ৪৩ ॥
[6]মৈথিলী রক্ষ্যমাণা তু রাক্ষসীভিরনিন্দিতা।
দদর্শ রাবণং ক্রুদ্ধং নিস্ত্রিংশবরধারিণম্ ॥ ৪৪ ॥

৪২। লো-টী। সংক্রুদ্ধো গ্রহো বৈ।

ইনি ক্রুদ্ধ হইয়া লোকপালচতুষ্টয়কে পরাজিত করিয়াছেন এবং অন্যান্য বহু শত্রুকে রহু যুদ্ধে নিপাতিত করিয়াছেন' ॥ ৪০ ॥

তাহাদের এইরূপ বলিতে বলিতে রাবণ ক্রোধে হতবুদ্ধি হইয়া অশোক-বনে অবস্থিতা সীতার অভিমুখে গমন করিলেন ॥ ৪১ ॥

সদভিপ্রায়সম্পন্ন বহু সুহৃদ্ব্যক্তি বারণ করিলেও গগনমণ্ডলে রোহিণী-নক্ষত্রের প্রতি মঙ্গলাদি গ্রহের ন্যায় পুত্রশোকাক্রান্ত স্ত্রীবধে কৃতনিশ্চয় ক্রুদ্ধ রাবণ পদভরে মেদিনী কম্পিত করিয়া সীতার প্রতি দ্রুত ধাবিত হইলেন ॥ ৪২-৪৩ ॥

রাক্ষসীগণকর্ত্তৃক রক্ষিতা অনিন্দনীয়া মিথিলারাজনন্দিনী সীতা সুতীক্ষ্ণ খড়্গ-ধারী ক্রুদ্ধ রাবণকে দেখিতে পাইলেন ॥ ৪৪ ॥

১। ছ 'ক্রুদ্ধেনৈতেন'। ২। ছ অতঃ পরং 'বহূনি চৈব রত্নানি ভুঙ্ক্তে চাহৃত্য রাবণঃ। বিক্রমে চ বলে চৈব নাস্ত্যস্য সদৃশো ভুবি ॥' ইত্যাধিকম্। ৩। ছ '-ণঃ সুসংক্রুদ্ধঃ'। অস্মাৎ শ্লোকাৎ পরং ছ 'মৈথিলী রক্ষ্যমাণা তু রাক্ষসীভিরনিন্দিতা। দদর্শ রাক্ষসং ক্রুদ্ধং নিস্ত্রিংশবরধারিণম্ ॥ তং নিশম্য সনিস্ত্রিংশং ব্যথিতা জনকাত্মজা। নিবার্য্যমাণে তস্মিংশ্চ মনসৈব ব্যচিন্তয়ৎ ॥ যথায়ং মামতিক্রুদ্ধঃ সমভিদ্রবতি স্বয়ম্।' ইত্যধিকম্। ৪। ক 'ক্রোধাৎ'। ৫। ছ '-দৃঢ়ং'। ৬। ছ ইতঃ প্রভৃতি ষট্চত্বারিংশশ্লোকস্য পূর্ব্বার্দ্ধং যাবন্নাস্তি।

তং নিশম্য সনিস্ত্রিংশং দুঃখিতা জনকাত্মজা।
নিবার্য্যমাণং সচিবৈর্মনসৈবমচিন্তয়ৎ ॥ ৪৫ ॥

যথায়মতিসংক্রুদ্ধঃ সমভিদ্রবতি স্বয়ম্।
হন্তুমিচ্ছতি[1] দুষ্টাত্মা সনাথাং মামনাথবৎ ॥ ৪৬ ॥

বহুশো[2]ঽচোদয়ন্মাং হি ভর্ত্তারং সমনুব্রতাম্।
ভব ত্বং মম ভার্য্যেতি নিরস্তশ্চ[3] ততো ময়া ॥ ৪৭ ॥

সোঽয়ং মমানুপস্থানাদ্ব্যক্তং নৈরাশ্যমাগতঃ।
[4]কামক্রোধসমাবিষ্টো হন্তুং মামুপসর্পতি ॥ ৪৮ ॥

অথবা তৌ নরব্যাঘ্রৌ ভ্রাতরৌ রামলক্ষ্মণৌ।
মন্নিমিত্তমনার্য্যেণ সমরে বিনিপাতিতৌ ॥ ৪৯ ॥

---

৪৬। লো-টী। অনাথবৎ অনাথামিব।
৪৭। লো-টী। অচোদয়ৎ অবোচৎ।
৪৮। লো-টী। অনুপস্থানাৎ তদ্বচসোঽস্বীকারাৎ।
৪৯। লো-টী। অনার্য্যেণ ক্রূরেণ।

---

মন্ত্রীরা বারণ করিতে থাকিলেও খড়্গ হস্তে রাবণকে আসিতে দেখিয়া জনক-নন্দিনী সীতা দুঃখিত হইয়া মনে মনে এইরূপ চিন্তা করিতে লাগিলেন—॥ ৪৫ ॥

এই ক্রুদ্ধ দুষ্টাত্মা রাবণ স্বয়ং যে-ভাবে আমার প্রতি ধাবিত হইতেছে, তাহাতে মনে হয়, আমি সনাথা হইলেও আমাকে অনাথার ন্যায় বধ করিতে ইচ্ছা করিতেছে। রাবণ পাতিব্রত্য-ব্রতাসক্তা আমাকে 'তুমি আমার ভার্য্যা হও' এই কথা পুনঃ পুনঃ বলিয়াছিল, কিন্তু আমি উহাকে নিরস্ত করিয়াছি ॥ ৪৬-৪৭ ॥

আমি উহার প্রস্তাব অস্বীকার করায় রাবণ নিরাশ এবং কাম ও ক্রোধের বশবর্ত্তী হইয়া আমাকে বধ করিতে আসিতেছে ॥ ৪৮ ॥

অথবা সেই নরশ্রেষ্ঠ ভ্রাতৃদ্বয় রাম এবং লক্ষ্মণকে নৃশংস রাবণ আমার

---

১। ছ 'হিংসন্নিচ্ছতি'। ২। ছ '-শঃ প্রৈরয়ন্ মাং হি'। ৩। ছ '-স্তং তদ্বচো'। ৪। ছ 'ক্রোধশোক-'।

ইদানীমেব লঙ্কায়াং রক্ষসাং তুমুলঃ স্বনঃ ।
[1]বহূনামিব হৃষ্টানাং ময়া বিক্রোশতাং শ্রুতঃ ॥ ৫০ ॥
অথবেন্দ্রজিতং শ্রুত্বা লক্ষ্মণেন হতং রণে ।
পীড়িতঃ পুত্রশোকেন মাং [2]হন্তুমুপসর্পতি ॥ ৫১ ॥
অহো ধিঙ্ মন্নিমিত্তোঽয়ং বিনাশো রাজপুত্রয়োঃ ।
হনূমতো হি তদ্বাক্যং ন কৃতং ক্ষুদ্রয়া ময়া ॥ ৫২ ॥
যদ্যহং তস্য পৃষ্ঠেন তদা যায়াং নিমন্ত্রিতা ।
নাদ্যাহমনুশোচেয়ং ভর্ত্তুরঙ্কগতা [3]সতী ॥ ৫৩ ॥
[4]মন্যে হি হৃদয়ং তস্যাঃ শ্বশ্র্বা মে প্রস্ফুটিষ্যতি ।
একপুত্রা যদা পুত্রং বিনষ্টং শ্রোষ্যতে যুধি ॥ ৫৪ ॥
সা [5]হি জন্ম চ বাল্যঞ্চ [6]যৌবনঞ্চ মহাত্মনঃ ।
[7]ধর্ম্মকর্ম্মাণি রূপং চ রুদতী চিন্তয়িষ্যতি ॥ ৫৫ ॥

---

নিমিত্ত সংগ্রামে নিহত করিয়াছে। কারণ, এইমাত্র যেন লঙ্কানগরীতে আনন্দিত এবং কোলাহলনিরত রাক্ষসদিগের তুমুল কোলাহল শুনিতে পাইলাম ॥ ৪৯-৫০ ॥

অথবা সংগ্রামে লক্ষ্মণকর্ত্তৃক ইন্দ্রজিতের বধবৃত্তান্ত শ্রবণ করিয়া পুত্রশোকার্ত্ত রাবণ আমাকে বধ করিতে আসিতেছে ॥ ৫১ ॥

অহো ধিক্, আমার জন্যই রাজপুত্র রাম এবং লক্ষ্মণের নিধন হইল ; যেহেতু, অল্পমতি আমি হনুমানের সেই কথা পালন করি নাই ॥ ৫২ ॥

হনুমানের কথায় তাহার পৃষ্ঠে আরোহণ করিয়া তখন যদি আমি গমন করিতাম তাহা হইলে ভর্ত্তার অঙ্কশায়িনী হইয়া [ সুখে অবস্থান করিতাম, ] আজ আর অনুশোচনা করিতে হইত না ॥ ৫৩ ॥

আমার সেই শ্বশ্রূমাতা কৌশল্যা যখন শুনিবেন যে, তাঁহার একমাত্র পুত্র যুদ্ধে নিহত হইয়াছেন, মনে হয়— তখন তাঁহার হৃদয় বিদীর্ণ হইয়া যাইবে ॥ ৫৭ ॥

তিনি রোদন করিতে করিতে মহাত্মা রামচন্দ্রের জন্ম, বাল্য যৌবন,

---

১। ছ '-নাং সংপ্রহৃ-'। ২। ছ 'বধিষ্যতি রাবণঃ'। ৩। অতঃ পরং ছ 'আর্য্যৌ ভাবন্ন শোচামি ভ্রাতরৌ রামলক্ষ্মণৌ'। ইত্যধিকম্। ৪। ছ 'তু'। ৫। ছ 'তু'। ৬। ছ '-বনং বলমেব চ'। ৭। ছ '-কার্য্যাণি'।

নিরাশা নিহতং পুত্ত্রং শ্রুত্বা শ্বশ্রূরচেতনা।
অগ্নিমারোক্ষ্যতে নূনং প্রায়ং[২] বোপগমিষ্যতি ॥ ৫৬ ॥
ধিগস্তু কুব্জামসতীং মন্থরাং পাপদর্শনাম্।
যন্নিমিত্তমিদং দুঃখং কৌশল্যা প্রতিপৎস্যতে ॥ ৫৭ ॥
ইত্যেবং মৈথিলী[৩] তত্র বিলপন্তী তপস্বিনী[৪]।
রোহিণী[৫] ইব চন্দ্রেণ বিনা গ্রহবশং গতা[৬] ॥ ৫৮ ॥
এতস্মিন্নন্তরে তত্র অমাত্যো বুদ্ধিমান্ শুচিঃ।
অবিন্ধ্যো[৭] জ্ঞানসম্পন্নো রাবণং রাক্ষসেশ্বরম্।
নিবার্য্যমাণং সচিবৈরিদং বচনমব্রবীৎ[৮] ॥ ৫৯ ॥
কথং নাম দশগ্রীব সাক্ষাদ্বিশ্রবসঃ সুতঃ।
হন্তুমর্হসি[৯] বৈদেহীং ক্রোধাদ্ধর্ম্মমনুস্মরন্ ॥ ৬০ ॥

৫৬। লো-টী। 'শ্রুত্বা শ্বশ্রূঃ সচেতনা' ইতি পাঠঃ। প্রায়ঞ্চ চকারো বার্থে, প্রায়ং বা অনশনব্রতং বা করিষ্যতীত্যর্থঃ।

৫৮। লো-টী। বিলপন্তী বিলপন্তি।

ধর্ম্ম, কর্ম্ম এবং রূপ চিন্তা করিতে থাকিবেন ॥ ৫৫ ॥

শ্বশ্রূ কৌশল্যা পুত্রবধবৃত্তান্ত শ্রবণ করিয়া নিরাশ ও অচৈতন্য হইয়া অগ্নিতে আরোহণ করিবেন ॥ ৫৬ ॥

যাহার জন্য কৌশল্যা এতাদৃশ দুঃখভোগ করিবেন, সেই অসতী পাপীয়সী কুব্জাকে ধিক্ ॥ ৫৭ ॥

চন্দ্রভিন্ন অন্য গ্রহের বশবর্ত্তিনী রোহিণীর ন্যায় মিথিলারাজকন্যা দুঃখিতা সীতা সেই অশোকবনে এইরূপ বিলাপ করিতে লাগিলেন ॥ ৫৮ ॥

এই সময়ে বুদ্ধিমান্ জ্ঞানী সদাচারসম্পন্ন 'অবিন্ধ্য'নামক মন্ত্রী অন্যমন্ত্রিগণ-কর্ত্তৃক নিবার্য্যমাণ রাক্ষসরাজ রাবণকে এই কথা বলিলেন—॥ ৫৯ ॥

দশানন, আপনি সাক্ষাৎ বিশ্রবার পুত্র, অতএব ধর্ম্ম স্মরণ করিয়া

১। ছ 'নিহতে পুত্রে দত্ত্বা শ্রাদ্ধমচেতনা'। ২। ছ 'চোপ-'। ৩। ছ '-লীং প্রেক্ষ্য চিন্তয়ন্তীং'। ৪। ছ '-নীম্'। ৫। ছ '-ণীমিব'। ৬। ছ 'গতাম্'। ৭। ছ 'নাম মেধাবী'। ৮। ছ 'বাক্যমুবাচ হ'। ৯। ছ '-মিচ্ছসি'।

বেদবিদ্যাব্রতস্নাতস্ত্বং[১] ধর্ম্মনিরতঃ সদা।

স্ত্রিয়াঃ[২] কস্মাদ্বধং ঘোরং কর্ত্তুমিচ্ছসি রাবণ[৩] ॥ ৬১ ॥

ইষ্টযজ্ঞস্য ভবতঃ কুলে জাতস্য চোত্তমে।

স্ত্রীবধো নানুরূপো বৈ বিশেষেণ মনস্বিনঃ ॥ ৬২ ॥

[৪]বৈদেহীং রূপসম্পন্নাং প্রত্যবেক্ষ্য সুদর্শনাম্।

তস্মিন্নেব রণে[৫] দীপ্তং রাঘবে ক্রোধমুৎসৃজ ॥ ৬৩ ॥

অভ্যুত্থানঞ্চ[৬] যুদ্ধার্থে কৃষ্ণপক্ষ[৭]চতুর্দ্দশীম্।

কৃত্বা নির্যাহ্যমাবাস্যাং বিজয়ায় বলৈর্বৃতঃ ॥ ৬৪ ॥

৬১। লো-টী। নিয়তেন্দ্রিয়ঃ নিয়তচিত্তঃ।

৬২। লো-টী। ইষ্টযজ্ঞস্য কৃতযজ্ঞস্য প্রিয়যজ্ঞস্যেতি বা। মনস্বিনঃ শূরস্য।

৬৩। লো-টী। প্রত্যবেক্ষ্য দৃষ্ট্বা। সমাসাদ্য রণে গত্বা।

৬৪। লো-টী। অভ্যুত্থানমুদ্যোগং চতুর্দ্দশীং চতুর্দ্দশ্যাং চতুর্দ্দশীং প্রাপ্যেতি বা। অমাবাস্যাম্ অমাবস্যায়াম্।

ক্রোধবশত বিদেহরাজনন্দিনী সীতাকে আপনি কিরূপে বধ করিতে পারেন ? ॥ ৬০ ॥

হে রাবণ, আপনি বেদবিৎ, স্নাতকব্রতাবলম্বী ও সর্ব্বদা ধর্ম্মনিরত হইয়া কিজন্য দারুণ স্ত্রীহত্যা করিতে ইচ্ছা করিতেছেন ? ॥ ৬১ ॥

আপনি উত্তম বংশে উৎপন্ন, যজ্ঞানুষ্ঠানকারী, বিশেষতঃ মনস্বী ; স্ত্রীবধ আপনার পক্ষে যুক্তিযুক্ত নহে ॥ ৬২ ॥

আপনি সুন্দরী রূপবতী বৈদেহীর প্রতি দৃষ্টিপাত করিয়া সংগ্রামে সেই রামচন্দ্রের উপরেই প্রদীপ্ত ক্রোধ প্রকাশ করুন ॥ ৬৩ ॥

[ অদ্য ] কৃষ্ণপক্ষের চতুর্দ্দশী তিথিতে যুদ্ধের জন্য উদ্যোগ করিয়া অমাবস্যাতে সৈন্য-পরিবেষ্টিত হইয়া জয়লাভার্থে যাত্রা করুন ॥ ৬৪ ॥

১। ছ '-তঃ স্বধর্ম্মে নিয়তেন্দ্রিয়ঃ'। ২। ছ 'কস্মাত্ত্বং স্ত্রীবধং'। ৩। ছ অতঃ পরং 'মৈথিলীং রূপসম্পন্নাং প্রত্যবেক্ষ্য সুদর্শনাম্। ইত্যধিকম্'। ৪। ছ -পুস্তকে ইদমর্দ্ধং ন দৃশ্যতে। ৫। ছ 'সমাসাদ্য'। ৬। ছ '-নন্তু'। ৭। ছ '-ক্ষে চ-'।

নিঃসংশয়ং শরী ধন্বী রণে স্যন্দনমাস্থিতঃ।
হত্বা দাশরথিং রামং পুনঃ প্রাপ্স্যসি মৈথিলীম্ ॥ ৬৫ ॥
এবমুক্ত্বা তু তদ্রক্ষো বলাৎ সংগৃহ্য বীর্য্যবান্।
অপাকর্ষত বৈদেহ্যাঃ সকাশাদ্রাক্ষসেশ্বরম্ ॥ ৬৬ ॥
সমবেক্ষ্য চ বৈদেহ্যা রূপং সর্ব্বগুণান্বিতম্।
ননাশৈকপদে রোষো রাবণস্য দুরাত্মনঃ।
১
গৃহং গত্বাথ স পুনঃ সভাং প্রাপ সুহৃদ্বৃতঃ ॥ ৬৭ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে সীতাবধনিবারণং নাম
ত্রিসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭৩ ॥

---

৬৬। লো-টী। বীর্য্যবান্ অবিন্ধ্যঃ।

৬৭। লো-টী। বৈদেহ্যাঃ রূপং সমবেক্ষ্য মনসা ধ্যাত্বা স্থিতস্য রাবণস্য একপদে সীতাস্থানে রোষো নিবৃত্ত ইতি শেষঃ। 'ননাশৈকপদে' ইতি পাঠঃ।

[ লো-টী ]। সধর্ম্মং ধর্ম্মসহিতম্।

সীতাবধনিরারণম্ ॥ ৭৩ ॥

---

মহারাজ, আপনি শর এবং কার্ম্মুক ধারণ করিয়া রথে আরোহণপূর্ব্বক যুদ্ধক্ষেত্রে গমন করত নিশ্চয়ই দশরথনন্দন রামচন্দ্রকে বধ করিয়া মিথিলারাজনন্দিনী সীতাকে পুনরায় লাভ করিবেন ॥ ৬৫ ॥

বীর্য্যবান্ অবিন্ধ্য এইরূপ বলিয়া বলপূর্ব্বক রাক্ষসরাজ রাবণকে ধারণ করিয়া সীতার নিকট হইতে দূরে লইয়া গেলেন ॥ ৬৬ ॥

সীতার সর্ব্বগুণসম্পন্ন সৌন্দর্য্য অবলোকন করিয়া তাঁহার প্রতি দুরাত্মা রাবণের ক্রোধ নিবৃত্ত হইল এবং তিনি গৃহে গমন করিয়া পুনরায় সুহৃদ্‌গণে পরিবেষ্টিত হইয়া সভায় প্রবেশ করিলেন ॥ ৬৭ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে সীতাবধনিবারণ-নামক
৭৩তম সর্গ সমাপ্ত ॥ ৭৩ ॥

---

১। ছ এতৎপাদদ্বয়স্থানে 'স তদ্দুরাত্মা সুহৃদা নিবেদিতং বচঃ সধর্ম্মং প্রতিগৃহ্য রাবণঃ। গৃহং জগামাথ নিশাচরেশ্বরঃ পুনঃ সভাং প্রাপ সুহৃৎকুলৈর্বৃতঃ ॥' ইতি পাঠঃ।

## ( ৭৪ ) চতুঃসপ্ততিতমঃ সর্গঃ

স প্রবিশ্য সভাং রাজা[1] দীনঃ পরমদুর্ম্মতিঃ[2] ।
নিষসাদ[3]াসনে মুখ্যে[4] সিংহঃ ক্রুদ্ধ ইব শ্বসন্ ॥ ১ ॥
অব্রবীচ্চ তদা সর্ব্বান্ বলমুখ্যা[5]নুপস্থিতান্ ।
রাবণঃ প্রাঞ্জলি[6]র্বাক্যমিন্দ্রজিদ্বধকর্ষিতঃ[7] ॥ ২ ॥
সর্ব্বে ভবন্তঃ সর্ব্বেণ হস্ত্যশ্বেন সমাবৃতাঃ ।
নির্যান্তু রথসঙ্ঘৈশ্চ পাদা[8]তৈশ্চাপশোভিতাঃ[9] ॥ ৩ ॥
সর্ব্বতঃ সর্ব্বযত্নেন রণকর্ম্মণি পণ্ডিতাঃ ।
বাণবর্ষাণি মুঞ্চন্তু[10] প্রবৃদ্ধা ইব তোয়দাঃ ॥ ৪ ॥
পশ্চাদহং শরৈ[11]স্তীক্ষ্ণৈর্ভিন্দন্[12] শত্রুং মহারণে ।
পত্রিভির্ম্মথয়িষ্যামি[13] রামং লোকস্য পশ্যতঃ ॥ ৫ ॥

২। লো-টী। প্রাঞ্জলিঃ সবিনয়ঃ।
[ লো-টী। ] পরিক্ষিপ্য বেষ্টয়িত্বা।
৫। লো-টী। পত্রিভিঃ পত্রবদ্ভিঃ। লোকস্য ইত্যনাদরে ষষ্ঠী।

অতিশয় দুর্ম্মতি মহারাজ রাবণ দীনভাবে সভায় প্রবেশ করিয়া ক্রুদ্ধ সিংহের ন্যায় নিশ্বাস পরিত্যাগপূর্ব্বক শ্রেষ্ঠ আসনে উপবেশন করিলেন ॥ ১ ॥

অনন্তর পুত্রবধশোকাভিভূত রাবণ উপস্থিত সমস্ত প্রধান প্রধান সৈন্যদিগকে সবিনয়ে বলিলেন—আপনারা সকলে সমস্ত হস্তী, অশ্ব, রথ এবং পদাতিবৃন্দে পরিবেষ্টিত হইয়া যাত্রা করুন ॥ ২-৩ ॥

সংগ্রামকার্য্যে পারদর্শী আপনারা প্রচণ্ড মেঘের বারিবর্ষণের ন্যায় সর্ব্বপ্রযত্নে চতুর্দ্দিকে বাণবর্ষণ করুন ॥ ৪ ॥

অনন্তর আমি মহাযুদ্ধে পক্ষযুক্ত তীক্ষ্ণ শরদ্বারা সমস্ত লোকের সমক্ষে শত্রু

১। ছ 'দীনো রাজা'। ২। ছ '-দুঃখিতঃ'। ৩। ক 'বিষ-'। ৪। ছ 'দিব্যে'। ৫। ছ 'বলাধ্যক্ষানু-'। ৬। ছ 'প্রাঞ্জলীন্'। ৭। ছ '-শঙ্কিতান্'। ৮। ছ 'পদা-'। ৯। ছ অতঃ পরং 'নানাচ্ছত্রধ্বজাকীর্ণা ভূষণোত্তমভূষিতাঃ। একং রামং পরিক্ষিপ্য সমরে হন্তুমর্হথ॥' ইত্যধিকম্। ১০। ছ 'মুঞ্চন্তঃ'। ১১। ছ 'শরশতৈ-'। ১২। ছ '-ভিন্নগাত্রং'। ১৩। ছ '-র্যোধয়িষ্যামি'।

ইত্যেতদ্বাক্যমাজ্ঞায় রাক্ষসেন্দ্রস্য রাক্ষসাঃ।
নির্যযুস্তে রথৈঃ শীঘ্রং নানানীকৈশ্চ[১] সংহতাঃ ॥ ৬ ॥
শূরাঃ শূলগদাহস্তাস্তোমরাসিপরশ্বধৈঃ।
নির্যযূ রাক্ষসব্যাঘ্রাঃ সিংহা ইব মদোৎকটাঃ ॥ ৭ ॥
স সংগ্রামোঽভবদ্ ভীমঃ[২] সূর্য্যস্যোদয়নং প্রতি।
রক্ষসাং বানরাণাঞ্চ তুমুলো লোমহর্ষণঃ ॥ ৮ ॥
তে গদাভির্বিচিত্রাভিঃ প্রাসখড়্গপরশ্বধৈঃ।
বানরান্ সমরে জঘ্নুর্বিনদন্তো মহাবলাঃ[৩] ॥ ৯ ॥
বানরা রাক্ষসান্ বৃক্ষৈর্মুষ্টিভির্দশনৈস্তথা[৪]।
গিরিশৃঙ্গৈঃ শিলাভিশ্চ প্রাপয়ন্ যমসাদনম্ ॥ ১০ ॥

---

রামচন্দ্রকে বিদারিত করিয়া বধ করিব ॥ ৫ ॥

সেই রাক্ষসগণ রাক্ষসরাজ রাবণের এতাদৃশ বাক্য শ্রবণ করিয়া নানাবিধ সৈন্যে পরিবেষ্টিত হইয়া রথারোহণপূর্ব্বক সত্বর যাত্রা করিল ॥ ৬ ॥

শূল, গদা, তোমর, অসি এবং কুঠারধারী শ্রেষ্ঠ বীর রাক্ষসগণ মদোদ্ধত সিংহের ন্যায় নির্গত হইল ॥ ৭ ॥

অনন্তর রাক্ষস এবং বানরের সেই ভীষণ রোমাঞ্চজনক সংগ্রাম সূর্য্যোদয় হইতে তুমুল আকার ধারণ করিল ॥ ৮ ॥

সেই মহাবলশালী রাক্ষসগণ বিচিত্র গদা, প্রাস, খড়্গ ও কুঠার-সমূহদ্বারা সিংহনাদ করিতে করিতে সংগ্রামক্ষেত্রে বানরদিগকে নিহত করিতে লাগিল ॥ ৯ ॥

বানরগণও বৃক্ষ, মুষ্টি, দন্ত, পর্ব্বতশৃঙ্গ ও শিলাপ্রহারে রাক্ষসদিগকে যমালয়ে প্রেরণ করিতে লাগিল ॥ ১০ ॥

---

১। ছ 'নাগানী-'। ২। ছ '-ঘোরঃ'। ৩। ছ 'মহারথাঃ'। ৪। ছ '-স্তদা'।

হতানাং[১] যুধি বীরাণাং তত্র বানররক্ষসাম্ ।
সংখ্যা ন শক্যতে কর্ত্তুং বহুত্বাচ্চ ততস্তদা ॥ ১১ ॥
মাতঙ্গরথকূর্ম্মাশ্চ শরমৎস্যা ধ্বজদ্রুমাঃ ।
শরীরসঙ্ঘাতবহাঃ সুস্রুবুঃ[২] শোণিতাপগাঃ ॥ ১২ ॥
ধ্বজচর্ম্মরথানশ্বান্[৩] নানাপ্রহরণানি চ ।
আপ্লুত্যাপ্লুত্য বেগেন বানরেন্দ্রা বভঞ্জিরে ॥ ১৩ ॥
কেশান্ কর্ণাংস্তথাক্ষীণি নাসিকাশ্চ প্লবঙ্গমাঃ ।
রক্ষসাং[৪] দশনৈস্তীক্ষ্ণৈর্নখৈশ্চ বিচকর্ত্তিরে ॥ ১৪ ॥
একৈকং রাক্ষসং সংখ্যে শতং বানরপুঙ্গবাঃ[৫] ।
অভ্যধাবন্ত বলিনো বৃক্ষং শকুনয়ো যথা ॥ ১৫ ॥

১২। লো-টী। মাতঙ্গাঃ রথাশ্চ কূর্ম্মা যাসাং তাঃ, শরা মৎস্যা যাসাং তাঃ, ধ্বজা দ্রুমা যাসাং তাঃ।

সেই যুদ্ধে নিহত বলবান্ বানর এবং রাক্ষসগণের আধিক্যবশতঃ সংখ্যা নির্দ্ধারণ করা অসম্ভব হইল ॥ ১১ ॥

অনন্তর হস্তী এবং রথরূপ কচ্ছপ, শররূপ মৎস্য এবং ধ্বজরূপ তীরস্থবৃক্ষ-বিশিষ্টা রক্তনদী মৃতসৈন্যদিগের শরীরসমূহ বহন করিয়া প্রবাহিত হইতে লাগিল ॥ ১২ ॥

শ্রেষ্ঠ বানরগণ বেগে পুনঃ পুনঃ লম্ফপ্রদানপূর্ব্বক [ রাক্ষসদিগের ] ধ্বজ, চর্ম্ম, রথ, অশ্ব এবং বহুবিধ অস্ত্ররাশি ভগ্ন করিল ॥ ১৩ ॥

বানরগণ তীক্ষ্ণ দন্ত এবং নখদ্বারা রাক্ষসদিগের কেশ, কর্ণ, নেত্র এবং নাসিকা ছেদন করিল ॥ ১৪ ॥

যেমন একটি বৃক্ষের প্রতি শত শত পক্ষী ধাবিত হয়, সেইরূপ যুদ্ধক্ষেত্রে এক একজন রাক্ষসের প্রতি শত শত বলশালী শ্রেষ্ঠ বানর ধাবিত হইল ॥ ১৫ ॥

১। অস্যশ্লোকস্য স্থানে 'অন্যোন্যং সমরে জঘ্নুস্তদা বানররাক্ষসাঃ' ইতি পাঠঃ। ২। ছ 'প্রসুস্রুঃ' (?)। ৩। ছ '-বর্ম্ম-'। ৪। ছ ইদমর্দ্ধং পরশ্লোকপূর্ব্বার্দ্ধং চ নাস্তি'। ৫। ছ '-যূথপাঃ'।

তে গদাভিশ্চ গুর্ব্বীভিঃ পট্টিশৈঃ পরিঘৈরপি।
নিজঘ্নু[১]র্বানরান্ সংখ্যে রাক্ষসাঃ পর্ব্বতোপমাঃ ॥ ১৬ ॥
ততো রামো মহাতেজা ধনুরাদায় বীর্য্যবান্।
প্রবিশ্য রাক্ষসং সৈন্যং শরবর্ষং ববর্ষ সঃ ॥ ১৭ ॥
প্রবিষ্টং রাক্ষসং সৈন্যং ঘ[২]নৈঃ সূর্য্যমিবাবৃতম্।
নাভিজ[৩]জ্ঞে তদা রামং নির্দ্দহন্তং শরার্চ্চিষা ॥ ১৮ ॥
কৃতান্যেব সুঘোরাণি রামেণ রজনীচরাঃ।
রণে চিত্রাণি দদৃশুঃ কর্ম্মাণ্যসুকরাণি তে। ১৯ ॥
[৪]চালয়ন্তমনীকানি বিধমন্তং মহারথান্।
ন তে দদৃশিরে রামং বায়ুং ব্যোমগতং যথা ॥ ২০ ॥

---

১৮। লো-টী। রাক্ষসং সৈন্যং কর্ত্তৃপদম্, কর্ম্ম চ রামং প্রবিষ্টং নির্দ্দহন্তং নাভিজজ্ঞে ন জানাতি স্ম। মেঘং সূর্য্যং মেঘাচ্ছাদিতং সূর্য্যমিব। যদ্বা, সূর্য্যং প্রবিষ্টং মেঘমিব, সূর্য্যস্য রশ্মিরূপত্বান্মেঘস্য। শরার্চ্চিষা শর এবার্চ্চিরগ্নিশিখা তেন।

২০। লো-টী। হর্ষয়ন্তং মহানীকং স্বীয়ম্। 'দলয়ন্তমি'তি পাঠে বিদারয়ন্তম্।

---

সেই পর্ব্বততুল্য ভীষণাকৃতি রাক্ষসগণ প্রচণ্ড গদা, পট্টিশ এবং পরিঘসমূহদ্বারা যুদ্ধে বানরদিগকে নিহত করিল ॥ ১৬ ॥

অনন্তর মহাতেজস্বী বীর্য্যবান্ রামচন্দ্র ধনুর্ব্বাণ গ্রহণপূর্ব্বক যুদ্ধক্ষেত্রে প্রবেশ করিয়া রাক্ষসসৈন্যের প্রতি বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥ ১৭ ॥

রাক্ষসসৈন্যগণ বাণরূপ অগ্নিশিখাদ্বারা দহনকারী যুদ্ধক্ষেত্রে প্রবিষ্ট রামকে মেঘাচ্ছন্ন সূর্য্যের ন্যায় দেখিতে পাইল না; কিন্তু সেই রাক্ষসগণ রণক্ষেত্রে রামকৃত অতিভয়ঙ্কর দুষ্কর বিচিত্র কার্য্যাবলী দেখিতে পাইল ॥ ১৮-১৯ ॥

মহারথীদিগের সংহারকারক এবং সৈন্যবৃন্দের পরিচালক রামচন্দ্রকে রাক্ষসগণ আকাশগত বায়ুর ন্যায় দেখিতে পাইল না ॥ ২০ ॥

---

১। ছ 'ঘোরান্'। অস্মাৎ শ্লোকাৎ পরঃ ছ 'কেশকর্ণললাটঞ্চ নাসিকাঞ্চ প্লবঙ্গমাঃ। রক্ষসাং দশনৈস্তীক্ষ্ণৈর্নখৈশ্চ বিচকর্ত্তিরে ॥ রাক্ষসৈর্বধ্যমানানাং বানরাণাং মহাচমূঃ। শরণ্যং শরণং যাতা রামং দশরথাত্মজম্' ॥ ইত্যধিকম্।
২। ছ 'মেঘং সূর্য্যমিবাম্বরে'। ৩। ক '-জগ্মু স্তদা'। ৪। ছ 'দলয়ন্তং মহানীকং'।

ছিন্নং ভিন্নং বিপর্য্যস্তং[1] প্রভগ্নং[2] শরপীড়িতম্ ।
বলং রামেণ দদৃশুর্ন রামং[3] সম্প্রহারিণম্ ॥ ২১ ॥
প্রহরন্তং শরীরেষু ন পশ্যন্তি স্ম রাঘবম্ ।
[4]ইন্দ্রিয়েষু প্রবর্ত্তন্তং ভূতাত্মানমিব প্রজাঃ ॥ ২২ ॥
এষ হন্তি গজানীকমেষ হন্তি মহারথান্ ।
এষ হন্তি শরৈস্তীক্ষ্ণৈঃ পদাতীন্ বাজিভিঃ সহ[5] ॥ ২৩ ॥
[6]অথ রামো মহাতেজা যুধ্যতামেব রক্ষসাম্ ।
প্রজ্ঞাং ব্যপাহরৎ[7] তত্র মোহনাস্ত্রবলেন[8] বৈ ॥ ২৪ ॥
তে মূঢ়াশ্চ[9] বিসংজ্ঞাশ্চ রামভূতমিদং জগৎ ।
দদৃশূ রাক্ষসাস্তত্র ততো[10] জঘ্নুঃ পরস্পরম্ ॥ ২৫ ॥

---

২২ । লো-টী । ইন্দ্রিয়ার্থেষু বিষয়েষু তদাকারবৃত্ত্যা বর্ত্তন্তং বর্ত্তমানং ভূতাত্মানং জীবম্ । ইন্দ্রিয়ার্থেষু জীবোপাধেরন্তঃকরণস্য সম্বন্ধাদুপাধেয়স্য জীবস্যাপি সম্বন্ধঃ, জলচন্দ্রবৎ ।

---

রাক্ষসগণ রামকর্ত্তৃক ছিন্ন ভিন্ন বিপর্য্যস্ত ভগ্ন এবং শরবিদ্ধ সৈন্যদিগকে দেখিতে পাইল, কিন্তু প্রহারকারী রামকে দেখিতে পাইল না ॥ ২১ ॥

ইন্দ্রিয়গণের প্রবর্ত্তক জীবাত্মাকে যেরূপ লোকসকল দেখিতে পায় না, সেইরূপ শরীরের উপর প্রহারকারী রামচন্দ্রকে রাক্ষসগণ দেখিতে পাইল না ॥ ২২ ॥

রামচন্দ্র এই গজসৈন্য বধ করিতেছেন, এই মহারথগণকে নিহত করিতেছেন, এই তীক্ষ্ণ শর দ্বারা অশ্বগণের সহিত পদাতিক সৈন্যদিগকে বিনাশ করিতেছেন ! ॥ ২৩ ॥

অনন্তর মহাতেজস্বী রাম যুদ্ধক্ষেত্রে সম্মোহনাস্ত্র প্রভাবে যুধ্যমান রাক্ষসদিগের বুদ্ধি অপহরণ করিলেন ॥ ২৪ ॥

সেই মূঢ় সংজ্ঞাহীন রাক্ষসগণ সমগ্র জগৎ রামময় দর্শন করিল এবং তারপর পরস্পর পরস্পরকে প্রহার করিতে লাগিল ॥ ২৫ ॥

---

১ । ছ 'শরৈর্দ্দগ্ধং' । ২ । ছ '-তাড়িতম্' । ৩ । ছ শীঘ্রকারিণম্' । ৪ । '-য়ার্থেষু বর্ত্তন্তং' । ৫ । ছ অতঃ পরং 'এবমেব হি তান্ সর্ব্বান্ রাক্ষসান্ নিশিতৈঃ শরৈঃ । সূদয়ত্যাথ কাকুৎস্থং কুঞ্জরান্ বাজিনস্তথা ॥ ইতি তে রাক্ষসাঃ সর্ব্বে বাক্যমূচুস্তদা যুধি' ॥ ইত্যধিকম্ । ৬ । ক 'এষ' । ৭ । ছ 'চাপা-' । ৮ । ছ '-নাস্ত্রেণ সংযুগে' । ৯ । ছ 'বিগূঢ়া । ১০ । ছ 'যতো' ।

অন্যোন্যং কুপিতা জঘ্নুঃ শক্তিশূলপরশ্বধৈঃ।
রাক্ষসাঃ সমরে শূরাঃ সদৃশা[১] রাঘবস্য চ ॥ ২৬ ॥
ন পশ্যন্তি স্ম তে[২] রামং নিঘ্নন্তং[৩] যুধি বাহিনীম্।
মোহিতাঃ পরমাস্ত্রেণ গান্ধর্ব্বেণ মহাত্মনা ॥ ২৭ ॥
ততো রামসহস্রাণি রণেঽপশ্যন্ নিশাচরাঃ।
পুনঃ পশ্যন্তি কাকুৎস্থমেকমেব মহাহবে ॥ ২৮ ॥[৪]
ভ্রমন্তীং কাঞ্চনীং কোটিং[৫] কার্ম্মুকস্য মহাত্মনঃ।
অলাতচক্রপ্রতিমাং দদৃশুস্তে[৬] নিশাচরাঃ ॥ ২৯ ॥
সূর্য্যমণ্ডলসম্ভূতং রশ্মিজালমিবাম্বরে।
শরজালং দদৃশিরে রাঘবস্য ধনুশ্চ্যুতম্ ॥ ৩০ ॥
শররশ্মিসহস্রাঢ্যং মধ্যাহ্নাদিত্যসন্নিভম্।
চরন্তং দিক্ষু সর্ব্বাসু ন শেকুঃ সমুদীক্ষিতুম্[৭] ॥ ৩১ ॥

২৬-২৭। লো-টী। রাক্ষসা রাবণপ্রযুক্তাঃ, তেষামেব কিয়ন্তঃ রাঘবস্য সদৃশা রাঘবেণ। গান্ধর্ব্বাস্ত্রেণ স্বসাদৃশ্যেন কল্পিতা অন্যোন্যং জঘ্নতং (?) রামং বুদ্ধ্যা মায়া নামান্ (?) রাক্ষসান্ রাক্ষসা জঘ্নুরিত্যর্থঃ।

২৯। লো-টী। কার্ম্মুকস্য কোটিম্ অগ্রম্, অস্রিং কোণম্। 'কোটিঃ স্ত্রী ধনুষোঽগ্রেঽস্রৌ সংখ্যাভেদপ্রকর্ষয়ো'রিতি কোষঃ।

রামতুল্য বীর রাক্ষসগণ ক্রুদ্ধ হইয়া যুদ্ধক্ষেত্রে শক্তি, শূল এবং পরশু দ্বারা পরস্পরকে প্রহার করিতে লাগিল ॥ ২৬ ॥

মহাত্মা রামচন্দ্রকর্তৃক পরমোৎকৃষ্ট গান্ধর্ব্বাস্ত্রদ্বারা মোহিত রাক্ষসগণ যুদ্ধে সেনা-বিনাশকারী রামকে দেখিতে পাইল না ॥ ২৭ ॥

রাক্ষসগণ যুদ্ধক্ষেত্রে একবার সহস্র রাম দেখিল, পুনরায় একমাত্র রামচন্দ্রকে দেখিতে পাইল ॥ ২৮ ॥

সেই রাক্ষসগণ মহাত্মা রামচন্দ্রের কাঞ্চননির্ম্মিত কার্ম্মুকের ভ্রাম্যমাণ অগ্রভাগ জ্বলন্ত অঙ্গারচক্রের ন্যায় দেখিতে লাগিল এবং আকাশে সূর্য্যমণ্ডলসম্ভূত

১। ছ 'তে'। ২। ছ 'তং'। ৩। ছ '-তো'। ৪। ছ অতঃ পরঃ 'নিহ্নবয়ন্তং রক্ষাংসি কালাগ্নিমিব দুঃসহম্'। ইত্যধিকম্। ৫। ছ 'কোটীং'। ৬। ছ '-স্তেন রাঘবম্'। ৭। ক '-কুস্তমুদীক্ষিতুম্'। অতঃ পরং 'রাঘবস্য রণে শত্রূন্ নিঘ্নতঃ শীঘ্রকারিণঃ।' ইত্যধিকম্।

শরার্চ্চিষং দিব্যনাভিং স্থতারং[1] দিব্যকার্ম্মুকম্।
জ্যাঘোষতলনির্ঘোষং[2] তেজোবিদ্যুদ্গণপ্রভম্[3] ॥ ৩২ ॥
দিব্যাস্ত্রগুণসম্পন্নং[4] নিঘ্নন্তং যুধি রাক্ষসান্।
রামচক্রং প্রবর্ত্তন্তং কালচক্রমিবাপরম্[5] ॥ ৩৩ ॥
অনীকং দশসাহস্রং রথানাং বাতরংহসাম্।
অষ্টাদশ[6] সহস্রাণি সারোহাণাঞ্চ[7] বাজিনাম্ ॥ ৩৪ ॥
পূর্ণে[8] শতসহস্রে দ্বে পদাতীনাঞ্চ রক্ষসাম্।
দিবসস্যাষ্টমে ভাগে শরৈরগ্নিশিখোপমৈঃ।
হতান্যেকেন রামেণ রক্ষসাং কামরূপিণাম্ ॥ ৩৫ ॥

৩২। লো-টী। রামস্য দিব্যকার্ম্মুকং তদীক্ষিতুং ন শেকুরিতি পূর্ব্বেণান্বয়ঃ। শরার্চিষং শরৈরর্চির্দীপ্তির্যস্য তৎ দিব্যনাভিরিব নাভির্মধ্যভাগো যস্য তৎ। উভয়ত্র পুংস্ত্বমার্ষম্। 'দিব্যনাভি'-মিতি বা পাঠঃ, 'দিব্যনাভী'তি চ ক্বচিৎ। শোভনং তারং রূপ্যং রূপ্যালঙ্করণং যস্মিন্ তৎ। 'সতার'-মিতি বা পাঠঃ। 'তারং রূপ্যে নপুংসক'মিতি কোষঃ। জ্যায়া গুণস্য ঘোষো যত্র তলস্য জ্যাঘাতবারণস্য নির্ঘোষো যত্র তচ্চ, তচ্চ। তেজসা বিদ্যুদ্গণস্যেব প্রভা যস্য তৎ। 'তেজো-বিদ্যাদ্গুণপ্রভ'মিতি পাঠে তেজসা বিদ্যোততে ইতি বিদ্যুৎ গুণেন জ্যায়া প্রভা যস্য তৎ।

৩৩। লো-টী। রামচক্রং রামসমূহং পূর্ব্ববৎ।

৩৪। লো-টী। অনীকম্ অনীকে রণে, অনীকং প্রাপ্য ইতি বা।

৩৫। লো-টী। রক্ষসাং কামরূপিণাং কামরূপিভিঃ রক্ষোভিঃ সহ রথানাং দশসহস্র-

রশ্মিসমূহের ন্যায় রামচন্দ্রের কার্ম্মুকচ্যুত শরসমূহ দেখিতে পাইল ; কিন্তু শরসমূহের কিরণসহস্রে উদ্ভাসিত, মধ্যাহ্নসূর্য্যসদৃশ, সমস্তদিকে বিচরণশীল, শরসমূহদ্বারা দীপ্তিসম্পন্ন, মনোরম নাভির ন্যায় মধ্যভাগযুক্ত, উত্তম রৌপ্যমণ্ডিত, জ্যাধ্বনি এবং তলধ্বনি-বিশিষ্ট, তেজে বিদ্যুৎসমূহের ন্যায় প্রভাযুক্ত সেই উৎকৃষ্ট কার্ম্মুক দেখিতে পাইল না ॥ ২৯-৩২ ॥

উৎকৃষ্ট অস্ত্রগুণসম্পন্ন যুদ্ধে রাক্ষস-নিধনকারী দ্বিতীয় কালচক্রের ন্যায় প্রবর্ত্তিত রামসমূহকেও দেখিতে পাইল না ॥ ৩৩ ॥

একা রামচন্দ্রই অগ্নিশিখাতুল্য শরসমূহদ্বারা দিবসের অষ্টমভাগে

১। ছ 'সতারং'। ২। ছ '-ঘোষং'। ৩। ছ '-গুণ-'। ৪। ছ 'সংযুক্তং'। ৫। ছ '-মিব প্রজাঃ'। অতঃ পরং ছ 'দদৃশুঃ সর্ব্বভূতানি দহন্তং সর্ব্বরাক্ষসান্'। ইত্যধিকম্। ৬। ছ '-ষীতি-'। ৭। ছ 'কুঞ্জরাণাং তরস্বিনাম্'। ৮। ছ এতদর্দ্ধস্য স্থানে 'চতুঃষষ্টিসহস্রাণি সারোহাণাঞ্চ বাজিনাম্। ত্রিংশচ্ছতসহস্রাণি পদাতানাঞ্চ রক্ষসাম্'। ইতি পাঠঃ।

তে হতাশ্বা হতরথাঃ শ্রান্তা বিগলিতধ্বজাঃ।
অভিপেতুঃ পুরীং লঙ্কাং হতশেষা নিশাচরাঃ ॥ ৩৬ ॥
হতৈরশ্বৈঃ[১] পদাতৈশ্চ তদ্বভূব[২] রণাজিরম্।
আক্রীড়[৩] ইব রুদ্রস্য ক্রুদ্ধস্য নিঘ্নতঃ[৪] পশূন্ ॥ ৩৭ ॥
ততো দেবাঃ সগন্ধর্ব্বাঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
সাধু সাধ্বিতি রামস্য তৎ কর্ম্ম সমপূজয়ন্ ॥ ৩৮ ॥
অব্রবীচ্চ তদা রামঃ সুগ্রীবং তদনন্তরম্[৫]।
এতদস্ত্রবলং সৌম্য মম বা ত্র্যম্বকস্য বা।
তৃতীয়স্য কপিশ্রেষ্ঠ লোকে নান্যস্য কস্যচিৎ ॥ ৩৯ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে গান্ধর্ব্বাস্ত্রযুদ্ধং নাম
চতুঃসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭৪ ॥

---

মিত্যাদীনি একেন রামেণ হতানীতি তৃতীয়েনান্বয়ঃ। পদাতীনাঞ্চ তানি, অষ্টমে ভাগে চতুর্দ্দণ্ডে।

[ লো-টী। ] অস্ত্রেণ তাং নিহত্য ব্রহ্মসমঃ প্রজাপতিতুল্যঃ।
গান্ধর্ব্বাস্ত্রযুদ্ধম্ ॥ ৭৪ ॥

---

কামরূপী রাক্ষসদিগের বায়ুর ন্যায় বেগবান্ দশ সহস্র রথ ও ঐ রথারোহী সৈন্যসমূহ, অষ্টাদশ সহস্র অশ্ব ও অশ্বারোহী সৈন্য এবং পূর্ণ দুইলক্ষ পদাতিক সৈন্য নিহত করিলেন ॥ ৩৪-৩৫ ॥

হতাবশিষ্ট রাক্ষসগণ অশ্ব ও রথ বিনষ্ট হওয়ায় এবং ধ্বজসমূহ পতিত হওয়ায় শ্রান্ত হইয়া লঙ্কানগরীতে প্রবেশ করিল ॥ ৩৬ ॥

নিহত অশ্ব এবং পদাতিদ্বারা সেই যুদ্ধক্ষেত্র পশুবধকারী ক্রুদ্ধ রুদ্রের ক্রীড়াক্ষেত্রের ন্যায় হইল ॥ ৩৭ ॥

অনন্তর গন্ধর্ব্বগণের সহিত দেবগণ এবং সিদ্ধ ও পরমর্ষিগণ 'সাধু সাধু' বলিয়া রামের সেই কার্য্যের প্রশংসা করিলেন ॥ ৩৮ ॥

তখন রামচন্দ্র সুগ্রীবকে বলিলেন—হে সৌম্য কপিশ্রেষ্ঠ, আমার অথবা মহাদেবেরই এতাদৃশ অস্ত্রবল ; জগতে অন্য কোন তৃতীয় ব্যক্তির এরূপ অস্ত্রবল নাই ॥ ৩৯ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে গান্ধর্ব্বাস্ত্রযুদ্ধ-নামক
৭৩তম সর্গ সমাপ্ত ॥ ৭৩ ॥

১। ছ '-রথপদা-'। ২। ছ 'সংবভূব রণাজিরে'। ৩। ছ 'আক্রীড়মিব'। ৪। ছ '-স্যাভিঘ্নতঃ' ৫। ছ 'সবিভীষণম্'। অতঃ পরং ছ 'নিহত্য তাং রাক্ষসবাহিনীং স রামস্তদা ব্রহ্মসমো মহাত্মা। অস্ত্রেণ দিব্যেন গতক্লমশ্চ দেবৈস্তদাস্তূয়ত সংপ্রহৃষ্টৈঃ।' ইত্যধিকম্।

## ( ৭৫ ) পঞ্চসপ্ততিতমঃ সর্গঃ

তানি নাগসহস্রাণি সারোহাণাঞ্চ বাজিনাম্।
রথানাং চাগ্নিবর্ণানাং সধ্বজানাং বরূথিনাম্॥ ১॥
রাক্ষসানাং সহস্রাণি গদাপরিঘযোধিনাম্।
কাঞ্চনধ্বজবর্ম্মাণাং শূরাণাং কামরূপিণাম্॥ ২॥
নিহতানি শরৈস্তীক্ষ্ণৈস্তপ্তকাঞ্চনভূষণৈঃ[১]।
রাবণেন প্রযুক্তানি রামেণাক্লিষ্টকর্ম্মণা॥ ৩॥
দ্বিজিহ্বো নিহতো বীরঃ সংহ্রাদী চ নিশাচরঃ।
বিমর্দ্দনঃ কুম্ভহনুঃ খরকেতুশ্চ রাক্ষসঃ॥ ৪॥
বিড়ালাক্ষো হয়গ্রীবঃ শঙ্কুকর্ণঃ প্রতর্দ্দনঃ[২]।
হস্তিকর্ণো মহাবীরো দশৈতে নায়কা হতাঃ॥ ৫॥
[৩]দৃষ্ট্বা শ্রুত্বা চ সম্ভ্রান্তা হতশেষা নিশাচরাঃ।
রাক্ষস্যশ্চ[৪] সমাগম্য দীনাশ্চিন্তাপরায়ণাঃ॥ ৬॥

১। লো-টী। বরূথিনাং বরূথো রথগুপ্তিস্তদ্বতাম্। যদ্বা, বরূথং রথিনাম্ উপবেশনগৃহং তদ্বতাম্। 'বরূথো রথগুপ্তৌ স্যাদ্ বরূথং চর্মবেশ্মনো'রিতি কোষঃ।

৬। লো-টী। রাক্ষস্যঃ রাক্ষসস্ত্রিয়ঃ সমাগম্য জ্ঞাত্বা।

অক্লিষ্টকর্ম্মা রাম তপ্তকাঞ্চনশোভিত তীক্ষ্ণ শরসমূহদ্বারা সহস্র সহস্র হস্তী, আরোহী সহ অশ্ব, ধ্বজ ও বরূথযুক্ত অগ্নিবর্ণ সহস্র সহস্র রথ এবং গদা ও পরিঘ দ্বারা যুদ্ধকারী কাঞ্চননির্ম্মিত ধ্বজ ও বর্ম্মধারী রাবণপ্রেরিত কামরূপী সহস্র সহস্র বীর রাক্ষসকে নিহত করিলেন॥ ১-৩॥

রাক্ষস দ্বিজিহ্ব, বীর সংহ্রাদী, বিমর্দ্দন, কুম্ভহনু, খরকেতু, বিড়ালাক্ষ, হয়গ্রীব, শঙ্কুকর্ণ, প্রতর্দ্দন ও মহাবীর হস্তিকর্ণ এই দশজন রাক্ষসনায়ককে

১। ছ 'শরৈর্দ্দীপ্তৈ-'। ২। ছ 'প্রমর্দ্দনঃ'। ৩। ছ 'তে দৃষ্ট্বা তাংশ্চ'। ৪। ছ '-সাশ্চ'।

বিধবা হতপুত্রাশ্চ ক্রোশন্ত্যো হতবান্ধবাঃ।
রাক্ষসৈঃ সহ দুঃখার্ত্তাঃ সঙ্গতাঃ পর্য্যদেবয়ন্ ॥ ৭ ॥
কথং শূর্পণখা বৃদ্ধা করালা নির্ণতোদরী।
আসসাদ বনে রামং কন্দর্পশরপীড়িতা ॥ ৮ ॥
সুকুমারং মহাসত্ত্বং সর্ব্বভূতহিতে রতম্।
তং দৃষ্ট্বা লোকপালাভং কথং[১] রামমকাময়ৎ ॥ ৯ ॥
কথং সর্ব্বগুণৈর্হীনা গুণবন্তং মহৌজসম্।
সুমুখং দুর্ম্মুখী রামং কাময়ামাস রাক্ষসী ॥ ১০ ॥
জনস্যাস্যাল্পভাগ্যত্বাম্মলিনা শ্বেতমূর্দ্ধজা।
অকার্য্যমবহাস্যং চ সর্ব্বলোকবিগর্হিতম্ ॥ ১১ ॥

৭। লো-টী। রাক্ষসৈঃ সহ সঙ্গতা মিলিতাঃ পর্য্যদেবয়ন্নিতি সার্দ্ধেনান্বয়ঃ।

৮। লো-টী। করালা ভীষণরূপা নির্ণতোদরী নিঃশেষেণ নতমুদরং যস্যাঃ সা।

৯। লো-টী। হীনরূপা গর্হ্যরূপা। 'হীনং গর্হ্যোনয়োস্ত্রিষ্বি'তি কোষঃ। প্রকামিতা সঞ্জাতপ্রকৃষ্টকামা।

নিহত দেখিয়া এবং শুনিয়া হতাবশিষ্ট রাক্ষস ও রাক্ষসীগণ সসম্ভ্রমে মিলিত হইয়া দৈন্য ও চিন্তাগ্রস্ত হইল। পুত্র ও বান্ধবহীনা বিধবা রাক্ষসীগণ শোকার্ত্তা হইয়া রাক্ষসগণের সহিত বিলাপ করিতে লাগিল—॥ ৪-৭ ॥

হায়, ভীষণরূপা নতোদরী বৃদ্ধা সূর্পণখা কামশরে জর্জ্জরিতা হইয়া কেনই বা বনে রামচন্দ্রের সমীপবর্ত্তিনী হইয়াছিল এবং সুকুমার মহাসত্ত্বসম্পন্ন সর্ব্বপ্রাণীর হিতে নিরত লোকপালসদৃশ রামচন্দ্রকে দেখিয়া কেনই বা কামনা করিয়াছিল ॥ ৮-৯ ॥

সমস্ত গুণহীনা দুর্ম্মুখী রাক্ষসী গুণবান্ মহাতেজস্বী সুমুখ রামচন্দ্রকে কি জন্যই বা প্রার্থনা করিয়াছিল ॥ ১০ ॥

রাবণের দুর্ভাগ্যবশতঃ কৃষ্ণবর্ণা পলিতকেশী অযোগ্যা সেই সূর্পণখা

১। ছ 'হীনরূপা প্রকামিতা'।

রাক্ষসানাং বিনাশায় দূষণস্য খরস্য চ।
চকারাপ্রতিরূপা সা রাঘবস্য প্রধর্ষণম্ ॥ ১২ ॥
তন্নিমিত্তমিদং বৈরং রাবণস্য ক্ষয়াবহম্।
বধায় চ হৃতা সীতা রাবণেন দুরাত্মনা ॥ ১৩ ॥
ন চ সীতা দশগ্রীবং মনসাপি হি কাময়ৎ।
বদ্ধং বলবতা বৈরমক্ষয়ং রাবণেন[১] তু ॥ ১৪ ॥
বৈদেহীং[২] প্রার্থয়ন্তং তু বিরাধং বীক্ষ্য সূদিতম্।
হতং ক্রুদ্ধেন রামেণ পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥ ১৫ ॥
চতুর্দ্দশ সহস্রাণি রক্ষসাং ভীমকর্ম্মণাম্।
নিহতানি জনস্থানে শরৈরগ্নিশিখোপমৈঃ ॥ ১৬ ॥

---

১২। লো-টী। অপ্রতিরূপা অসদৃশী, প্রধর্ষণং ছলনম্।

১৩। লো-টী। তন্নিমিত্তং তস্যাঃ সূর্পণখায়া নিমিত্তম্।

১৪। লো-টী। বলবতা রামেণ সহ।

১৫। লো-টী। সূদিতমাদৌ পীড়িতং পশ্চাদ্ধতং, তস্য বদ্ধবৈরস্য নিদর্শনং পর্য্যাপ্তং যথেষ্টজ্ঞাপকং বিরাধহননমিত্যর্থঃ। 'পর্য্যাপ্তন্তু যথেষ্টে স্যাৎ তৃপ্তৌ শক্তে নিবারণে' ইতি কোষঃ।

---

রাক্ষসগণের এবং খর ও দূষণের বিনাশের নিমিত্তই রামচন্দ্রের নিকট ছলনারূপ সর্ব্বলোকনিন্দনীয় হাস্যজনক দুষ্কার্য্য করিয়াছিল ॥ ১১-১২ ॥

সেই সূর্পণখার জন্যই রাবণের ধ্বংসজনক এই বিরোধ; দুরাত্মা রাবণ রাক্ষসকুলের বিনাশার্থেই সীতাকে হরণ করিয়াছেন, কিন্তু সীতা মনে মনেও দশানন রাবণকে কামনা করেন নাই। কেবল বলবান্ রামচন্দ্রের সহিত রাবণের অক্ষয় শত্রুতাই লাভ হইল ॥ ১৩-১৪ ॥

ক্রুদ্ধ রাম সীতা-প্রার্থী বিরাধকে প্রথমে পীড়িত করিয়া পরে বধ করিলেন, এই বিরাধবধই [ শত্রুতার বা বীরত্বের ] পর্য্যাপ্ত নিদর্শন। অনন্তর রাম অগ্নিশিখা-তুল্য শরদ্বারা জনস্থানে চতুর্দ্দশ সহস্র ভীমকর্ম্মা রাক্ষসকে বধ করিয়াছেন ॥ ১৫-১৬ ॥

---

১। ছ 'রাঘবেণ তু'। ২। ছ '-হীস্তু প্রার্থয়ন্তং'। অতঃ পরং ছ 'হতো যোজনবাহুশ্চ কবন্ধো রুধিরাশনঃ। ক্রৌঞ্চাবনে রাঘবাভ্যাং পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥ মারীচো দণ্ডকারণ্যে শূরো রাক্ষসপুঙ্গবঃ। হতো রামেণ বিক্রম্য পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥' ইত্যধিকম্।

খরশ্চ নিহতঃ সংখ্যে দূষণস্ত্রিশিরাস্তথা।
শরৈরাশীবিষাকারৈঃ[১] পর্য্যাপ্তং তন্নিদর্শনম্॥ ১৭॥
হতো[২] যোজনবাহুশ্চ কবন্ধো রুধিরাশনঃ।
ক্রৌঞ্চারণ্যে রাঘবেণ পর্য্যাপ্তং তন্নিদর্শনম্॥ ১৮॥
বালিনং বলিনং হত্বা সহস্রাক্ষাত্মজং[৩] ভুবি।
রাজানং হরিমুখ্যানাং মহাবীর্য্যং মহৌজসম্॥ ১৯॥
ঋষ্যমূকে বসন্ শৈলে দীনো ভগ্নমনোরথঃ।
সুগ্রীবঃ প্রাপিতো রাজ্যং পর্য্যাপ্তং তন্নিদর্শনম্॥২০॥
ধর্ম্মার্থসহিতং বাক্যং সর্ব্বেষাং রক্ষসাং হিতম্।
যুক্তং বিভীষণেনোক্তং নাস্য মোহাদরোচয়ৎ[৪]॥ ২১॥
বিভীষণবচঃ কুর্য্যাদ্ যদ্যেষ ধনদানুজঃ[৫]।
শ্মশানভূতা দুঃখার্ত্তা নেয়ং লঙ্কাপুরী ভবেৎ॥ ২২॥

---

আশীবিষসদৃশ শরদ্বারা যুদ্ধে খর, দূষণ এবং ত্রিশিরাকে যে বধ করিয়াছেন, তাহাও রামচন্দ্রের বীর্য্যবত্তার বিষয়ে যথেষ্ট নিদর্শন॥ ১৭॥

রামচন্দ্র যে যোজনবিস্তৃত-বাহুশালী রক্তপানকারী কবন্ধকে ক্রৌঞ্চনামক অরণ্যে বধ করিয়াছেন, তাহাও তাঁহার পরাক্রমবিষয়ে যথেষ্ট নিদর্শন॥ ১৮॥

রামচন্দ্র ভূতলে প্রধান বানরদিগের রাজা মহাবীর্য্যশালী মহাতেজস্বী বলবান্ সহস্রাক্ষতনয় বালীকে বধ করিয়া ঋষ্যমূক পর্ব্বতে অবস্থান করত দীনভাবাপন্ন ভগ্নমনোরথ সুগ্রীবকে রাজত্ব প্রদান করিয়াছেন, ইহাও রামের পরাক্রমবিষয়ে পর্য্যাপ্ত নিদর্শন॥ ১৯-২০॥

বিভীষণের ধর্ম্মার্থসঙ্গত সমস্ত রাক্ষসের হিতকারক যুক্তিযুক্ত বাক্য মোহবশতঃ রাবণের প্রীতিকর হয় নাই॥ ২১॥

কুবেরানুজ রাবণ যদি বিভীষণের বাক্যানুযায়ী কার্য্য করিতেন, তবে এই

---

১। ছ 'রামেণ লোকরামেণ'। ২। ছ 'অয়ং শ্লোকোঽত্র ন দৃশ্যতে'। ৩। ছ 'সহস্রনয়নাত্মজম্'। ৪। ছ '-দরোচত'। ৫। অতঃ পরং ছ 'রাবণো রক্ষসাং ভীমস্ততো নো ন ক্ষয়ো ভবেৎ। একেন বানরেণেয়ং পুরী লঙ্কা প্রধর্ষিতা॥ অক্ষঃ কুমারো নিহতঃ সপ্ত সেনানুগাস্তথা। অমাত্যপুত্রা নিহতাঃ কিঙ্করাশ্চ নিশাচরাঃ। দগ্ধা চ নগরী লঙ্কা পর্য্যাপ্তং তন্নিদর্শনম্॥ যদা চ বানরৈর্ঘোরৈর্বদ্ধঃ সেতুর্মহোদধৌ। রুদ্ধা চ নগরী লঙ্কা পর্য্যাপ্তং তন্নিদর্শনম্॥ সুহৃদাং বচনং কুর্য্যাদ্ যদি বা মন্ত্রিণাং তথা'। ইত্যধিকম্।

কুম্ভকর্ণং হতং শ্রুত্বা রাঘবেণ মহাত্মনা।
প্রিয়ং চেন্দ্রজিতং পুত্রং [1]শোচেতাদ্য ন রাবণঃ ॥ ২৩ ॥
ততঃ সংরক্তনয়নাঃ সন্তপ্তাশ্রুনি[2]পাতনাৎ।
অভূতপূর্ব্বব্যসনা রাক্ষস্যঃ পর্য্যদেবয়ন্ ॥ ২৪ ॥
মম পুত্রো মম ভ্রাতা মম ভর্ত্তা হতো রণে।
ইত্যেবং [3]শ্রূয়তে শব্দো রাক্ষসানাং গৃহে গৃহে ॥ ২৫ ॥
[4]রথাঃ সাশ্বাশ্চ নাগাশ্চ হতাঃ শতসহস্রশঃ।
রণে রামেণ শূরেণ রাক্ষসাশ্চ পদাতয়ঃ ॥ ২৬ ॥
রুদ্রো বা যদি বা বিষ্ণুর্মহেন্দ্রো বা শতক্রতুঃ।
হন্তি নো রামরূপেণ কালো বা সুদুরাসদঃ ॥ ২৭ ॥
হতপ্রবীরা বহবো নিরাশা জীবিতে বয়ম্।
[5]ব্যসনান্তমপশ্যন্ত্যো হ্যনাথা বিলপামহে ॥ ২৮ ॥

---

লঙ্কানগরী দুঃখার্ত্ত ও শ্মশানসদৃশ হইত না ॥ ২২ ॥

মহাত্মা রামকর্ত্তৃক কুম্ভকর্ণ এবং প্রিয়পুত্র ইন্দ্রজিৎ নিহত হইয়াছে শ্রবণ করিয়া রাবণ আজ শোক করিতেন না ॥ ২৩ ॥

অতঃপর নিরন্তর অশ্রুজল পতনে আরক্তলোচনা অভূতপূর্ব্ব দুঃখে দুঃখিতা রাক্ষসীগণ বিলাপ করিতে লাগিল ॥ ২৪ ॥

'আমার পুত্র নিহত হইয়াছে' 'আমার ভ্রাতা নিহত হইয়াছে' 'আমার স্বামী নিহত হইয়াছেন' এইরূপ বিলাপধ্বনি রাক্ষসদিগের প্রতি গৃহে শুনা যাইতে লাগিল ॥ ২৫ ॥

বীর রামচন্দ্র যুদ্ধক্ষেত্রে রথ, অশ্ব এবং হস্তীর সহিত শত-সহস্র পদাতিক সৈন্য নিহত করিয়াছেন ॥ ২৬ ॥

বিষ্ণু, শতক্রতু ইন্দ্র অথবা দুর্দ্ধর্ষ কাল রামের মূর্ত্তি ধারণ করিয়া আমাদিগকে বধ করিতেছেন ॥ ২৭ ॥

বড় বড় বীরগণ যুদ্ধে নিহত হওয়ায় অনাথা আমরা অনেকেই জীবনের প্রতি নিরাশ হইয়া এবং দুঃখের অবসান দেখিতে না পাইয়া বিলাপ করিতেছি ॥ ২৮ ॥

---

১। ছ 'শোচতেঽস্ত'। ২। ছ '-ক্তনাঃ'। ৩। ছ 'শুশ্রুবে'। ৪। ছ '-শ্চোষ্ট্রাশ্চ'। ৫। ছ 'অপশ্যন্তো ভয়ন্তাস্ত্বনাথা'।

ব্রহ্মণো হি দশগ্রীবঃ শূরো [১]লব্ধবরো মহান্।
[২]ইদং মহদ্ ভয়ং ঘোরং সমুৎপন্নং ন বুধ্যতে ॥ ২৯ ॥
তং ন দেবা ন গন্ধর্ব্বা [৩]নাসুরা ন চ রাক্ষসাঃ।
উপসৃষ্টং পরিত্রাতুং শক্তা রামেণ [৪]রাবণম্ ॥ ৩০ ॥
[৫]নিমিত্তানি হি দৃশ্যন্তে রাক্ষসানাং রণে রণে।
[৬]ফলিষ্যন্তি ধ্রুবং তানি রাবণস্য নিবর্হণাৎ ॥ ৩১ ॥
দেবদানবযক্ষেভ্যো দদৌ ব্রহ্মাভিযাচিতঃ।
রাবণস্যাভয়ং যুদ্ধে মানুষেভ্যো ন যাচিতঃ ॥ ৩২ ॥
তদিদং [৭]মানুষাদস্য ভয়ং ঘোরমুপস্থিতম্।
জীবিতান্তকরং যুদ্ধে রক্ষসাং রাবণস্য চ ॥ ৩৩ ॥

---

৩০। লো-টী। তং রাবণমিত্যন্বয়ঃ। উপসৃষ্টম্ উৎসৃষ্টং পশুমিব হস্তং গৃহীতম্। উপসৃষ্টমিতি বা পাঠঃ।

৩১। লো-টী। নিবর্হণাৎ নাশাৎ।

---

মহাবীর দশানন ব্রহ্মার নিকট হইতে বর লাভ করিয়াছেন, তিনি এই ভীষণ ভয় উপস্থিত হইয়াছে, তাহা বুঝিতে পারিতেছেন না ॥ ২৯ ॥

রামচন্দ্র যুদ্ধে রাবণকে বধ করিতে প্রবৃত্ত হইলে দেবতা, গন্ধর্ব্ব, অসুর, অথবা রাক্ষসগণ কেহই তাঁহাকে রক্ষা করিতে সমর্থ হইবেন না ॥ ৩০ ॥

রাক্ষসদিগের প্রতিযুদ্ধে দুর্নিমিত্ত সকল দেখা যাইতেছে এবং নিশ্চয়ই রাবণের বিনাশে এই সকল দুর্নিমিত্ত সফল হইবে ॥ ৩১ ॥

রাবণ ব্রহ্মার নিকট দেবতা, দানব ও যক্ষ হইতে অভয় প্রার্থনা করিলে ব্রহ্মা 'উহাদিগের নিকট হইতে কোন ভয় নাই' এইরূপ বর প্রদান করিয়াছিলেন; কিন্তু রাবণ মনুষ্যের নিকট হইতে অভয় প্রার্থনা করেন নাই ॥ ৩২ ॥

অতএব আজ যুদ্ধে মনুষ্য হইতে রাবণের এবং রাক্ষসগণের প্রাণান্তকর অতি ভীষণ ভয় উপস্থিত হইয়াছে ॥ ৩৩ ॥

---

১। ছ 'লব্ধমহাবরঃ'। ২। ছ 'ইত্থং'। ৩। ছ 'নাসুরোরগরাক্ষসাঃ'। ৪। ছ অতঃ পরম্ 'উপসৃষ্টা পুরী লঙ্কা সা তু রামেণ সংযুগে'। ইত্যধিকম্। ৫। ছ '-ত্তানীহ'। ৬। ছ 'রণে'। ৭। ছ '-দেব'।

পীড্যমানাস্তু বলিনা বরদত্তেন রক্ষসা।
দীপ্তৈস্তপোভির্ব্বিবুধাঃ পিতামহমপূজয়ন্ ॥ ৩৪ ॥
দেবতানাং হিতার্থং তু মহাতেজা মহাবলঃ।
উবাচ বচনং ব্রহ্মা[১] তত্র লোকপিতামহঃ ॥ ৩৫ ॥
শৃণ্বন্তু দেবতাঃ সর্ব্বা ময়োক্তং সুমহদ্বচঃ।
অদ্য প্রভৃতি লোকেষু[২] যে ভূতা ভয়বর্জিতাঃ।
[৩]ভয়ার্ত্তাস্তে পুনরিহ বিচরিষ্যন্তি রাক্ষসাঃ ॥ ৩৬ ॥
অথ[৪] দেবৈঃ সমাগম্য [৫]সর্ব্বৈঃ শক্রপুরোগমৈঃ।
[৬]বৃষকেতুস্ত্রিপুরহা মহাদেবঃ প্রসাদিতঃ ॥ ৩৭ ॥
প্রসন্নস্তু [৭]মহাতেজা রুদ্রো দেবানুবাচ হ।
উৎপৎ[৮]স্যত্যভয়ার্থং বো নারী রক্ষঃক্ষয়াবহা ॥ ৩৮ ॥

---

৩৪। লো-টী। দীপ্তৈস্তপোভির্দত্তো বরো যস্মৈ তেন রক্ষসা রাবণেন।

৩৬। লো-টী। ভয়েন নিত্যং সততং প্রাবৃতাঃ সন্তো বিচরিষ্যন্তি শাশ্বতমিদং মে নিশ্চিতং বচ ইত্যর্থঃ।

৩৮। লো-টী। অভয়ার্থমিত্যাকারঃ প্রশ্লেষণীয়ঃ।

---

বরলাভে বলবান্ রাক্ষস রাবণ কর্ত্তৃক নিপীড়িত দেবগণ উৎকট তপস্যাদ্বারা পিতামহ ব্রহ্মার আরাধনা করিলে, মহাতেজস্বী অতিশয় বলবান্ লোকপিতামহ ব্রহ্মা দেবতাদের হিতার্থ এই কথা বলিলেন—হে দেবগণ, তোমরা সকলে আমি যে মহদ্ বাক্য বলিতেছি তাহা শ্রবণ কর, জগতে যাহারা নির্ভীক হইয়া আছে, আজ হইতে সেই রাক্ষসগণ পুনরায় ভয়বিহ্বল হইয়া জগতে বিচরণ করিবে ॥ ৩৪-৩৬ ॥

অনন্তর ইন্দ্রপ্রমুখ সমস্ত দেবগণ মিলিত হইয়া ত্রিপুরহন্তা বৃষভধ্বজ মহাদেবকে প্রসন্ন করিলেন। মহাতেজস্বী রুদ্রদেব প্রসন্ন হইয়া দেবতাদিগকে

---

১। ছ 'তত্র ব্রহ্মা'। ২। ছ 'লোকাংস্ত্রীন্ সর্ব্বদানবরাক্ষসাঃ'। ৩। ছ 'ভয়েন প্রাবৃতা নিত্যং বিচরিষ্যন্তি শাশ্বতম্'। ৪। ছ 'ততো'। ৫। ছ 'তদা'। ৬। ছ 'বৃষধ্বজ-'। ৭। ছ 'মহাদেবস্ততো'। ৮। ছ '-স্যতেহভয়া-'।

[১] সৈষা দৈবপ্রসৃষ্টা তু ক্ষুধিতা জনকাত্মজা।
ভক্ষয়িষ্যতি নঃ সীতা রাবণং রাক্ষসৈঃ সহ ॥ ৩৯ ॥
রাবণস্যাপনীতেন দুর্বিনীতস্য দুর্ম্মতেঃ।
অয়ং নিষ্টানকো ঘোরঃ শোকো নঃ সমুপাগতঃ ॥ ৪০ ॥
তং ন পশ্যামহে লোকে যো নঃ শরণদো ভবেৎ।
রাঘবেণোপসৃষ্টানাং কালেনেব যুগক্ষয়ে ॥ ৪১ ॥
ইতীব সর্ব্বা রজনীচরস্ত্রিয়ঃ পরস্পরং সংপরিরভ্য বাহুভিঃ।
[২] ভৃশং বিনেদুর্ভয়শোককর্ষিতা জজল্পু রুচ্চৈশ্চ বচঃ সুদারুণম্ ॥ ৪২ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে স্ত্রীবিলাপো নাম
পঞ্চসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭৫ ॥

---

৩৯। লো-টী। প্রসৃষ্টা প্রেরিতা, সা চ ক্ষুধিতা বো যুষ্মাভিঃ রাক্ষসৈঃ সহ ইতি সমীপস্থান্ বা। নোহস্মাকং রাবণং রাজানমিত্যর্থঃ।

৪০। লো-টী। নিষ্টানকঃ নিরন্তরং স্তানয়তি চোদয়তীতি তথা, যত্বমার্ষম্।

৪১। লো-টী। উপসৃষ্টানাং গ্রস্তানাম্।

৪২। লো-টী। বহবঃ বদনৈর্বা পাঠঃ। 'রাবণো রামং জয়ে'দিতি যা মহতী আশা, তয়া ক্লান্তং হীনং বচঃ বিনেদুরুচুঃ। 'মহাস্বনাঃ ক্লান্তসুদারুণং বচঃ' ইতি বা পাঠঃ।

স্ত্রীবিলাপঃ ॥ ৭৫ ॥

---

বলিলেন—তোমাদের অভয়ের জন্য রাক্ষসকুল-ক্ষয়কারিণী কোন কামিনী উৎপন্ন হইবেন। এই সেই দৈবপ্রেরিতা ক্ষুধিতা জনকনন্দিনী সীতা রাক্ষসগণের সহিত আমাদের [ রাজা ] রাবণকে ভক্ষণ করিবেন ॥ ৩৭-৩৯ ॥

দুর্বিনীত এবং দুষ্টমতি রাবণের দুষ্কার্য্যের জন্য আমাদের এই ভয়ঙ্কর বিলাপ-জনক শোক উপস্থিত হইয়াছে ॥ ৪০ ॥

প্রলয় সময়ে মহাকালের ন্যায় রামকর্ত্তৃক আক্রান্ত আমাদের আশ্রয়দাতা কাহাকেও দেখিতেছি না ॥ ৪১ ॥

ভয়ে এবং শোকে বিহ্বলা রাক্ষসরমণীগণ বাহুদ্বারা পরস্পর আলিঙ্গন করত অতিশয় বিলাপ করিতে করিতে উচ্চৈঃস্বরে এইরূপ নিদারুণ বাক্য বলিতে লাগিল ॥ ৪২ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে স্ত্রীবিলাপ-নামক
৭৪তম সর্গ সমাপ্ত ॥ ৭৪ ॥

---

১। ছ 'দৈবৈঃ প্রসৃষ্টা সৈষা তু'। ২। ছ 'বিনেদুরুচ্চৈর্ব্বদনৈর্ব্বিচেতসো মহাস্বনাঃ ক্লান্তসুদারুণং বচঃ ॥' ইতি পাঠঃ।

## ( ৭৬ ) ষট্‌সপ্ততিতমঃ সর্গঃ

আৰ্ত্তানাং রাক্ষসীনাঞ্চ[১] রক্ষসাঞ্চ[২] গৃহে গৃহে।
রাবণঃ করুণং সর্ব্বং শুশ্রাব পরিদেবিতম্॥ ১ ॥
স্ববলং ক্ষয়িতং দৃষ্ট্বা সমগ্রং সসুহৃদ্গণম্[৩]।
সুতাংশ্চ[৪] তান্ বিনিহতান্ শক্রতুল্যপরাক্রমান্॥ ২ ॥
দীর্ঘমুষ্ণঞ্চ[৫] নিঃশ্বস্য মুহূর্ত্তং ধ্যানমাস্থিতঃ।
বভূব পরমক্রুদ্ধো রাবণো ভীমদর্শনঃ॥ ৩ ॥
সন্দশ্য দশনৈরোষ্ঠং ক্রোধসংরক্তলোচনঃ।
রাক্ষসৈরপি দুষ্প্রেক্ষ্যঃ কালাগ্নিরিব মূর্চ্ছিতঃ॥ ৪ ॥
উবাচ চ[৬] সমীপস্থান্ রাক্ষসান্ রাক্ষসেশ্বরঃ।
ভয়াসক্তানিদং[৭] তত্র নির্দ্দহন্নিব চক্ষুষা॥ ৫ ॥

৪। লো-টী। মূর্চ্ছিতঃ স্বকার্য্যমূঢ়ঃ। 'মূর্চ্ছিতমপি সোচ্ছ্রয়ে চ মূঢ়ে চে'তি কোষঃ।

রাবণ গৃহে গৃহে শোকার্ত্ত রাক্ষস এবং রাক্ষসীগণের করুণ বিলাপধ্বনি সমস্তই শুনিতে পাইলেন॥ ১ ॥

ভীমদর্শন রাবণ বন্ধুগণের সহিত সমগ্র স্বীয় সৈন্য বিনাশিত এবং ইন্দ্রসদৃশ পরাক্রমশালী পুত্রদিগকে নিহত দেখিয়া দীর্ঘ এবং উষ্ণ নিঃশ্বাস পরিত্যাগপূর্ব্বক মুহূর্ত্তকাল চিন্তান্বিত হইয়া অতিশয় ক্রুদ্ধ হইলেন॥ ২-৩ ॥

দন্তদ্বারা ওষ্ঠ দংশন করিয়া ক্রোধে চক্ষুঃ অতিশয় রক্তবর্ণ করত কালাগ্নির ন্যায় রাক্ষসগণেরও দুর্দ্দর্শনীয় রাক্ষসরাজ রাবণ কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া সমীপস্থিত ভীত রাক্ষসদিগকে যেন নয়নানলে দগ্ধ করিতে করিতেই এই কথা বলিলেন—॥ ৪-৫ ॥

১। ছ '-স্তু'। ২। ছ 'রুদন্তীনাস্ত বেশ্মসু'। ৩। ছ '-সহৃতং রণে'। ৪। ছ '-তান্ ভ্রাতৄন্'। ৫। ছ '-ষ্ণং বিনিঃ-'। ৬। ছ 'স'। ৭। ছ 'ভয়ত্যক্তকসাংস্তত্র'।

[১] মত্তোন্মত্তৌ মহাবীর্য্যৌ বিরূপাক্ষং চ রাক্ষসম্।
শীঘ্রং বদত রক্ষাংসি[২] নির্যাতেতি মমাজ্ঞয়া॥ ৬॥
তস্য তদ্বচনং শ্রুত্বা রাক্ষসাস্তে ভয়ার্দ্দিতাঃ।
[৩] দেশয়ামাসুরব্যগ্রা রাক্ষসাংস্তান্ নৃপাজ্ঞয়া॥ ৭॥
[৪] তে তু সর্ব্বে তথেত্যুক্ত্বা রাক্ষসা ঘোরদর্শনাঃ।
কৃতস্বস্ত্যয়নাঃ সর্ব্বে রাবণাভিমুখা যযুঃ॥ ৮॥
[৫] প্রতিপূজ্য যথান্যায়ং রাবণং তে মহারথাঃ।
[৬] তস্থুঃ প্রাঞ্জলয়ঃ সর্ব্বে ভর্ত্তুর্বিজয়কাঙ্ক্ষিণঃ॥ ৯॥
অথোবাচ মহাতেজা রাবণঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
মত্তোন্মত্তৌ মহাবীর্য্যৌ বিরূপাক্ষঞ্চ রাক্ষসম্॥ ১০॥

[ লো-টী ]। তুমুলমতীব ব্যথিতং লোমহর্ষণং সূতঞ্চ। 'লোমহর্ষণং রোমাঞ্চে না সূতে চ বিভীতকে' ইতি কোষঃ।

হে রাক্ষসগণ, আমার আদেশে মহাবীর্য্যশালী মত্ত, উন্মত্ত এবং বিরূপাক্ষ নামক রাক্ষসকে সত্বর নির্গত হইতে বল॥ ৬॥

তাঁহার এই কথা শ্রবণ করিয়া ভয়পীড়িত অতিশয় ব্যগ্র রাক্ষসগণ রাজার আদেশ উল্লেখ করিয়া সেই রাক্ষসদিগকে আদেশ করিল॥ ৭॥

অনন্তর ভীমদর্শন সেই রাক্ষসগণ 'যে আজ্ঞা' বলিয়া স্বস্তিবাচনাদি মাঙ্গলিক কার্য্য অনুষ্ঠানপূর্ব্বক রাবণের সম্মুখে গমন করিলেন॥ ৮॥

পরে সেই মহারথিগণ রাবণের প্রতি যথোচিত সম্মান প্রদর্শন করত প্রভুর বিজয় কামনা করিয়া করযোড়ে অবস্থান করিতে লাগিলেন॥ ৯॥

অনন্তর মহাতেজস্বী রাবণ ক্রোধে হতবুদ্ধি হইয়া মহাবীর্য্যশালী মত্ত, উন্মত্ত এবং বিরূপাক্ষ রাক্ষসকে বলিলেন, আমার আদেশে নানাবিধ বাদ্যধ্বনি

১। ছ 'অকম্পনং পিশাচঞ্চ বিড়ালাক্ষঞ্চ'। ২। ছ 'সৈন্যানি'। ৩। ছ 'চোদয়ামাসু-'। ৪। ছ 'হি'। ৫। ছ 'প্রতিগৃহ্য'। ৬। ছ 'তুষ্টাঃ'।

শীঘ্রমাপূর্য্য বাদ্যানি নির্গচ্ছন্তু মমাজ্ঞয়া।
রামলক্ষ্মণসুগ্রীবান্ হত্বা প্রতিনিবর্ত্তথ ॥ ১১ ॥
অদ্য বাণৈর্ধনুর্মুক্তৈর্যুগান্তাগ্নিসমপ্রভৈঃ।[1]
রাঘবং লক্ষ্মণঞ্চৈব নয়িষ্যে[2] যমসাদনম্ ॥ ১২ ॥
খরস্য কুম্ভকর্ণস্য প্রহস্তেন্দ্রজিতোস্তথা।
করিষ্যামি প্রতীকারমদ্য শত্রুবধাদহম্ ॥ ১৩ ॥
নৈবান্তরীক্ষং ন দিশো ন নদ্যো ন চ সাগরঃ।
প্রকাশা হি ভবিষ্যন্তি মম বাণব্রজৈর্বৃতাঃ[3] ॥ ১৪ ॥
অদ্য বানরমুখ্যানাং[4] তানি যূথানি[5] ভাগশঃ।
ধনুঃসমুদ্রাদুদ্বৃত্তৈর্[6]মথিষ্যামি শরোর্ম্মিভিঃ ॥ ১৫ ॥

---

১১। লো-টী। আপূর্য্য শব্দায়িত্বা।
১৫। লো-টী। উদ্বৃত্তৈঃ সঞ্জাতৈঃ।

---

করিয়া শীঘ্র রণাঙ্গনে গমন করত রাম, লক্ষ্মণ এবং সুগ্রীবকে নিহত করিয়া প্রতিনিবৃত্ত হও ॥ ১০-১১ ॥

আজ আমি যুগান্তকালীন অনলসদৃশ ধনুক হইতে মুক্ত শরসমূহদ্বারা রাম এবং লক্ষ্মণকে যমালয়ে প্রেরণ করিব ॥ ১২ ॥

আজ আমি শত্রুবধ করিয়া খর, কুম্ভকর্ণ, প্রহস্ত এবং ইন্দ্রজিতের বধের প্রতিশোধ লইব ॥ ১৩ ॥

আমার শরজালে আচ্ছন্ন হইয়া আকাশ, দিক্, নদী, অথবা সমুদ্র কিছুই লক্ষিত হইবে না ॥ ১৪ ॥

আজ ধনুকরূপ সমুদ্র হইতে উত্থিত শররূপ তরঙ্গদ্বারা বানরপুঙ্গবদিগের দলসমূহ পৃথক্ পৃথক্ ভাবে মথিত করিব ॥ ১৫ ॥

---

১। ছ '-দিত্যসন্নিভৈঃ'। ২। ছ 'নয়ামি'। ৩। ছ '-গণৈ-'। ৪। ছ '-বৃথানাং'। ৫। ছ 'বৃন্দানি'। ৬। ছ '-দ্রুদভূতৈ-'।

ব্যাকোষপদ্মবক্ত্রাণাং পদ্মকিঞ্জল্কবর্চ্চসাম্[১]।
অদ্য ব্যূহতড়াগানি বিগাহিষ্যে গজেন্দ্রবৎ ॥ ১৬ ॥
অদ্য যুদ্ধপ্রচণ্ডানাং হরীণাং দ্রুমযোধিনাম্।
মুক্তেনৈকেষুণা যুদ্ধে নির্ভেৎস্যামি শতং শতম্ ॥ ১৭ ॥
হতো ভ্রাতা হতো ভর্ত্তা যাসাং চ তনয়ো[২] হতঃ।
বধেনাদ্য রিপোস্তাসাং করিষ্যেঽশ্রু[৩]প্রমার্জনম্ ॥ ১৮ ॥
অদ্য মদ্বাণনির্ভিন্নৈঃ প্রকীর্ণৈর্গত[৪]চেতনৈঃ।
করিষ্যে[৫] বানরৈর্যুদ্ধে পরিচ্ছন্নাং[৬] মহীমিমাম্ ॥ ১৯ ॥

---

১৬। লো-টী। ব্যাকোষপদ্মবক্ত্রাণাম্। 'আকোষপদ্মবক্ত্রাণা'মিতি পাঠে আ ঈষদল্প-কোষং মুকুলরূপং পদ্মং তদ্বৎ বক্ত্রাণি যেষাং তেষাং বানরাণাং পদ্মকিঞ্জল্কবর্চ্চসাং পদ্মকিঞ্জল্কবৎ বর্চ্চঃ প্রকাশো যেষাং তেষাম্। বিশেষণদ্বয়মাক্ষেপায়। 'কোষোঽস্ত্রী কোষবৎপাত্রে কুট্মলাসি-পিধানয়ো'রিতি ভূরি০। 'আকাশপদ্মবক্ত্রাণা'মিতি পাঠে আকাশবন্নীলং যৎ পদ্মং তদ্বৎ বক্ত্রাণি যেষাম্। ব্যূহা বলবিন্যাসাস্ত এব তড়াগানি।

[ লো-টী। ] মহাত্মানং মহান্তং দেহম্। 'স্বমাত্মান'মিতি বা পাঠঃ।

[ লো-টী। ] মণ্ডয়ন্তি মণ্ডয়িষ্যন্তি। 'মণ্ডয়িষ্যন্তি বসুধা'মিতি বা পাঠঃ। 'সনালৈ'রিতি বা পাঠঃ। 'সকলৈ'রিতি পাঠে কৃষ্ণবর্ণৈঃ।

১৯। লো-টী। প্রকীর্ণৈঃ প্রকর্ষেণ ইতস্ততঃ ক্ষিপ্তৈঃ. গাত্রে বেদনা যেষাং তৈঃ। 'গাঢ়বেদনৈ'রিতি বা পাঠঃ। যত্নান্বেষ্যাং যত্নেনান্বেষণীয়াম্।

---

বিকসিত পদ্মের ন্যায় মুখবিশিষ্ট পদ্মকিঞ্জল্কের ন্যায় শোভমান বানরদিগের সৈন্যসমূহরূপ দীর্ঘিকাসকল অদ্য মাতঙ্গের ন্যায় আলোড়িত করিব ॥ ১৬॥

অদ্য যুদ্ধক্ষেত্রে ধনুক হইতে মুক্ত একটীমাত্র শরদ্বারা রণদুর্ম্মদ বৃক্ষযোধী শত শত বানরকে বিদারিত করিব ॥ ১৭ ॥

যে সমস্ত রমণীর ভ্রাতা, ভর্ত্তা অথবা পুত্র যুদ্ধে নিহত হইয়াছে, আজ শত্রুকে বধ করিয়া তাহাদের অশ্রু মার্জ্জন করিব ॥ ১৮ ॥

আজ আমার বাণ দ্বারা বিদারিত ইতস্ততঃ বিক্ষিপ্ত প্রাণহীন বানরবৃন্দে এই

---

১। ছ '-কেশর-'। অস্মাৎ শ্লোকাৎ পরং ছ 'সশরৈরস্ত বদনৈঃ সংখ্যে বানরযূথপাঃ। মণ্ডয়িষ্যন্তি বসুধাং সনালৈরিব পঙ্কজৈঃ' ইত্যধিকম্। ২। ছ 'তনয়া হতাঃ'। ৩। ছ 'করোম্যশ্রুপ্রমার্জনম্'। ৪। ছ 'গাঢ়বেদনৈঃ'। ৫। ছ 'করোমি'। ৬। ছ 'সংচ্ছন্নাঞ্চ বসুন্ধরাম্'।

অদ্য গোমায়ুগৃধ্রাশ্চ[1] যে চ মাংসাশিনোঽপরে।
সর্ব্বাংস্তাংস্তর্পয়িষ্যামি শত্রুমাংসৈঃ শরার্দ্দিতৈঃ॥ ২০ ॥
কল্প্যতাং মে রথঃ শীঘ্রং যোধাঃ সজ্জীভবন্তু মে[2]।
[3]অনুযান্তু চ মাং যুদ্ধে যে চ শিষ্টা নিশাচরাঃ॥ ২১ ॥
তস্য তদ্বচনং শ্রুত্বা বিরূপাক্ষোঽব্রবীদ্বচঃ।
বলাধ্যক্ষং স্থিতং তত্র বলং সন্ত্বর্য্যতামিতি॥ ২২ ॥
ত্বরিতস্তু বলাধ্যক্ষো রাক্ষসাংস্তান্ গৃহে গৃহে।
সংচোদয়ন্[4] পরিযযৌ লঙ্কাং লঘুপরাক্রমঃ॥ ২৩ ॥
ততো মুহূর্ত্তান্নিষ্পেতূ রাক্ষসা ভীমবিক্রমাঃ[5]।
নর্দ্দন্তো বিনদন্তশ্চ নানাপ্রহরণায়ুধাঃ॥ ২৪ ॥

২১। লো-টী। সজ্জীভবন্তু কবচীভবন্তু। 'সজ্জা ভবন্তু' ইতি পাঠে সন্নদ্ধা ভবন্তু, শিষ্টাঃ অবশিষ্টাঃ।

২২। লো-টী। সন্ত্বর্য্যতাং ত্বরাযুক্তং কুরু, 'সন্নহ্যতা'মিতি পাঠে সন্নাহযুক্তম্।

২৪। লো-টী। নিনদন্ত উচ্চৈর্নদন্তঃ।

পৃথিবী আচ্ছন্ন করিয়া ফেলিব॥ ১৯ ॥

আজ শৃগাল, শকুনি এবং অন্য যে সমস্ত মাংসাশী জন্তু আছে, তাহাদের সকলকে বাণদ্বারা ছিন্ন শত্রুমাংসে পরিতৃপ্ত করিব॥ ২০ ॥

শীঘ্র আমার রথ সজ্জিত কর, সৈনিকগণ বর্ম্ম পরিধান করিয়া যুদ্ধের জন্য প্রস্তুত হউক এবং অবশিষ্ট রাক্ষসগণ যুদ্ধক্ষেত্রে আমার অনুসরণ করুক॥ ২১ ॥

রাক্ষসরাজ রাবণের কথা শ্রবণ করিয়া বিরূপাক্ষ সেই স্থানে অবস্থিত সৈন্যাধ্যক্ষকে 'শীঘ্র সৈন্য সজ্জিত কর' এই কথা বলিলেন॥ ২২ ॥

শীঘ্রগামী সৈন্যাধ্যক্ষ লঙ্কানগরীর গৃহে গৃহে অতি দ্রুত গমন করত রাক্ষস-দিগকে আদেশদানপূর্ব্বক বিচরণ করিতে লাগিল॥ ২৩ ॥

অনন্তর ভীম-পরাক্রমশালী নানাবিধ অস্ত্রধারী রাক্ষসগণ উচ্চৈঃস্বরে সিংহনাদ করিতে করিতে মুহূর্ত্তমধ্যে নির্গত হইল॥ ২৪ ॥

১। ছ 'গোমায়বো গৃধ্রা'। ২। ছ 'নঃ'। ৩। ছ 'আয়ান্তু তুরগাঃ শীঘ্রং যেঽবশিষ্টা'। ৪। ছ '-ন্নন্ পযযৌ লঙ্কায়াং লঘুবিক্রমঃ'। ৫। ছ '-দর্শনাঃ'।

অসিভিঃ পট্টিশৈঃ শূলৈর্গদাভির্মুষলৈরপি ।
শক্তিভিঃ[1] সায়কৈশ্চৈব বহুভিঃ কূটমুদ্‌গরৈঃ ॥ ২৫ ॥
ভিন্দিপালৈঃ শতঘ্নীভিরন্যৈরপি তথায়ুধৈঃ ।
আনয়চ্চ বলাধ্যক্ষো[2] রাক্ষসান্ রাবণাজ্ঞয়া ॥ ২৬ ॥
দ্রুতং[3] সূতসমাযুক্তং যুক্তাষ্টতুরগং রথম্ ।
সুবর্ণবেদিকাযুক্তং রত্নৈশ্চ সমলঙ্কৃতম্ ॥ ২৭ ॥
যুক্তং বৈদূর্য্যনালৈশ্চ পতাকাভিশ্চ শোভিতম্ ।
কেতুনা নরশীর্ষেণ কাঞ্চনেন বিরাজিতম্[4] ॥ ২৮ ॥
আরুরোহ রথং দীপ্তং দীপ্যমানঃ স্বতেজসা ।
রাবণঃ সত্ত্বগাম্ভীর্য্যান্নময়ন্নিব[5] মেদিনীম্ ॥ ২৯ ॥
রাবণেনাভ্যনুজ্ঞাতৌ মত্তোন্মত্তৌ নিশাচরৌ ।
বিরূপাক্ষশ্চ দুর্দ্ধর্ষো রথানারুরুহুস্তদা ॥ ৩০ ॥

---

২৫। লো-টী। কূটমুদ্গরৈর্লোহমুদ্গরৈঃ, অস্ত্রাদিভির্বিশিষ্টান্ রাক্ষসানানয়ৎ, রথঞ্চ কেতুনা বিরাজিতমিতি দ্বাভ্যামন্বয়ঃ।

২৮। লো-টী। বৈদূর্য্যনালৈর্বৈদূর্য্যদণ্ডৈঃ।

২৯। গো-টী। সত্ত্বং বলং তস্য গাম্ভীর্য্যাৎ গুরুত্ববত্ত্বাৎ।

---

রাবণের আদেশে সৈন্যাধ্যক্ষ অসি, পট্টিশ, শূল, গদা, মুষল, শক্তি, বাণ, লোহমুদ্গর, ভিন্দিপাল, শতঘ্নী এবং অন্যান্য অস্ত্রসমূহে সজ্জিত রাক্ষসদিগকে আনয়ন করিলেন ॥ ২৫-২৬ ॥

স্বীয়তেজে দীপ্যমান রাবণ সামর্থ্যের গুরুতায় পৃথিবীকে যেন অবনত করিয়াই সারথি ও অষ্ট অশ্ব সমন্বিত, সুবর্ণবেদিকাযুক্ত, বহুরত্নে বিভূষিত, বৈদূর্য্যদণ্ডযুক্ত, নানাবিধ পতাকাশোভিত এবং কাঞ্চনময় নরশীর্ষধ্বজবিরাজিত অত্যুজ্জ্বল রথে আরোহণ করিলেন ॥ ২৭-২৯ ॥

অনন্তর রাবণের আদেশে মত্ত, উন্মত্ত, বিরূপাক্ষ এবং দুর্দ্ধর্ষ নামক রাক্ষসগণ রথে আরোহণ করিলেন ॥ ৩০ ॥

---

১। ছ '-স্তীক্ষ্ণধারাভির্মতদ্‌ভিঃ'। ২। ছ '-ধ্যক্ষশ্চতুরো'। ৩। ছ 'সূতঃ সমাজ্ঞপ্তো'। ৪। অতঃ পরং ছ 'পাণ্ডরেণাতপত্রেণ ধ্রিয়মাণেন মূর্দ্ধনি। ব্যরাজদ্রাক্ষসশ্রেষ্ঠো ধনেশ ইব পুষ্পকম্॥' ইত্যধিকম্। ৫। ছ '-ন্নাময়-'।

তে তু হৃষ্টা বিনর্দ্দন্তো ভিন্দন্ত ইব মেদিনীম্ ।
নির্যযুঃ সহিতা বীরাঃ[1] সর্ব্বে সংত্যক্তজীবিতাঃ ॥ ৩১ ॥
ততো যুদ্ধায় তেজস্বী রক্ষোগণসমাবৃতঃ[2] ।
নির্যযাবুদ্যতধনুঃ কালান্তকযমোপমঃ ॥ ৩২ ॥
[3]অথ প্রজবিতাশ্বেন রথেন স মহারথঃ ।
দ্বারেণ নির্যযৌ তেন যত্র তৌ রামলক্ষ্মণৌ ॥ ৩৩ ।
ততো নষ্টপ্রভঃ সূর্য্যো দিশশ্চ তিমিরাবৃতাঃ ।
ঘোরং বিনেদুর্[4]মেঘাশ্চ সঞ্চাল চ মেদিনী ॥ ৩৪ ॥
ববর্ষ রুধিরং দেবঃ প্রাস্খলংস্তুরগাঃ পথি ।
ধ্বজেঽস্য ন্যপতদ্ গৃধ্রো বিনেদুশ্চাশিবং শিবাঃ ॥ ৩৫ ॥

৩৫। লো-টী। দেবা মেঘাঃ। 'ববর্ষ দেব' ইতি বা পাঠঃ।

সেই বীরগণ যেন পৃথিবী বিদারিত করিয়াই আনন্দে সিংহনাদ করত প্রাণের আশা পরিত্যাগ করিয়া সকলে মিলিত হইয়া যাত্রা করিল ॥ ৩১ ॥

অনন্তর কালান্তক যম-সদৃশ, রাক্ষসগণ-পরিবেষ্টিত তেজস্বী রাবণ ধনুক উত্তোলন করত যুদ্ধার্থে বহির্গত হইলেন ॥ ৩২ ॥

সেই মহারথ রাক্ষসরাজ রাবণ দ্রুতগামী অশ্বযুক্ত রথে আরোহণ করিয়া যে স্থানে রাম এবং লক্ষ্মণ অবস্থান করিতেছিলেন সেইদিক্‌কার দ্বার দিয়া বহির্গত হইলেন ॥ ৩৩ ॥

অনন্তর সূর্য্য নিষ্প্রভ হইল, দিক্‌সকল অন্ধকারাচ্ছন্ন হইল, মেঘসকল ভয়ঙ্কর গর্জ্জন করিতে লাগিল এবং পৃথিবী কাঁপিতে লাগিল ॥ ৩৪ ॥

মেঘ রুধির বর্ষণ করিতে লাগিল, অশ্বগণের পথিমধ্যে পদস্খলন হইতে লাগিল, রাবণের ধ্বজের উপর শকুনি পতিত হইল এবং শৃগালগণ অমঙ্গলসূচক শব্দ করিতে লাগিল ॥ ৩৫ ॥

১। ছ 'রাজ্ঞা'। অস্মাৎ শ্লোকাৎ পরং ছ 'স রাক্ষসমহারাজঃ কোটীভিরভিসংবৃতঃ। দশভির্হতশেষাভি-র্নির্যযৌ কম্পয়ন্ মহীম্' ॥ ইত্যাধিকম্। ২। ছ '-সমন্বিতঃ'। ৩। ছ 'ততঃ'। ৪। ছ 'নিনেদুঃ'।

নয়নং[1] প্রাস্ফুরদ্ বামং সব্যো বাহুশ্চ কম্পিতঃ।
বিবর্ণবদনশ্চাসীৎ কিঞ্চিচ্চা[2]ভ্রশ্যত স্বরঃ ॥ ৩৬ ॥
তস্য[3] নিষ্পততো যুদ্ধে দশগ্রীবস্য রক্ষসঃ।
রণে নিধনশংসীনি রূপাণ্যেতানি জজ্ঞিরে ॥ ৩৭ ॥
অন্তরীক্ষাৎ পপাতোল্কা [4]নির্ঘাতঘোরনিস্বনা।
বিনেদুশ্চক্রবাকাশ্চ বায়সৈরনুমিশ্রিতাঃ ॥ ৩৮ ॥
গৃধ্রচক্রং চ বভ্রাম তস্যোপরি মহাত্মনঃ।
অশ্রূণি চাস্য মুমুচুর্বাজিনো রথসংসদি[5] ॥ ৩৯ ॥
এতান[6]চিন্তয়ন্নেব উৎপাতানতিদারুণান্।
নির্যযৌ রাবণো মোহাদ্বধার্থং কালচোদিতঃ ॥ ৪০ ॥

---

৩৬। লো-টী। কিঞ্চিদল্পং যথা তথাঽভ্রশ্যত ভ্রষ্টো বভূব।
৩৯। লো-টী। রথসংসদি রথসমীপে।

---

তাঁহার বাম নেত্র স্পন্দিত এবং বাম বাহু কম্পিত হইল, মুখ বিবর্ণ হইল এবং কণ্ঠস্বর কিঞ্চিৎ বিকৃত হইল ॥ ৩৬ ॥

রাক্ষসরাজ দশানন যুদ্ধে বহির্গত হইলে যুদ্ধক্ষেত্রে তাঁহার বধসূচক এতাদৃশ দুর্নিমিত্তসকল দেখা যাইতে লাগিল ॥ ৩৭ ॥

বজ্রের ন্যায় ভীষণ শব্দ করিয়া আকাশ হইতে উল্কা পতিত হইতে লাগিল এবং বায়সগণের সহিত মিলিত হইয়া চক্রবাকসমূহ বিকট শব্দ করিতে লাগিল ॥ ৩৮ ॥

সেই মহাত্মা রাবণের মস্তকোপরি শকুনির দল ভ্রমণ করিতে লাগিল এবং তাঁহার রথসমীপে অশ্বসমূহের অশ্রুজল পতিত হইতে লাগিল ॥ ৩৯ ॥

রাবণ মোহবশতঃ কালপ্রেরিত হইয়াই যেন অতি ভীষণ এই সমস্ত উৎপাত অগ্রাহ্য করিয়া আত্মবিনাশের জন্য নির্গত হইলেন ॥ ৪০ ॥

১। ছ 'নয়নাস্ফুর-'। ২। ছ '-ভগ্নমনোরথঃ'। ৩। ছ 'তদা'। ৪। ছ '-তাঃ পেতুরম্বরাৎ'। ৫। অতঃ পরং ছ 'শুষ্কাশনিঃ পপাতোচ্চৈঃ প্রজজ্বাল ননাদ চ। বেপথুঃ সহসা চাস্য সর্বগাত্রেষ্ব[illegible]' ইত্যধিকম্। ৬। ছ '-নচিন্তয়ন্ ঘোরানুৎপাতান্ সমুপস্থিতান্'।

তেষাং তু রথশব্দেন রক্ষসাং[১] যুদ্ধকাঙ্ক্ষিণাম্।
বানরাণামপি চমূর্যুদ্ধায়ৈবাভ্যবর্ত্তত ॥ ৪১ ॥
তেষাং[২] সুতুমুলঃ শব্দো বভূব কপিরক্ষসাম্।
অন্যোন্যমাহ্বয়ানানাং ক্রুদ্ধানাং জয়মিচ্ছতাম্ ॥ ৪২ ॥
ততস্তে বানরা ঘোরা রাক্ষসাংস্তান্ রণাজিরে।
জঘ্নুঃ[৩] শৈলেন্দ্রুমৈশ্চৈব রাবণস্য প্রপশ্যতঃ ॥ ৪৩ ॥
রাবণস্তু ততঃ ক্রুদ্ধস্তান্[৪] শশাস নিশাচরান্।
হৃষ্টা ভবন্তো যুধ্যন্তু বানরাণাং জিঘাংসয়া ॥ ৪৪ ॥
ততস্তে রাক্ষসাঃ সর্ব্বে নর্দ্দন্তো জয়কাঙ্ক্ষিণঃ।
অভ্যবর্ষন্ত তান্ সর্ব্বান্ বানরান্ শরবৃষ্টিভিঃ ॥ ৪৫ ॥
মুদ্গরৈঃ শক্তিভিঃ শূলৈর্গদামুষলতোমরৈঃ।
পরিঘৈরঙ্কুশৈর্বাণৈর্বানরান্ জঘ্নুরাহবে ॥ ৪৬ ॥

৪১। লো-টী। তুরগশব্দেন (?) বাক্যেন।

যুদ্ধাভিলাষী সেই রাক্ষসদিগের রথশব্দ শ্রবণ করিয়া বানরসৈন্যগণও যুদ্ধের জন্য প্রস্তুত হইল ॥ ৪১ ॥

যুদ্ধার্থ পরস্পর আহ্বানকারী বিজয়াভিলাষী সেই ক্রুদ্ধ বানর এবং রাক্ষসদিগের মধ্যে তুমুল [ রণ ] ধ্বনি উত্থিত হইল ॥ ৪২ ॥

অনন্তর সেই ভয়ঙ্কর বানরগণ রণাঙ্গনে রাবণের সম্মুখেই পর্ব্বত এবং বৃক্ষসমূহদ্বারা রাক্ষসদিগকে নিহত করিতে লাগিল ॥ ৪৩ ॥

তখন রাবণ ক্রুদ্ধ হইয়া রাক্ষসদিগকে আদেশ করিলেন, তোমরা হৃষ্ট হইয়া বানরদিগের বধাভিলাষে যুদ্ধ কর ॥ ৪৪ ॥

অনন্তর বিজয়াভিলাষী রাক্ষসগণ সিংহনাদ করিতে করিতে সেই সমস্ত বানরের উপর শরবর্ষণ করিতে লাগিল ॥ ৪৫ ॥

তাহারা মুদ্গর, শক্তি, শূল, গদা, মুষল, তোমর, পরিঘ, অঙ্কুশ এবং বাণদ্বারা যুদ্ধক্ষেত্রে বানরদিগকে নিহত করিতে লাগিল ॥ ৪৬ ॥

১। ছ 'রাক্ষসানাং দুরাত্মনাম্'। ২। ছ '-ষান্তু তু-'। ৩। ছ '-বৃক্ষৈ-'। ৪। '-স্তানশাসন্নি-'।

রাবণশ্চাপি নারাচৈর্বৎসদন্তৈরয়োমুখৈঃ[১]।
বিকর্ণিভিঃ ক্ষুরাগ্রৈশ্চ[২] বানরান্ পর্য্যবর্ষত ॥ ৪৭ ॥
তে বধ্যমানাঃ সমরে বানরাঃ পাদপায়ুধাঃ।
অভ্যধাবন্ত[৩] সহিতা রাবণং ঘোরবিক্রমম্ ॥ ৪৮ ॥
রাবণস্তু ততঃ ক্রুদ্ধো মহাবলপরাক্রমঃ।
বানরাণাং শরীরাণি[৪] ব্যধমচ্ছরবৃষ্টিভিঃ ॥ ৪৯ ॥
শরেণৈকেন স হরীন্ নব পঞ্চ চ সপ্ত চ।
বিভেদ সমরে বীরো রাক্ষসান্ সম্প্রহর্ষয়ন্ ॥ ৫০ ॥
স শরৈরগ্নিসঙ্কাশৈঃ শাতকুম্ভবিভূষিতৈঃ।
বানরান্ সমরে বীরঃ প্রমমাথ সুদুর্জয়ঃ ॥ ৫১ ॥
তে ভিন্নগাত্রাঃ সমরে বানরাঃ শরপীড়িতাঃ।
পেতুর্মথিতসর্ব্বাঙ্গাঃ সুরৈরিব মহাসুরাঃ ॥ ৫২ ॥

---

রাবণও নারাচ, লৌহমুখ বৎসদন্ত এবং ক্ষুরধার 'বিকর্ণি'সমূহ বানরদিগের উপর বর্ষণ করিলেন ॥ ৪৭ ॥

যুদ্ধে আহত বৃক্ষরূপ অস্ত্রধারী বানরগণ মিলিত হইয়া ভয়ঙ্কর-বিক্রমশালী রাবণের প্রতি ধাবিত হইল ॥ ৪৮ ॥

তারপর প্রবল পরাক্রান্ত রাবণ ক্রুদ্ধ হইয়া শরবর্ষণে বানরদিগের শরীর বিদ্ধ করিলেন ॥ ৪৯ ॥

মহাবীর সেই রাক্ষসরাজ রাবণ সংগ্রামক্ষেত্রে রাক্ষসদিগকে আনন্দিত করিয়া এক এক শরদ্বারা পাঁচজন, সাতজন এবং নয়জন করিয়া বানরকে বিদারিত করিতে লাগিলেন ॥ ৫০ ॥

সেই অতিশয় দুর্জ্জয় বীর রাবণ অনলসদৃশ সুবর্ণমণ্ডিত শরসমূহদ্বারা বানরদিগকে যুদ্ধে মথিত করিতে লাগিলেন ॥ ৫১ ॥

দেবগণের সহিত যুদ্ধে বড় বড় অসুরগণের ন্যায় শরপীড়িত বানরগণ সর্ব্বাঙ্গ ক্ষতবিক্ষত হইয়া ভূতলে পতিত হইল ॥ ৫২ ॥

১। ক '-রজোমু-'। ২। ছ 'ক্ষুরপ্রৈশ্চ'। ৩। ছ '-দ্রবন্ত'। ৪। ছ 'সহস্রাণি'।

১
সংতপন্ বৈ যথাদিত্যো ঘোরৈর্বাণগভস্তিভিঃ।
২
অভ্যধাবত সংক্রুদ্ধঃ সংযুগে বানরর্ষভান্॥ ৫৩॥
ততস্তু বানরাঃ সর্ব্বে ভিন্নদেহা বিচেতসঃ।
ব্যথিতা বিদ্রবন্তি স্ম রুধিরেণ সমুক্ষিতাঃ॥ ৫৪॥
রামস্যার্থে পরাক্রান্তা বানরাস্ত্যক্তজীবিতাঃ।
৩ ৪
নদন্তো বিনিবৃত্তাশ্চ সমরে সশিলায়ুধাঃ॥ ৫৫॥
তে দ্রুমৈঃ পর্ব্বতাগ্রৈশ্চ মুষ্টিভিশ্চ প্লবঙ্গমাঃ।
অভ্যদ্রবন্ত সমরে রাবণং পর্য্যবস্থিতম্॥ ৫৬॥
৫
দ্রুমাণাং তু শিলানাঞ্চ বর্ষং প্রাণহরং মহৎ।
ব্যপোহত মহাতেজা রাবণঃ পর্য্যবস্থিতঃ॥ ৫৭॥

---

৫৩। লো-টী। শতপত্রৈরিবাদিত্যঃ প্রকাশৈঃ শতপত্রৈঃ পক্ষৈর্যথা বিশিষ্টঃ তথা বাণগভস্তিভির্বিশিষ্ট ইত্যর্থঃ। 'সন্তপন্ বৈ যথাদিত্য' ইতি পাঠে গভস্তিভিঃ সন্তপন্ সন্তাপয়ন্ জগদভিধাবতি তথা বানরান্।

৫৭। লো-টী। ব্যপোহত নাশয়ত (?)।

---

ভীষণ বাণরূপ কিরণবিশিষ্ট ক্রুদ্ধ রাবণ সন্তাপদানকারী সূর্য্যের ন্যায় যুদ্ধক্ষেত্রে বানরপুঙ্গবগণের প্রতি ধাবিত হইলেন॥ ৫৩॥

অনন্তর চৈতন্যহীন, ক্ষতবিক্ষত-সর্ব্বাঙ্গ রক্তাক্তকলেবর বানরগণ ব্যথিত হইয়া পলায়ন করিতে লাগিল॥ ৫৪॥

রামের জন্য জীবন বিসর্জ্জন করিতে উদ্যত পরাক্রমশালী বানরগণ গর্জ্জন করিতে করিতে নিবৃত্ত হইয়া বৃক্ষ, শিলা, পর্ব্বতশিখর এবং মুষ্টি উত্তোলন করিয়া যুদ্ধক্ষেত্রে অবস্থিত রাবণের প্রতি ধাবিত হইল॥ ৫৫-৫৬॥

মহাতেজস্বী রাবণ স্থিরভাবে অবস্থান করিয়া প্রাণসংহারক সেই বিশাল বৃক্ষ এবং শিলাবর্ষণ প্রতিহত করিতে লাগিলেন॥ ৫৭॥

১। ক 'সংপতন্'। ২। ছ 'সমরে'। ৩। ছ '-ন্তশ্চ বিবৃত্তাশ্চ'। ৪। ছ '-রে তে শি-'। ৫। ছ 'তং দ্রুমাণাং'।

ততঃ পাবকসঙ্কাশৈর্বাণৈরাশীবিষোপমৈঃ।
বানরাণামনীকানি বিভেদ সমরে প্রভুঃ ॥ ৫৮ ॥
অষ্টভির্দশভিশ্চৈব[1] স বিদ্ধ্বা গন্ধমাদনম্।
বিব্যাধ[2] দশভিশ্চৈব নলং দূরাদবস্থিতম্ ॥ ৫৯ ॥
সপ্তভিশ্চ[3] মহাকায়ং মৈন্দং ভিত্ত্বা সুদারুণৈঃ[4]।
পঞ্চভিশ্চৈব[5] বিব্যাধ গয়ং সমরমূর্দ্ধনি ॥ ৬০ ॥
বিংশত্যা[6] তু হনূমন্তং নীলঞ্চ[7] দশভিঃ শরৈঃ।
গবাক্ষং পঞ্চবিংশত্যা শক্রজানুঞ্চ[8] পঞ্চভিঃ ॥ ৬১ ॥
দ্বিবিদং ষড়্‌ভিরাহত্য পনসং দশভিঃ শরৈঃ।
কুমুদং পঞ্চদশভির্জাম্ববন্তং[9] চ সপ্তভিঃ ॥ ৬২ ॥

৬২। লো-টী। জাম্ববং জাম্ববন্তম্।

অনন্তর রাক্ষসনায়ক রাবণ অগ্নিসদৃশ আশীবিষতুল্য বাণসমূহদ্বারা যুদ্ধে বানরসৈন্যদিগকে বিদারিত করিতে লাগিলেন ॥ ৫৮ ॥

অষ্টাদশ বাণদ্বারা গন্ধমাদন নামক বানরকে বিদ্ধ করিয়া দূরস্থিত নলকে দশটী বাণ দ্বারা বিদ্ধ করিলেন এবং অতি ভীষণ সাতটী বাণদ্বারা বিশালকায় মৈন্দকে বিদারিত করিয়া পাঁচটী বাণ দ্বারা সংগ্রামক্ষেত্রে 'গয়'কে বিদ্ধ করিলেন ॥ ৫৯-৬০ ॥

বিশটী বাণদ্বারা হনুমান্‌কে, দশটী বাণদ্বারা নীলকে, পঞ্চবিংশতি বাণ দ্বারা গবাক্ষকে, পাঁচটী বাণদ্বারা শক্রজানুকে, ছয়টী বাণদ্বারা দ্বিবিদ্‌কে, দশটি বাণ দ্বারা পনসকে, পনরটি বাণদ্বারা কুমুদকে, সাতটি বাণদ্বারা জাম্ববান্‌কে, আশীটি

১। ছ 'অষ্টাভি-'। ২। ছ '-ধাত্ত নবত্যা (?) চ'। ৩। ছ '-ত্যা তু মহাঘোরং'। ৪। ছ 'বিব্যাধ দারুণৈঃ'। ৫। ছ 'পশ্চাচ্ছতেন'। ৬। ছ 'ত্রিংশতা চ'। ৭। ছ 'নীলঞ্চৈব শতেন চ'। ৮। '-নুং শতেন চ'। ৯। ছ '-ভির্নবভির্জাম্ববন্তথা'।

অশীত্যা বালিনঃ পুত্ত্রমঙ্গদং বিভিদে[১] শরৈঃ।
শরভঞ্চ মহাতেজাঃ শরেণোরস্যতাড়য়ৎ ॥ ৬৩ ॥
তারঞ্চৈব ত্রিভির্ব্বাণৈরষ্টভির্বিনতং তথা।
ক্রথনং চ ত্রিভির্ব্বাণৈর্ল্ললাটে[২] প্রত্যবিধ্যত[৩] ॥ ৬৪ ॥
স পুনঃ সূর্য্যসঙ্কাশৈরিষুভির্মর্ম্মভেদিভিঃ।[৪]
বানরাণামনীকানি বিমমর্দ[৫] মহাহবে ॥ ৬৫ ॥
বিভিন্নশিরসঃ কেচিৎ নিষ্টনন্তো[৬] মহীং গতাঃ।
নিরুচ্ছ্বাসা হতাঃ কেচিৎ কেচিৎ পার্শ্বে বিদারিতাঃ ॥ ৬৬ ॥

---

৬৩। লো-টী। আশীত্যা অশীত্যা উভয়রূপস্তবতি। তারং কঞ্চন সেনাপতিং পূর্বং ত্রিভিঃ পুনর্দশভিঃ।

৬৬। লো-টী। নিকৃত্তশিরসঃ ক্ষতশিরসঃ। হতাঃ বাণৈঃ পীড়িতাঃ, ন তু শাসিতাঃ।

[ লো-টী। ] কালং কালমিব নিশম্য জ্ঞাত্বা।

লঙ্কামনোহরায়াং রাবণনির্যাণম্ ॥ ৭৬ ॥

---

বাণদ্বারা বালিপুত্র অঙ্গদকে বিদ্ধ করিলেন এবং একটি শরদ্বারা শরভের বক্ষঃস্থলে আঘাত করিলেন ॥ ৬১-৬৩ ॥

তিনটি বাণদ্বারা 'তার'কে, আটটি বাণদ্বারা বিনতকে এবং তিনটি বাণদ্বারা ক্রথনের ললাটদেশে বিদ্ধ করিলেন ॥ ৬৪ ॥

পুনরায় রাক্ষসরাজ রাবণ সূর্য্যসদৃশ অত্যুজ্জ্বল মর্ম্মভেদী শরসমূহদ্বারা যুদ্ধে বানরসৈন্যদিগকে মর্দ্দিত করিতে লাগিলেন ॥ ৬৫ ॥

বলবান্ রাবণের শরজালে বানরগণের মধ্যে কাহারও মস্তক ছিন্ন, কেহ সংজ্ঞারহিত, কাহারও শ্বাস রুদ্ধ, কেহ বা পতিত, কাহারও পার্শ্বদেশ বিদীর্ণ,

১। ছ 'বাহনচ্ছরৈঃ'। ২। ছ '-র্ভল্লৈল-'। ৩। ছ 'সমবিধ্যত'। ৪। ছ 'সর্প-'। অস্য পূর্ব্বার্দ্ধাৎ পরং 'ধূম্রং তথাষ্টাদশভিস্তারঞ্চ দশভিঃ পুনঃ। সুষেণং পঞ্চবিংশত্যা অশীত্যা গবয়ন্তথা। বিদ্ধা দধিমুখঞ্চৈব ষষ্ট্যা বাণৈরজিহ্মগৈঃ ॥' ইত্যধিকম্। ৫। ছ 'মমর্দ্দ পরমাহবে'। ৬। ছ 'নষ্টসংজ্ঞাঃ'।

নির্বাহবঃ[১] কৃতাঃ কেচিৎ কেচিচ্চক্ষুর্বিবর্জ্জিতাঃ।
ভিন্নগাত্রাঃ শরৈঃ কেচিদ্রাবণেন বলীয়সা[২] ॥ ৬৭ ॥
আকুলাং বানরীং সেনাং শরজালেন মোহিতাম্।
রাবণঃ পরয়া প্রীত্যা দদর্শ[৩] ক্ষতজোক্ষিতাম্ ॥ ৬৮ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে রাবণনির্যাণং নাম
ষট্‌সপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭৬ ॥

---

কাহারও বাহুদ্বয় ছিন্ন, কাহারও চক্ষুঃ উৎপাটিত, কাহারও বা গাত্র ক্ষতবিক্ষত হইলে উহারা চীৎকার করিতে করিতে ভূতলে পতিত হইল ॥ ৬৬-৬৭ ॥

রাবণ শরাঘাতে মূর্চ্ছাপ্রাপ্ত রক্তাক্তকলেবর ব্যাকুল বানরসেনাকে পরম প্রীতির সহিত দর্শন করিলেন ॥ ৬৮ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে রাবণের যুদ্ধযাত্রা-নামক
৭৬ তম সর্গ সমাপ্ত ॥ ৭৬ ॥

---

১। ছ 'কেচিদ্ বিভিন্নহৃদয়াঃ কেচিচ্চক্ষুষি তাড়িতাঃ'। ২। ছ 'বিদারিতাঃ'। ৩। অতঃ পরং ছ 'ততস্তে বানরাঃ সর্ব্বে বিদ্রুতা রাক্ষসার্দ্দিতাঃ। রাঘবং শরণং প্রাপ্তাঃ প্রজাপতিমিব প্রজাঃ॥ তমদ্ভুতং কালমিবাপতন্তং বিক্ষোভয়ন্তং হরিবাহিনীং তাম। ত্রেসুস্তদা তে হরয়ো নিশাম্য মৃগাধিপং ক্ষুদ্রমৃগা ইবার্ত্তাঃ॥' ইত্যাধিকম্।

## ( ৭৭ ) সপ্তসপ্ততিতমঃ সর্গঃ

তথা বিক্ষতগাত্রৈস্তু[১] দশগ্রীবেণ সংযুগে[২]।
বসুধা ববৃতে[৩] তত্র প্রকীর্ণৈর্হরিভির্বৃতা[৪] ॥ ১ ॥
মমন্থ চ মহাকায়ান্[৫] বানরান্ রাক্ষসাধিপঃ।
যুগান্তবাতঃ সহসা প্রবৃদ্ধঃ ক্ষিতিজানিব[৬] ॥ ২ ॥
রাবণস্যাপ্রসহ্যং তং শরসম্পাতমেব[৭] চ।
সোঢ়ুং ন শেকুঃ কপয়ঃ পতঙ্গা ইব পাবকম্ ॥ ৩ ॥
[৮]তেঽর্দ্দিতা নিশিতৈর্ব্বাণৈঃ ক্রোশন্তো বিপ্রদুদ্রুবুঃ।
পাবকার্চ্চিঃসমাবিষ্টা যথা নাগা মহাবনে[৯] ॥ ৪ ॥

---

১। লো-টী। কৃত্তগাত্রৈঃ ক্ষতগাত্রৈঃ প্রকীর্ণৈস্তত্র তত্র পতিতৈর্ধৃতা ববৃতে আসীৎ প্রবৃদ্ধো মহান্। 'প্রবুদ্ধ' ইতি পাঠে সহসা উদ্বুদ্ধঃ বৰ্দ্ধিত ইত্যর্থঃ।

---

সেই যুদ্ধক্ষেত্রে দশাননের শরপ্রহারে ক্ষতদেহ ইতস্ততঃ পতিত বানরবৃন্দে পৃথিবী আচ্ছাদিত হইল ॥ ১ ॥

সহসা বৰ্দ্ধনশীল প্রলয়কালীন বায়ু বৃক্ষদিগকে যেরূপ মথিত করে রাক্ষস-রাজ রাবণ সেইরূপ বিশালকায় বানরদিগকে মথিত করিতে লাগিলেন ॥ ২ ॥

পতঙ্গগণ যেরূপ অগ্নিশিখা সহ্য করিতে পারে না, বানরগণও সেইরূপ রাবণের অসহনীয় শরপ্রহার সহ্য করিতে পারিল না ॥ ৩ ॥

গহন অরণ্যে অগ্নিশিখাদ্বারা দহ্যমান গজগণের ন্যায় তীক্ষ্ণ বাণপ্রহারে পীড়িত সেই বানরগণ চীৎকার করিতে করিতে পলায়ন করিতে লাগিল ॥ ৪ ॥

---

১। ছ 'ত্তৈঃ ক্ষত-'। ২। ছ 'মার্গণৈঃ'। ৩। ছ 'ববৃধে'। ৪। ছ '-হীতৈঃ'। ৫। ছ '-রো'। ৬। ছ 'পৰ্ব্বতানিব'। ৭। ছ '-সজ্ঞাতমাগতম্'। ৮। ছ 'নিৰ্ভিন্না'। ৯। ছ 'মহাহবে'।

প্লবগানামনীকানি মহাভ্রাণীব মারুতঃ ।
স যযৌ সমরে তস্মিন্ বিধমন্ রাবণঃ শরৈঃ ॥ ৫ ॥
কদনং তরসা কৃত্বা রাক্ষসেন্দ্রো বনৌকসাম্ ।
আসিসাদয়িষু রামং ত্বরমাণস্তদা যযৌ ॥ ৬ ॥
সুগ্রীবস্তান্ হরীন্ দৃষ্ট্বা ভগ্নান্ বিদ্রবতো রণে ।
গুল্মে সুষেণং নির্দ্দিশ্য[1] যুদ্ধে[2] চক্রে ততো[3] মনঃ ॥ ৭ ॥
আত্মনঃ সদৃশং বীরং স তং নিক্ষিপ্য[4] বানরম্[5] ।
সুগ্রীবোঽভিমুখঃ[6] শত্রুং[7] প্রতস্থে পাদপায়ুধঃ ॥ ৮ ॥
পার্শ্বতঃ পৃষ্ঠতশ্চাস্য সর্ব্বে যূথাধিপাভবন্[8] ।
[9]সংপ্রগৃহ্য মহাশৈলান্ বিবৃদ্ধাংশ্চ মহাদ্রুমান্ ॥ ৯ ॥

৫। লো-টী। বিধমন্ নাশয়ন্ ।
৬। লো-টী। আসিসাদয়িষুঃ প্রাপ্তুমিচ্ছুঃ ।
৭। লো-টী। গুল্মে সেনারক্ষণে ।

বায়ু যেমন ভীষণ মেঘসমূহ ধ্বংস করিতে করিতে গমন করে, রাবণও সেইরূপ যুদ্ধক্ষেত্রে বানরসৈন্যসমূহ বিনাশ করিতে করিতে গমন করিতে লাগিলেন ॥ ৫ ॥

রাক্ষসরাজ রাবণ রামের সমীপবর্ত্তী হইবার জন্য বলপূর্ব্বক বানরদিগকে বিনাশ করিয়া দ্রুত গমন করিতে লাগিলেন ॥ ৬ ॥

সুগ্রীব বানরদিগকে যুদ্ধক্ষেত্রে ভগ্নমনোরথ এবং পলায়নরত দেখিয়া সুষেণকে সৈন্যরক্ষার নির্দ্দেশ দিয়া স্বয়ং যুদ্ধে মনোনিবেশ করিলেন ॥ ৭ ॥

সুগ্রীব আত্মতুল্য বীর বানর সুষেণকে নির্দ্দেশ দান করিয়া বৃক্ষ হস্তে শত্রুর অভিমুখে ধাবিত হইলেন ॥ ৮ ॥

যূথপতিগণ সকলেই প্রকাণ্ড পর্ব্বত এবং বিশাল বৃক্ষসমূহ ধারণ করিয়া

১। ছ 'নিক্ষিপ্য'। ২। ছ 'যুদ্ধং'। ৩। ছ 'মহত্তদা'। ৪। ছ 'নিশ্চিত্য'। ৫। ছ '-রঃ'। ৬। ছ '-খং'। ৭। ছ 'শত্রোঃ'। ৮। ছ 'যূথপযূথপাঃ'। ৯। ছ 'অনুজগ্মুর্মহাত্মানং শালতালশিলায়ুধাঃ'।

সোঽনদদ্ যুধি সুগ্রীবঃ স্বরেণ মহতা মহান্।
পাতয়ন্ বিধমংশ্চান্যান্[১] জঘানোত্তমরাক্ষসান্ ॥ ১০ ॥
ক্রোধসংরক্তনয়নঃ[২] প্রবৃদ্ধঃ স্বেন তেজসা।
প্রমমাথ মহাকায়ো রাক্ষসান্ বানরেশ্বরঃ ॥ ১১ ॥
রাক্ষসানামনীকেষু শিলাবর্ষং ববর্ষ সঃ[৩]।
অশ্মবর্ষং যথা মেঘঃ পক্ষিসঙ্ঘেষু কাননে ॥ ১২ ॥
কপিরাজপ্রমুক্তৈস্তৈঃ শিলাবর্ষৈশ্চ[৪] রাক্ষসাঃ।
বিভিন্নশিরসঃ[৫] পেতুঃ প্রকীর্ণা ইব পর্ব্বতাঃ[৬] ॥ ১৩ ॥
অথ সংক্ষীয়মাণেষু[৭] রাক্ষসেষু সমন্ততঃ।
সুগ্রীবেণ প্রভগ্নেষু প্রপতৎসু নদৎসু চ ॥ ১৪ ॥

---

[ লো-টী। ] উৎসৃষ্টঃ বিধাত্রা নির্ম্মিতঃ। প্রবুদ্ধঃ উদ্বুদ্ধঃ বর্দ্ধিত ইত্যর্থঃ।
১৩। লো-টী। প্রকীর্ণাঃ ক্ষিপ্তাঃ।

---

সুগ্রীবের পশ্চাতে এবং পার্শ্বদেশে অবস্থান করিতে লাগিলেন ॥ ৯ ॥

অনন্তর সেই মহাবলশালী সুগ্রীব যুদ্ধক্ষেত্রে ঘোরতর সিংহনাদ করত রাক্ষসদিগকে ভূপাতিত এবং বিকম্পিত করিতে করিতে অপরাপর প্রধান প্রধান রাক্ষসকে নিহত করিতে লাগিলেন ॥ ১০ ॥

ক্রোধে আরক্তচক্ষুঃ স্বীয় পরাক্রমে গর্ব্বিত বিশালকায় বানররাজ সুগ্রীব রাক্ষসদিগকে বিদলিত করিতে লাগিলেন ॥ ১১ ॥

অরণ্যে পক্ষিসমূহের উপর মেঘ যেরূপ শিলাবর্ষণ করে, সেইরূপ সুগ্রীব রাক্ষসসৈন্যের উপর প্রস্তর বর্ষণ করিতে লাগিলেন ॥ ১২ ॥

বানররাজ সুগ্রীবের শিলানিক্ষেপে বিদীর্ণমস্তক রাক্ষসগণ বিশীর্ণ পর্ব্বতের ন্যায় পতিত হইতে লাগিল ॥ ১৩ ॥

অনন্তর সুগ্রীবের হস্তে নিহত হইয়া রাক্ষসগণ চারিদিকে পতিত

---

১। ছ 'তথৈবোত্তমরাক্ষসান্'। ২। ছ 'কালান্তকযমোপমঃ'। অস্য পরার্দ্ধস্য স্থানে ছ 'মমন্থ চরৈণরন্যান্ রাক্ষসান্ বানরেশ্বরঃ। যুগান্তাগ্নিরিবোৎসৃষ্টান্ প্রবৃদ্ধানগমানিব'। ইতি পাঠঃ। ৩। ছ 'হ'। ৪। ছ '-বৃক্ষৈশ্চ'। ৫। ছ 'বিচ্ছিন্ন-'। ৬। ছ 'পাদপাঃ'। ৭। ছ 'প্রক্ষীণ-'।

বিরূপাক্ষঃ স্বকং নাম ধন্বী বিশ্রাব্য রাক্ষসঃ[১]।
রথেনাসাদ্য সুগ্রীবং ববর্ষ শরবৃষ্টিভিঃ ॥ ১৫ ॥
তস্য তানশনিপ্রখ্যান্ শরান্ দৃঢ়ধনুশ্চ্যুতান্।
অচিন্তয়িত্বা সুগ্রীবঃ সমরেঽভিমুখো[২] বসন্ ॥ ১৬ ॥
সোঽভিসৃত্য মহাবেগো হরিরিন্দ্রপরাক্রমঃ।
আক্রমৎ স্যন্দনং তস্য ধুরি পাদেন পশ্যতঃ ॥ ১৭ ॥
বানরেন্দ্রসমাক্রান্তাদ্ রথাৎ পেতুর্হতা[৩] ভুবি।
বিনিষ্পতিতনেত্রাস্তে[৪] ভগ্নগ্রীবাস্তুরঙ্গমাঃ ॥ ১৮ ॥
আক্রম্য স রথং বীরো[৫] বৃক্ষদণ্ডেন বানরঃ।
সারথিং নিজঘানাশু[৬] বিরূপাক্ষস্ত্বপাক্রমৎ ॥ ১৯ ॥

১৫। লো-টী। রথেনাসাদ্য 'রথাদাগত্যে'তি বা পাঠঃ। রথাদাগত্যেতি পাঠে রথমারুহ্য আগম্য সসার আজগাম, অভিসৃত্য আগত্য।

১৭। লো-টী। পশ্যতঃ পশ্যন্তমনাদৃত্য স্যন্দনং পাদেনাক্রামৎ অপীড়য়ৎ। কুত্র ? ধুরি যানমুখে অশ্বেষু। 'ধূঃ স্ত্রী যানমুখে ভারে চিন্তায়ামপি দৃশ্যতে' ইতি ভূরিপ্রয়োগঃ।

১৮। লো-টী। বিনিষ্পতিতনেত্রাস্তাঃ ক্ষতীভূতনেত্রাস্তাঃ।

১৯। লো-টী। অপাক্রমদপাক্রামৎ অপসসার।

হইতে থাকিলে এবং কেহ কেহ রণে ভঙ্গ দিয়া পলায়ন করিতে লাগিলে বিরূপাক্ষ-নামক ধনুর্দ্ধারী রাক্ষস নিজের নাম উচ্চারণ করিয়া রথারোহণপূর্ব্বক সুগ্রীবের সমীপে গমন করত তাঁহার উপর শরবর্ষণ করিতে লাগিল ॥ ১৪-১৫ ॥

ইন্দ্রের ন্যায় পরাক্রমশালী অতিশয় বেগবান্ বানররাজ সুগ্রীব সুদৃঢ় ধনুক হইতে মুক্ত বজ্রসদৃশ সেই শরসমূহ অগ্রাহ্য করিয়া সংগ্রামাভিমুখে অবস্থান করত বিরূপাক্ষের চক্ষুর সমক্ষেই অবজ্ঞাপূর্ব্বক পদদ্বারা তাহার রথের সম্মুখভাগ আক্রমণ করিলেন ॥ ১৬-১৭ ॥

বানররাজ সুগ্রীবের আক্রমণে রথ হইতে সারথি পতিত হইল এবং গ্রীবাদেশ ভগ্ন হওয়ায় অশ্বগণ ভূতলে পতিত হইয়া প্রাণ বিসর্জ্জন করিল ॥ ১৮ ॥

সেই বানরবীর সুগ্রীব রথ আক্রমণ করিয়া বৃক্ষদণ্ড দ্বারা সারথিকে নিহত করিলেন, বিরূপাক্ষ তাড়াতাড়ি নামিয়া পড়িল ॥ ১৯ ॥

১। ছ 'সংযুগে'। ২। ছ 'সরোষোঽভিমুখো নদন্'। ৩। ছ '-তুর্ভয়াদ্'। ৪। ছ '-স্তা'। ৫। ছ 'বিরূপাক্ষস্তু বৈ তদা'। ৬। ছ '-নাশু'।

অপক্রান্তে বিরূপাক্ষে সুগ্রীবসচিবা রথম্।
বভঞ্জুস্তরসা বীরা হরয়ো বাতরংহসঃ ॥ ২০ ॥
বিরূপাক্ষো হতরথো ধন্বী তূণী তনুত্রবান্।
[১] বহুভিস্তাড়য়ামাস নারাচৈঃ প্লবগেশ্বরম্ ॥ ২১ ॥
রাবণেন প্রযুক্তং তু বিরূপাক্ষো মহাগজম্।
শীঘ্রমারুরুহে বীরো বহুশস্ত্রোপকল্পিতম্ ॥ ২২ ॥
স তং দ্বিরদমাক্রম্য[২] বিরূপাক্ষো মহাবলঃ।
[৩] ব্যনদদ্ ভীমনির্হ্রাদো বানরাং[৪]শ্চাভ্যধাবত ॥ ২৩ ॥
[৫] সুগ্রীবেঽথ শরান্ ঘোরান্ বিসসর্জ নিশাচরঃ।
ছাদয়ামাস সর্ব্বাংস্তান্ রাক্ষসা[৬]ন্ সম্প্রহর্ষয়ন্ ॥ ২৪ ॥

---

২২। লো-টী। উপযুক্তং প্রেরিতং, 'প্রযুক্ত'মিতি বা পাঠঃ।
২৪। লো-টী। তান্ সর্ব্বান্ বানরান্।

---

বিরূপাক্ষ নামিয়া পড়িলে বায়ুর ন্যায় বেগবান্ সুগ্রীবমন্ত্রী বীর বানরগণ বলপূর্ব্বক রথ ভগ্ন করিলেন ॥ ২০ ॥

রথবিহীন বর্ম্মপরিহিত তূণ এবং ধনুর্দ্ধারী বিরূপাক্ষ বহু নারাচ দ্বারা বানর-রাজ সুগ্রীবকে প্রহার করিতে লাগিল ॥ ২১ ॥

অনন্তর মহাবীর বিরূপাক্ষ রাবণপ্রেরিত বহুশস্ত্রে সুসজ্জিত প্রকাণ্ড হস্তীর উপর শীঘ্র আরোহণ করিল ॥ ২২ ॥

মহাবলশালী বিরূপাক্ষ হস্তীতে আরোহণ করিয়া ভীষণ সিংহনাদ করিতে করিতে বানরদিগের প্রতি ধাবিত হইল ॥ ২৩ ॥

অনন্তর রাক্ষস বিরূপাক্ষ সুগ্রীবের প্রতি ভয়ঙ্কর শরসমূহ নিক্ষেপ করিয়া এবং সেই সমস্ত বানরদিগকে [ শরজালে ] আচ্ছাদিত করিয়া রাক্ষসদিগের আনন্দবর্দ্ধন করিল ॥ ২৪ ॥

---

১। ছ 'চতুর্ভি-'। ২। ছ '-মারুহ্য'। ৩। বিনদন্'। ৪। ছ '-রানভ্যা-'। ৫। ছ 'সুগ্রীবায়'। ৬। ছ '-সাংশ্চ প্রহর্ষয়ন্'।

সুগ্রীবং তু বিরূপাক্ষঃ শরৈরাশীবিষোপমৈঃ ।
বহুশ[1]স্তাড়য়ামাস সংগ্রামেষ্বরিমর্দ্দনঃ[2] ॥ ২৫ ॥
সোঽতিবিদ্ধঃ শিতৈর্ব্বাণৈঃ কপীন্দ্রস্তেন[3] রক্ষসা ।
চুক্রোধ চ মহাক্রোধো[4] বধে চাস্য মনো দধে ॥ ২৬ ॥
[5]ততো মুষ্টিং সমুদ্যম্য বজ্রনিষ্পেষগৌরবম্ ।
অভিপদ্য জঘানাশু[6] প্রমুখে তং মহাগজম্ ॥ ২৭ ॥
মুষ্টিপ্রহারাভিহতো হরীন্দ্রেণ মহাগজঃ[7] ।
অপসৃত্য ধনুর্মাত্রং [8]নিপপাত নিনাদয়ন্ ॥ ২৮ ॥

২৭ । লো-টী । বজ্রনিষ্পেষগৌরবম্ বজ্রসংপাতাদপি গুরুতরম্ । যদ্বা, বজ্রনিষ্পেষাৎ বজ্রসংচূর্ণনাদপি সংচূর্ণনস্য গৌরবং গুরুতা যস্য তম্ । মুষ্টিম্ অভিপ্রণম্য বেগেনাগত্য মহাগজং জঘান, কুত্র এতদাহ অস্য গজস্য মুখমধ্যে কুম্ভমধ্যে ।

[ লো-টী । ] নস্তো নাসিকাতঃ সুস্রাব মুমোচ ।

২৮ । লো-টী । ধনুর্মাত্রং হস্তচতুষ্টয়মাত্রম্, অপসৃত্য গত্বা ।

শত্রুবিমর্দ্দনকারী বিরূপাক্ষ আশীবিষতুল্য শরসমূহদ্বারা সংগ্রামে সুগ্রীবকে বহুবার আঘাত করিল ॥ ২৫ ॥

মহাক্রোধী সুগ্রীব সেই রাক্ষস বিরূপাক্ষ কর্ত্তৃক তীক্ষ্ণ বাণে বিদ্ধ হইয়া ক্রোধপ্রকাশ পূর্ব্বক উহাকে বধ করিতে মনোনিবেশ করিলেন ॥ ২৬ ॥

অনন্তর সুগ্রীব বজ্রনিষ্পেষ অপেক্ষাও গুরুতর মুষ্টি উত্তোলন করিয়া সম্মুখে আগমন করত সেই বিশাল হস্তীর মুখে আঘাত করিলেন ॥ ২৭ ॥

সেই মহামাতঙ্গ বানররাজ সুগ্রীবের মুষ্টিপ্রহারে আহত হইয়া মাত্র চারিহাত দূরে গমন করিয়া শব্দ করিতে করিতে পতিত হইল ॥ ২৮ ॥

১ । ছ 'শস্ত্র-' । ২ । ছ '-নম্' । ৩ । ছ '-স্তেন' । ৪ । ছ '-মহাতেজা' । ৫ । ছ 'ততঃ স মুষ্টি-মুদ্যম্য' । ৬ । ছ '-নাস্য' । ৭ । অতঃ পরং ছ 'সুস্রাব রুধিরং নস্তো জলং প্রস্রবণাদিব' । ইত্যধিকম্ । ৮ । ছ 'বিষসাদ ননাদ চ ।' অতঃ পরং ছ 'মহাপ্রহারাভিহতো গজেন্দ্রঃ স পপাত চ' ইত্যধিকম্ ।

গজাৎ প্রপতততস্তূর্ণমাপ্লুত্য[১] স মহাবলঃ[২]।
অভেদ্যং চর্ম্ম খড়্গঞ্চ প্রাগৃহ্লাদ্রজনীচরঃ ॥ ২৯ ॥
তথৈব চ মহাখড়্গং চর্ম্ম চাপতিতং ভুবি।
জগ্রাহ[৩] হরিশার্দ্দূলঃ সুগ্রীবো বানরর্ষভঃ[৪] ॥ ৩০ ॥
ততস্তৌ রোষসন্তপ্তৌ নর্দ্দন্তাবভ্যধাবতাম্[৫]।
উদ্যতাসিধরৌ বীরৌ যুদ্ধে[৬] যুদ্ধবিশারদৌ ॥ ৩১ ॥
দক্ষিণং মণ্ডলং চোভৌ ত্বরয়া সম্পরীয়তুঃ।
অন্যোন্যমভিসংরব্ধৌ পরস্পরজয়ৈষিণৌ ॥ ৩২ ॥
জঘ্নতুশ্চ[৭] তদান্যোন্যং পেততুশ্চ মহীতলে।
উৎপেততুস্তদা তূর্ণং জঘ্নতুশ্চ পরস্পরম্[৮] ॥ ৩৩ ॥

---

৩০। লো-টী। কস্যচিদ্ রাক্ষসস্য আপতিতম্।
৩১। লো-টী। উদ্যতৌ চ তৌ অসিধরৌ চ।
৩২। লো-টী। দক্ষিণং মণ্ডলম্ অন্যোন্যস্য দক্ষিণভাগং, সংপরীয়তুঃ জগ্মতুঃ।

---

মহাবলশালী রাক্ষস বিরূপাক্ষ পতন্ত হস্তী হইতে দ্রুত লম্ফ প্রদান করিয়া দুর্ভেদ্য চর্ম্ম এবং খড়্গ ধারণ করিল ॥ ২৯ ॥

কপিশার্দ্দূল বানররাজ সুগ্রীবও ভূতলে পতিত [ কোনও রাক্ষসের ] প্রকাণ্ড খড়্গ এবং চর্ম্ম গ্রহণ করিলেন ॥ ৩০ ॥

ক্রোধসন্তপ্ত যুদ্ধনিপুণ সেই বীরদ্বয় উত্তোলিত অসি ধারণ করিয়া সিংহনাদ করিতে করিতে যুদ্ধক্ষেত্রে পরস্পরের প্রতি ধাবিত হইলেন ॥ ৩১ ॥

পরস্পর বিজয়াভিলাষী এবং অতিশয় ক্রুদ্ধ উভয় বীরই পরস্পরের দক্ষিণ ভাগে গমন করিয়া পরস্পরকে আহত করিলেন, উভয়েই ভূতলে পতিত হইলেন এবং দ্রুত ঊর্দ্ধে উত্থিত হইয়া পুনরায় পরস্পরকে আঘাত করিলেন ॥ ৩২-৩৩ ॥

---

১। ছ '-তঃ'। ২। ছ '-ভুজঃ'। ৩। ছ 'জগৃহে'। ৪। ছ 'বানরাধিপঃ'। ৫। ছ 'নদন্তা-'। ৬। ছ 'যুধি'। ৭। ছ 'নিজঘ্নতুস্ত-'। ৮। ছ অতঃ পরং 'ভুজৈশ্চিক্ষিপতুর্বীরাবন্যোন্যমপরাজিতৌ'। ইত্যধিকম্।

ততঃ পরমসংক্রুদ্ধঃ প্রগৃহ্য মহতীং শিলাম্।
বিরূপাক্ষায় চিক্ষেপ সুগ্রীবো জলদোপমাম্ ॥ ৩৪ ॥
তামাপতন্তীং বেগেন দৃষ্ট্বা রাক্ষসপুঙ্গবঃ।
অপক্রম্যাশু[১] বিক্রান্তঃ খড়্গেন প্রাহরৎ তদা ॥ ৩৫ ॥
তেন খড়্গেন[২] সংক্রুদ্ধঃ সুগ্রীবোঽথ[৩] চমূমুখে।
কবচং পাটয়ামাস তং চৈবাপাতয়দ্ ভুবি ॥ ৩৬ ॥
স সমুত্থায় পতিতঃ কপেস্তস্য ব্যসর্জয়ৎ[৪]।
তলপ্রহারমশনেঃ সদৃশং ভীম[৫]নিস্বনম্ ॥ ৩৭ ॥
সমবাপ্য প্রহারং[৬] তং রাক্ষসাৎ স হরীশ্বরঃ[৭]।
তলেনৈব মহাবেগো বিরূপাক্ষমুপাদ্রবৎ ॥ ৩৮ ॥

৩৬। লো-টী। খড়্গেন খড়্গপ্রহারেণ।

অনন্তর সুগ্রীব অত্যন্ত ক্রুদ্ধ হইয়া মেঘসদৃশ বিশাল প্রস্তরখণ্ড গ্রহণ করিয়া বিরূপাক্ষের প্রতি নিক্ষেপ করিলেন ॥ ৩৪ ॥

রাক্ষসপুঙ্গব পরাক্রমশালী বিরূপাক্ষ সেই মেঘখণ্ডের ন্যায় বিশাল শিলাখণ্ডকে বেগে আসিতে দেখিয়া দ্রুত অপসৃত হইয়া খড়্গদ্বারা প্রহার করিল ॥ ৩৫ ॥

তার পর সেই খড়্গপ্রহারে ক্রুদ্ধ হইয়া সুগ্রীব সেনাগণের সম্মুখভাগে বিরূপাক্ষের কবচ বিদারণপূর্ব্বক তাহাকে ধরাশায়ী করিলেন ॥ ৩৬ ॥

ভূপতিত বিরূপাক্ষ উত্থিত হইয়া বানর সুগ্রীবের উপর ভীষণ শব্দে বজ্রসদৃশ চপেটাঘাত করিল ॥ ৩৭ ॥

অতিশয় বেগশালী বানররাজ সুগ্রীব রাক্ষস বিরূপাক্ষের নিকট হইতে সেই চপেটাঘাত প্রাপ্ত হইয়া চপেটাঘাত দ্বারাই বিরূপাক্ষকে পীড়িত করিতে উদ্যত হইলেন ॥ ৩৮ ॥

১। ছ 'অপাক্রমৎ শুবি-'। ২। ক 'মোক্ষেণ'। ৩। ছ '-বস্তু'। ৪। ছ 'ব্যশর্জ্জয়ৎ' (?)। ৫। ছ 'ঘোর-'। ৬। ছ '-মস্তু'। ৭। '-সং'।

তলপ্রহারং তং[১] রক্ষঃ সুগ্রীবেণ সমুদ্যতম্ ।
নৈপুণ্যান্মোক্ষয়িত্বা তু[২] মুষ্টিনোরস্যতাড়য়ৎ ॥ ৩৯ ॥
ততস্তু[৩] সংক্রুদ্ধতরঃ সুগ্রীবোঽভবদাহবে[৪] ।
শিক্ষয়া মোক্ষিতং দৃষ্ট্বা প্রহারং তেন রক্ষসা ॥ ৪০ ॥
স দদর্শান্তরং তস্য বিরূপাক্ষস্য বানরঃ ।
ততোঽস্য পাতয়ামাস শঙ্খদেশে মহাতলম্[৫] ॥ ৪১ ॥
মহেন্দ্রাশনিকল্পেন[৬] তলেনাভিহতঃ[৭] ক্ষিতৌ ।
পপাত রুধিরং[৮] বেগাৎ স্রোতোভিঃ স বিনির্বমন্ ॥ ৪২ ॥
বিবৃত্তনয়নং মোহাদ্ বানরা রুধিরপ্লুতম্ ।
দদৃশুস্তে বিরূপাক্ষং বিরূপাক্ষতরং কৃতম্ ॥ ৪৩ ॥

৩৯। লো-টী। নৈপুণ্যাৎ শস্ত্রশিক্ষাতঃ।
৪১। লো-টী। অন্তরং ছিদ্রং, শঙ্খদেশে কপালাস্থিনি। 'শঙ্খঃ কম্বৌ ন যোষিৎ না ভালাস্থিনিধিভিন্নথে' ইতি কোষঃ।
৪২। লো-টী। ক্ষিতৌ পপাত, ততশ্চ নিহতং রক্ষঃ।
৪৩। লো-টী। বিরূপাক্ষতরম্ অতিশয়বিরূপম্।

রাক্ষস বিরূপাক্ষ সুগ্রীবের সেই উদ্যত চপেটাঘাত কৌশলে পরিহার করিয়া তাঁহার বক্ষঃস্থলে মুষ্টিপ্রহার করিল ॥ ৩৯ ॥

তার পর রাক্ষস বিরূপাক্ষ কৌশলে সেই চপেটাঘাত পরিহার করিল দেখিয়া যুদ্ধক্ষেত্রে সুগ্রীব অধিকতর ক্রুদ্ধ হইলেন ॥ ৪০ ॥

পরে বানররাজ সুগ্রীব সেই বিরূপাক্ষের ছিদ্র দর্শন করিয়া উহার ললাট-দেশে প্রবল চপেটাঘাত করিলেন ॥ ৪১ ॥

বিরূপাক্ষ ইন্দ্রের বজ্রের ন্যায় সেই চপেটাঘাতে আহত হইয়া স্রোতোমার্গে (অর্থাৎ মুখ-নাসিকাদি রন্ধ্রপথে) বেগে রক্ত বমন করিতে করিতে ভূতলে পতিত হইল ॥ ৪২ ॥

বানরগণ মোহবশতঃ ঘূর্ণিতনেত্র রক্তাক্তকলেবর বিরূপাক্ষকে অধিক-

১। ছ 'তদ্রক্ষঃ'। ২। ছ 'তং'। ৩। ছ 'ততঃ সুসংক্রুদ্ধ-'। ৪। ছ 'বানরেশ্বরঃ'। ৫। ছ 'মহত্তলম্'। ৬। ছ '-তুল্যেন'। ৭। ছ '-হতং'। ৮। ছ 'নিহতং রক্ষঃ শোণিতং চাসৃজন্মুখাৎ'।

স্ফুরন্তং পরিবর্ত্তন্তং ধরণ্যাং রুধিরোক্ষিতম্।
করুণং নিষ্টনন্তং[১] চ দদৃশুঃ কপয়ো ভৃশম্ ॥ ৪৪ ॥

[২]তথা তু তৌ সংযতি সংপ্রসক্তৌ তরস্বিনৌ বানররাক্ষসানাম্।
বলার্ণবৌ সস্বনতুঃ সুভীমৌ মহার্ণবৌ দ্বাবিব ভিন্নবেলৌ ॥ ৪৫ ॥
নিপাতিতং বীক্ষ্য বিরূপনেত্রং মহাবলং তং হরিপুঙ্গবেণ।
বলং সমস্তং হরিরাক্ষসানামুন্মত্তগঙ্গপ্রতিমং বভূব ॥ ৪৬ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে বিরূপাক্ষবধো নাম
সপ্তসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭৭ ॥

৪৪। লো-টী। পরিবর্ত্তন্তং পরিবর্ত্তমানং লুঠন্তমিত্যর্থঃ।

৪৫। লো-টী। সস্বনতুঃ শব্দং চক্রতুঃ, ভিন্নবেলৌ ভিন্নতীরৌ।

৪৬। লো-টী। উন্মত্তগঙ্গপ্রতিমং উন্মত্তা তরঙ্গৈরুন্মত্তা গঙ্গা তস্যাঃ প্রতিমং 'যাকারৌ স্ত্রীকৃতৌ হ্রস্বৌ ক্বচিদি'তি হ্রস্বঃ, যদ্বা, উন্মত্তম্ উন্মাদঃ গঙ্গায়াং যেষাং মৎস্যাদীনাং তৎপ্রতিমম্। 'উন্মত্তগাঙ্গপ্রতিম'মিতি পাঠে উন্মত্তা গাঙ্গা গঙ্গোদ্ভবা মৎস্যাদয়স্তত্তুল্যাম্। 'গাঙ্গস্তু গঙ্গাসম্ভূতে ত্রিষু ভীষ্মে পুমান্ গুহে' ইতি কোষঃ।

বিরূপাক্ষবধঃ ॥ ৭৭ ॥

তর বিকৃতাক্ষ দেখিল ॥ ৪৩ ॥

বানরগণ দেখিল, তাহার রক্তাক্ত দেহ কম্পিত এবং ভূতলে বিলুণ্ঠিত হইতেছে এবং সে অতিশয় করুণ শব্দ করিতেছে ॥ ৪৪ ॥

বানর ও রাক্ষসদিগের যুদ্ধনিরত বেগবান্ সেই দুইটী সুভীষণ সৈন্যসমুদ্র তীরপ্লাবী মহাসমুদ্রদ্বয়ের ন্যায় গর্জ্জন করিতে লাগিল ॥ ৪৫ ॥

বানররাজ সুগ্রীব কর্ত্তৃক সেই মহাবলশালী বিরূপাক্ষকে নিহত দেখিয়া বানর এবং রাক্ষসগণের সমস্ত সৈন্য উন্মত্ত গঙ্গাতরঙ্গের ন্যায় [ উদ্দাম ] হইয়া উঠিল ॥ ৪৬ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে বিরূপাক্ষবধ-নামক
৭৭তম সর্গ সমাপ্ত ॥ ৭৭ ॥

১। ছ 'বিলপন্তং তং'। ২। ক-পুস্তকে ইদং শ্লোকদ্বয়ং নাস্তি।

## ( ৭৮ ) অষ্টসপ্ততিতমঃ সর্গঃ

হন্যমানে বলে তূর্ণমন্যোন্যং তে পৃথক্ পৃথক্।
সরসীব মহাঘর্ম্মে ক্ষীণতোয়ে বভূবতুঃ ॥ ১ ॥
স্ববলস্য তু[1] ঘাতেন বিরূপাক্ষবধেন চ।
বভূব দ্বিগুণক্রোধো[2] রাবণো রাক্ষসেশ্বরঃ[3] ॥ ২ ॥
ক্ষীয়মাণং বলং দৃষ্ট্বা বধ্যমানঞ্চ বানরৈঃ।
বভূবাস্য ব্যথা যুদ্ধে প্রেক্ষ্য দৈববিপর্য্যয়ম্ ॥ ৩ ॥
উবাচ চ সমীপস্থং স তু মত্তমনন্তরম্।
অস্মিন্ কালে মহাবাহো জয়াশা মে[4] ত্বয়ি স্থিতা ॥ ৪ ॥

---

১। লো-টী। সরসীব মণীবাদিপাঠাৎ সন্ধিঃ, ব-শব্দো বা ইবার্থঃ। ক্ষীণতোয়ে অত্র ক্ষীণবলে।

২। লো-টী। দ্বিগুণক্রোধঃ 'দ্বিগুণং ক্রুদ্ধ' ইতি বা পাঠঃ।

৩। লো-টী। দৈববিপর্য্যয়ং দৈবং বিপরীতং, ব্যথা দুঃখম্।

---

রাক্ষস এবং বানরগণের [ উভয়পক্ষীয় ] সৈন্যগণ পরস্পর পৃথক্ পৃথক্ ভাবে নিহত হইতে থাকিয়া দারুণ গ্রীষ্মে ক্ষীণতোয়া পুষ্করিণীদ্বয়ের ন্যায় প্রতীয়মান হইতে লাগিল ॥ ১ ॥

স্বীয় সৈন্যের বিনাশ এবং বিরূপাক্ষের নিধনে রাক্ষসরাজ রাবণের দ্বিগুণ ক্রোধ হইল ॥ ২ ॥

যুদ্ধে ক্ষীয়মাণ সৈন্যগণকে বানরগণকর্ত্তৃক নিহত হইতে দেখিয়া স্বীয় ভাগ্যবিপর্য্যয় অবগত হইয়া রাবণ অত্যন্ত ব্যথিত হইলেন। তিনি তখন সমীপস্থ 'মত্ত'কে বলিলেন, হে মহাবাহো, বর্ত্তমানে আমার জয়লাভের আশা তোমার উপর নির্ভর করিতেছে ॥ ৩-৪ ॥

---

১। ছ 'চ'। ২। ছ '-ণং ক্রুদ্ধো'। ৩। ছ 'রাক্ষসাধিপঃ'। ৪। ছ 'ত্বয়ি মে স্থিতা'।

জহি শক্রচমূং বীর দর্শয়াদ্য পরাক্রমম্ ।
ভর্ত্তৃপিণ্ডস্য কালোঽয়ং নির্ব্বেষ্টুং[1] সাধুবুদ্ধিভিঃ ॥ ৫ ॥
স তু মত্তস্তথেত্যুক্ত্বা[2] রাক্ষসেন্দ্রং মহাদ্যুতিম্ ।
প্রবিবেশ রিপোঃ সৈন্যং মকরঃ[3] সাগরং যথা ॥ ৬ ॥
ততঃ স সূদনং[4] চক্রে বানরাণাং মহাবলঃ ।
ভর্ত্তুর্ব্বাক্যেন[5] তেজস্বী তেজসা চ প্রচোদিতঃ ॥ ৭ ॥
প্রভগ্নাং সমরে দৃষ্ট্বা বানরাণাং মহাচমূম্ ।
অভিদুদ্রাব সুগ্রীবস্তদা মত্তমনন্তরম্ ॥ ৮ ॥
প্রগৃহ্য বিপুলাং ঘোরাং মহীধরসমাং শিলাম্ ।
চিক্ষেপ স মহাতেজাস্তদ্বধায় মহাকপিঃ ॥ ৯ ॥

---

৫। লো-টী। সাধুবুদ্ধিভিঃ সাধুবুদ্ধীনাং, ভর্ত্তৃপিণ্ডস্য ভর্ত্তুঃ কর্ত্তব্যোপকারস্য নির্ব্বেষ্টুং শোধয়িতুম্ ।

---

হে বীর, অদ্য শক্রসৈন্যদিগকে বধ করিয়া পরাক্রম প্রকাশ কর ; সদ্বুদ্ধি-সম্পন্ন ব্যক্তিদিগের ইহা প্রভুর প্রত্যুপকার করিবার সময় ॥ ৫ ॥

সেই রাক্ষস 'মত্ত' অতি দীপ্তিমান্ রাক্ষসরাজ রাবণের নিকট 'যে আজ্ঞা' বলিয়া সমুদ্রমধ্যে মকরের ন্যায় শক্রসৈন্যমধ্যে প্রবেশ করিল ॥ ৬ ॥

অনন্তর সেই মহাবলশালী তেজস্বী রাক্ষস 'মত্ত' প্রভুর আদেশ এবং স্বীয় পরাক্রমদ্বারা প্রণোদিত হইয়া বানরদিগকে সংহার করিতে লাগিল ॥ ৭ ॥

তখন যুদ্ধে বানরদিগের বিশাল বাহিনীকে ছত্রভঙ্গ হইতে দেখিয়া সুগ্রীব তৎক্ষণাৎ 'মত্তে'র প্রতি ধাবিত হইলেন ॥ ৮ ॥

মহাতেজস্বী মহাকপি সুগ্রীব পর্ব্বতসদৃশ অতিভয়ঙ্কর বিশাল শিলা গ্রহণ করিয়া তাহার বধার্থে নিক্ষেপ করিলেন ॥ ৯ ॥

১। ছ 'নির্দ্দিষ্টঃ'। ২। ছ 'স মত্তস্তু তথে-'। ৩। ছ 'পতঙ্গ ইব পাবকম্'। ৪। ছ 'কদনং'। ৫। ছ 'ভর্ত্তৃবাক্যৈশ্চ'।

তামাপতন্তীং সহসা শিলাং রাক্ষসপুঙ্গবঃ ।
অসংপ্রাপ্তাং শিতৈর্ব্বাণৈর্বিভেদ স [১] দুরাসদাম্ ॥ ১০ ॥
রক্ষসা তেন বাণৌঘৈর্নিকৃত্তা সা সহস্রশঃ ।
নিপপাত শিলা ভূমৌ গৃধ্রসঙ্ঘ ইবাম্বরাৎ ॥ ১১ ॥
[২] তাং তু দৃষ্ট্বা শিলাং মোঘাং সুগ্রীবঃ ক্রোধমূর্চ্ছিতঃ [৩] ।
সালমুৎপাট্য চিক্ষেপ স তং চিচ্ছেদ নৈকধা ।
শরৈশ্চ বিদদারৈনং রাক্ষসঃ প্লবগাধিপম্ ॥ ১২ ॥
স দদর্শাথ [৪] সুগ্রীবঃ পরিঘং পতিতং ভুবি ।
[৫] তং প্রগৃহ্য ততঃ শীঘ্রং ব্যধমৎ তস্য মার্গণান্ ।
[৬] জঘান চোগ্রবেগেন ততোঽস্য রথবাজিনঃ ॥ ১৩ ॥
তস্মাদ্ধতহয়ো [৭] বীরঃ সমাপ্লুত্য মহারথাৎ ।
গদাং জগ্রাহ সংক্রুদ্ধো রাক্ষসোঽথ মহাবলঃ ॥ ১৪ ॥

---

রাক্ষসপুঙ্গব 'মত্ত' সহসা সেই দুর্দ্ধর্ষ শিলাখণ্ডকে আসিতে দেখিয়া তীক্ষ্ণ বাণসমূহদ্বারা পথিমধ্যেই উহাকে কাটিয়া ফেলিল ॥ ১০ ॥

রাক্ষসকর্ত্তৃক বাণসমূহদ্বারা সহস্র খণ্ডে কর্ত্তিত সেই শিলাখণ্ড আকাশ হইতে এক দল গৃধ্রের ন্যায় ভূতলে পতিত হইল ॥ ১১ ॥

সেই শিলাখণ্ডকে ব্যর্থ দেখিয়া সুগ্রীব ক্রোধান্ধ হইয়া শালবৃক্ষ উৎপাটন পূর্ব্বক নিক্ষেপ করিলে রাক্ষস 'মত্ত' শালবৃক্ষকে একাধিক খণ্ডে ছেদন করিল এবং শরসমূহদ্বারা বানররাজ সুগ্রীবকে বিদারিত করিতে লাগিল ॥ ১২ ॥

অনন্তর সুগ্রীব ভূতলে পতিত পরিঘ ( লগুড়াস্ত্র ) দেখিয়া তাহা উত্তোলন পূর্ব্বক মত্তের বাণসমূহ অতি দ্রুত নিবারিত করিলেন এবং তার পর উগ্র বেগে তাহার রথের অশ্বসমূহ বধ করিলেন ॥ ১৩ ॥

অনন্তর অশ্বগণ নিহত হইলে মহাবলশালী বীর রাক্ষস 'মত্ত' অতিশয় ক্রুদ্ধ হইয়া সেই বিশাল রথ হইতে লাফ দিয়া গদা গ্রহণ করিল ॥ ১৪ ॥

---

১। ছ 'সুদুরা-'। ২। ছ 'স তু ভিন্নাং শিলাং দৃষ্ট্বা'। ৩। ছ অতঃ পরং 'প্রগৃহ্য বিপুলং ঘোরং মহীধরসমুচ্ছ্রিতম্'। ইত্যধিকম্। ৪। ছ '-র্শ ততঃ ক্রুদ্ধঃ পরি-'। ৫। ছ 'অবিধ্যত ততঃ শীঘ্রং মত্তস্য বধমাদিশন্'। ৬। ছ 'পরিঘেণোগ্রবেগেন জঘান চ হয়োত্তমান্'। ৭। ছ '-হয়াদ্বীরঃ।

গদাপরিঘহস্তৌ তৌ যুধি[১] বীরৌ সমীয়তুঃ।
নদন্তৌ গোবৃষপ্রখ্যৌ[২] সবজ্রাবিব তোয়দৌ ॥ ১৫ ॥
ততঃ ক্রুদ্ধো গদাং তস্য চিক্ষেপ রজনীচরঃ।
জ্বলন্তীং ভাস্করাভাসাং[৩] সুগ্রীবস্য মহারণে[৪] ॥ ১৬ ॥
আজঘান গদাং তস্য পরিঘেণ হরীশ্বরঃ।
অথাস্য গদয়া ভিন্নঃ পরিঘঃ পতিতো ভুবি ॥ ১৭ ॥
ততো জগ্রাহ দুর্দ্ধর্ষঃ[৫] কপীন্দ্রো বসুধাতলাৎ।
আয়সং মুষলং ঘোরং সর্ব্বতঃ স্বর্ণভূষিতম্ ॥ ১৮ ॥
স তমুদ্যম্য[৬] চিক্ষেপ রাক্ষসোঽপ্যপরাং গদাম্।
ভিন্নে অন্যোন্যমাসাদ্য পেততুস্তে মহীতলে ॥ ১৯ ॥

১৬-১৭। লো-টী। তাং গদাং সমুদ্যম্য গৃহীত্বা ততস্তাং গদাং পরিঘেণ জঘানেতি সার্দ্ধেনান্বয়ঃ। গদাদ্বয়স্য ক্রিয়াদ্বয়েন সম্বন্ধাদপুনরুক্তিঃ। সমুদ্যম্য পরাক্রমং কৃত্বা পরিঘেণ গদাম্ আজঘান। কীদৃশীম্? গদান্তাম্, গদায়া অন্তস্যা অন্তো নাশো যস্যাস্তাম্।

১৯। লো-টী। তং মুষলমুদ্যম্য পরাক্রম্য স কপীন্দ্রঃ সোঽপি রাক্ষসোঽপি গদং চিক্ষেপেতি সম্বন্ধঃ।

বজ্রযুক্ত মেঘখণ্ডদ্বয় এবং শ্রেষ্ঠ বৃষদ্বয়ের ন্যায় গদা এবং পরিঘ হস্তে সেই বীরদ্বয় যুদ্ধে সিংহনাদ করিতে করিতে পরস্পরের প্রতি ধাবিত হইল ॥ ১৫ ॥

অনন্তর রাক্ষস মত্ত মহাযুদ্ধে ক্রুদ্ধ হইয়া সূর্য্যের ন্যায় দীপ্তিশালী তাহার উজ্জ্বল গদা সুগ্রীবের উপর নিক্ষেপ করিল ॥ ১৬ ॥

তখন বানররাজ সুগ্রীব পরিঘদ্বারা গদার উপর আঘাত করিলে গদার সংস্পর্শে পরিঘ ভগ্ন হইয়া ভূতলে পতিত হইল ॥ ১৭ ॥

অনন্তর দুর্দ্ধর্ষ বানররাজ সুগ্রীব ভূতল হইতে আগাগোড়া সুবর্ণখচিত ভীষণ লৌহমুদ্গর গ্রহণ করিলেন ॥ ১৮ ॥

সুগ্রীব সেই মুদ্গর উত্তোলন করিয়া নিক্ষেপ করিলে রাক্ষস মত্ত অপর

১। ছ 'শুশুভাতে মহারণে'। অতঃ পরং 'ক্রোধেন মহতাবিষ্টৌ দীপ্তাবিব হুতাশনৌ'। ইত্যধিকম্। ২। '-বৃষভপ্রখ্যৌ'। ৩। ছ '-কারাং'। ৪। ছ অতঃ পরং 'স গদান্তাং মহাঘোরামাপতন্তীং মহাবলঃ। সুগ্রীবো রোষতাম্রাক্ষঃ সমুদ্যম্য মহাহবে॥' ইত্যধিকম্। ৫। ছ '-র্ষং'। ৬। ছ 'তমুৎক্ষিপ্য'।

ততো ভগ্নপ্রহরণৌ[1] মুষ্টিভিস্তৌ সমীয়তুঃ।
তেজোবলসমাবিষ্টৌ দীপ্তাবিব হুতাশনৌ ॥ ২০ ॥
জঘ্নতুস্তৌ তদান্যোন্যং নেদতুশ্চ পুনঃ পুনঃ।
তলৈর[2]ন্যোন্যমাহত্য পেতত[3]ুর্ধরণীতলে ॥ ২১ ॥
উত্থায় চ পুনস্তূর্ণং জঘ্নতুস্তৌ পরস্পরম্।
ভুজৌ[4] চিক্ষিপতুর্বীরাবন্যো[5]ন্যবধকাঙ্ক্ষয়া ॥ ২২ ॥
জগ্রা[6]হাথ ততঃ খড়্গমদূরপরিবর্ত্তিনম্।
রাক্ষসশ্চর্ম্মণা সার্দ্ধং মহা[7]বেগো মহাবলঃ ॥ ২৩ ॥
[8]সোঽসিং চ চর্ম্মণা সার্দ্ধং জগ্রাহ পতিতং ভুবি।
তৌ চ রোষপরীতাঙ্গৌ [9]নদন্তাবভ্যধাবতাম্ ॥ ২৪ ॥

২০। লো-টী। সমীয়তুঃ সঙ্গতৌ বভূবতুঃ।
২৪। লো-টী। সোঽসিঞ্চ স চ সোঽপি কপিরপি।

একটী গদা সুগ্রীবের উপর নিক্ষেপ করিল, তখন মুদ্গর এবং গদা পরস্পরের আঘাতে ভগ্ন হইয়া ভূতলে পতিত হইল ॥ ১৯ ॥

তেজোবলবিশিষ্ট প্রদীপ্ত-অনলতুল্য সেই বীরদ্বয়ের অস্ত্র ভগ্ন হইলে তাঁহারা পরস্পর মুষ্টিযুদ্ধ করিতে লাগিলেন ॥ ২০ ॥

তাঁহারা পুনঃ পুনঃ সিংহনাদ করিতে করিতে পরস্পরকে আহত করিতে লাগিলেন এবং পরস্পরের চপেটাঘাতে ভূতলে পতিত হইলেন ॥ ২১ ॥

বীরদ্বয় পুনরায় উত্থিত হইয়া পরস্পরকে আহত করিলেন এবং পরস্পরের বধাভিলাষে বাহু সঞ্চালন করিতে লাগিলেন ॥ ২২ ॥

অনন্তর মহাবেগশালী বলবান্ রাক্ষস 'মত্ত' অনতিদূরস্থিত একখানি খড়্গ চর্ম্মের সহিত গ্রহণ করিল ॥ ২৩ ॥

সুগ্রীবও ভূপতিত অপর একটি খড়্গ ও চর্ম্ম গ্রহণ করিলেন এবং তাঁহারা উভয়ে ক্রোধভরে সিংহনাদ করিতে করিতে পরস্পরের প্রতি ধাবিত হইলেন ॥ ২৪ ॥

১। ছ '-ভ্রান্ত'। ২। ছ '-শ্চান্যোন্য-'। ৩। ছ '-তুস্তৌ মহীতলে'। ৪। ছ 'ভুজৈশ্চিক্ষেপতু-'।
৫। ছ '-কাঙ্ক্ষিণৌ'। ৬। ছ '-হ চ পুনঃ'। ৭। ছ '-বাহুর্মহাদ্যুতিঃ'। ৮। ছ 'সোঽপাসিং'। ৯। ছ 'নর্দ্দন্তা-'।

উদ্যতাসিধরৌ বীরৌ যুধি যুদ্ধবিশারদৌ।
দক্ষিণং মণ্ডলমুভৌ তৌ তূর্ণং[১] সংপরীয়তুঃ ॥ ২৫ ॥

অন্যোন্যমভিসংরব্ধৌ জয়ায় প্রহিতাবুভৌ[২]।
উভৌ বিক্রমসম্পন্নৌ পরস্পরজিঘাংসিনৌ ॥ ২৬ ॥

স তু মত্তো মহাবেগো বীর্য্যশ্লাঘী মহাবলঃ।
মহাচর্ম্মণি তং খড়্গং পাতয়ামাস দুর্ম্মতিঃ ॥ ২৭ ॥

লগ্নমুৎকর্ষতঃ খড়্গং খড়্গেন[৩] কপিকুঞ্জরঃ।
জহার স শিরস্তস্য[৪] মুকুটোপচিতং[৫] শুভম্[৬] ॥ ২৮ ॥

নিকৃত্তশিরসস্তস্য পতিতস্য মহীতলে।
তদ্বলং রাক্ষসেন্দ্রস্য প্রদুদ্রাব দিশো দশ ॥ ২৯ ॥

---

২৫। লো-টী। উদ্যতাসিধরৌ যুদ্ধায় উদ্যতৌ অসিধরৌ চ, সংপরীয়তুঃ সংচক্রতুঃ।

২৬। লো-টী। প্রহিতৌ বাহুভ্যাং প্রহাপিতৌ। 'জয়প্রণিহিতা'বিতি পাঠে জয়ে সাবধানৌ।

২৮। লো-টী। লগ্নং তৎ উৎকর্ষতঃ আকৃষ্য গৃহ্নতঃ কুণ্ডলোপচিতং কুণ্ডলযুক্তম্।

২৯। লো-টী। পতিতস্য পতিতে সতি। যদ্বা, পতিতস্য সতঃ।

---

অস্ত্র ধারণ করিয়া যুদ্ধ করিতে উদ্যত যুদ্ধবিশারদ সেই বীরদ্বয় উভয়েই অতি দ্রুত দক্ষিণাবর্ত্তে মণ্ডল রচনা করিলেন ॥ ২৫ ॥

তাঁহারা উভয়েই পরস্পরের প্রতি ক্রুদ্ধ এবং জয়লাভে অবহিত, উভয়েই বিক্রমশালী এবং পরস্পরের বধাভিলাষী ॥ ২৬ ॥

স্বীয় পরাক্রমের শ্লাঘাপরায়ণ অতিশয় বেগ ও বলশালী সেই দুরাত্মা 'মত্ত' [ সুগ্রীবের ] বিশাল চর্ম্মোপরি সেই খড়্গ পাতিত করিল ॥ ২৭ ॥

বানরশ্রেষ্ঠ সুগ্রীব সেই চর্ম্মলগ্ন খড়্গ আকর্ষণকারী মত্তের মুকুটযুক্ত মস্তক খড়্গদ্বারা ছেদন করিলেন ॥ ২৮ ॥

ছিন্নমস্তক 'মত্ত' ভূতলে পতিত হইলে রাক্ষসরাজ রাবণের সেই সৈন্যসমূহ চতুর্দ্দিকে পলায়ন করিল ॥ ২৯ ॥

১। ছ 'তূর্ণক'। ২। ছ 'জয়প্রণিহিতা'। ৩। ছ 'খড়্গো ন'। ৪। ছ 'সশিরস্ত্রাণং'। ৫। ছ 'কুণ্ডলোপ-'। ৬। ছ 'শিরঃ'।

তং হত্বা বানরৈঃ সার্দ্ধং ননাদ মুদিতো হরিঃ।
চুক্রোধ চ দশগ্রীবো রামো হৃষ্টো বভূব হ[১] ॥ ৩০ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে মত্তবধো নাম
সপ্তসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭৭ ॥

---

[ লো-টী। ] ভূমৌ বিনিহত্য পাতয়িত্বা স সূর্য্যাত্মজঃ লক্ষ্ম্যা জয়শ্রিয়া অপ্রধৃষ্যঃ লঙ্ঘয়িতুমশক্যঃ দীর্ণং মহাগিরেবিদারিতমেকদেশমিব রক্ষোগণম্।

মত্তবধঃ ॥ ৭৮ ॥

---

'মত্ত'কে বধ করিয়া বানরগণের সহিত সুগ্রীব আনন্দধ্বনি করিতে লাগিলেন, দশানন ক্রুদ্ধ হইলেন এবং রাম পরিতুষ্ট হইলেন ॥ ৩০ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে 'মত্ত'বধ-নামক
৭৮তম সর্গ সমাপ্ত ॥ ৭৮ ॥

---

১। অতঃ পরং ছ 'ততঃ স মত্তং বিনিহত্য ভূমৌ মহাগিরের্দীর্ণমিবৈকদেশম্। সূর্য্যাত্মজস্তত্র ররাজ লক্ষ্ম্যা সূর্য্যঃ স্বতেজোভিরিবাপ্রধৃষ্যঃ ॥' ইত্যধিকম্।

## ( ৭৯ ) নবসপ্ততিতমঃ সর্গঃ

তস্মিন্ বিনিহতে মত্তে উন্মত্তো রজনীচরঃ।
অঙ্গদস্য চমূং ভীমাং ক্ষোভয়ামাস সায়কৈঃ[১] ॥ ১ ॥
স বানরাণাং মুখ্যানামুত্তমাঙ্গানি রাক্ষসঃ।
পাতয়ামাস কোপেন[২] ফলানীব সদাগতিঃ ॥ ২ ॥
উবাচ বচনং চাপি রাক্ষসান্ সম্প্রহর্ষয়ন্।
ময়ি জীবতি[৩] শত্রুঘ্নে নামী[৪] বানরপুঙ্গবাঃ।
প্রভগ্না বর্ত্তয়িষ্যন্তি সৈন্যে মম সুদুঃসহে ॥ ৩ ॥
[৫]কেষাঞ্চিৎ স তু চিচ্ছেদ বাহূংশ্চৈবাথ সায়কৈঃ।
বানরাণাং সুসংক্রুদ্ধঃ[৬] পার্শ্বং[৭] কেষাঞ্চিদাক্ষিপৎ ॥ ৪ ॥

---

৩। লো-টী। জীবতি 'তিষ্ঠতী'তি বা পাঠঃ। বর্ত্তয়িষ্যন্তি ন স্থাস্যন্তি, কিন্তু প্রভগ্না ভবিষ্যন্তীত্যর্থঃ।

---

মত্ত নিহত হইলে রাক্ষস 'উন্মত্ত' বাণসমূহদ্বারা অঙ্গদের ভয়ঙ্কর সৈন্যদিগকে ক্ষোভিত করিতে লাগিল ॥ ১ ॥

বায়ু যেমন ফলসমূহ পাতিত করে, রাক্ষস উন্মত্তও সেইরূপ কোপ বশতঃ বানরপুঙ্গবদিগের মস্তকসমূহ ভূতলে পাতিত করিল এবং রাক্ষসদিগের হর্ষ উৎপাদন করিয়া বলিল যে, শত্রুহন্তা আমি জীবিত থাকিতে এবং আমার এই দুঃসহ সৈন্য বর্ত্তমান থাকিতে এই বানরপুঙ্গবগণ [ যুদ্ধক্ষেত্রে ] থাকিতে পারিবে না, রণে ভঙ্গ দিয়া পলায়ন করিবে ॥ ২-৩ ॥

সেই রাক্ষস 'উন্মত্ত' শরসমূহদ্বারা কয়েকটি বানরের বাহু ছিন্ন করিল এবং অতিশয় ক্রুদ্ধ হইয়া কতিপয় বানরের পার্শ্বদেশ বিদ্ধ করিল ॥ ৪ ॥

---

১। ছ 'শায়-'। ২। ছ 'কায়েভ্যঃ'। ৩। ছ 'তিষ্ঠতি'। ৪। ছ 'নেমে'। ৫। ছ 'বাহূন্ বাণৈঃ স কেষাঞ্চিৎ স্কন্ধাংশ্চাপি নিশাচরঃ। ৬। '-বদ্ধঃ'। ৭। ছ 'পার্শ্বানি চ বিভেদ হ'।

তৈরর্দ্দিতা বাণবর্ষেণ উন্মত্তেন তু বানরাঃ ।
বিষণ্ণা বিমুখাঃ সর্ব্বে বভূবুর্গতচেতসঃ ॥ ৫ ॥
নিশাম্য[১] বলমুদ্বিগ্নমঙ্গদো রাক্ষসার্দ্দিতম্ ।
বেগং চক্রে মহাবেগঃ সমুদ্র ইব পর্ব্বণি ॥ ৬ ॥
গৃহীত্বা চায়সং বীরঃ সূর্য্যরশ্মিসমপ্রভম্ ।
পরিঘং বানরশ্রেষ্ঠ উন্মত্তে স[২] ন্যপাতয়ৎ ॥ ৭ ॥
স তু তেন প্রহারেণ উন্মত্তো নষ্টচেতনঃ ।
সসূতঃ স্যন্দনাৎ তস্মাদ্বিসংজ্ঞো ন্যপতদ্ ভুবি ॥ ৮ ॥
তস্যর্ক্ষরাজস্তেজস্বী নীলাঞ্জনচয়োপমঃ ।
নিপত্য[৩] সুমহাবীর্য্যঃ স্বাদ্[৪] যূথান্মেঘসন্নিভাৎ[৫] ॥ ৯ ॥
প্রগৃহ্য গিরিশৃঙ্গাগ্রাং[৬] সংক্রুদ্ধো বিপুলাং শিলাম্ ।
অশ্বান্ জঘান তরসা স্যন্দনঞ্চ বভঞ্জ[৭] তৎ ॥ ১০ ॥

৯। লো-টী। স্বাৎ জ্ঞাতিরূপাদ্ যূথাৎ 'স্বযূথা'দিতি বা পাঠঃ।

১০। লো-টী। গিরিশৃঙ্গাগ্রাং গিরিশৃঙ্গাদপি অগ্রাম্ অধিকাং বৃহতীমিত্যর্থঃ। 'গিরিশৃঙ্গাভা'মিতি বা পাঠঃ।

উন্মত্তের বাণবর্ষণে পীড়িত সেই বানরগণ বিষণ্ণ ও নিরুৎসাহ হইয়া পরাঙ্মুখ হইয়া পড়িল ॥ ৫ ॥

সৈন্যগণ রাক্ষসকর্ত্তৃক পীড়িত এবং উদ্বিগ্ন দেখিয়া অঙ্গদ [ পূর্ণিমা প্রভৃতি ] পর্ব্বকালীন মহাবেগশালী সমুদ্রের ন্যায় বেগ প্রকাশ করিলেন ॥ ৬ ॥

সেই বীর অঙ্গদ সূর্য্যকিরণসদৃশ উজ্জ্বল লৌহনির্ম্মিত 'পরিঘ' গ্রহণ করিয়া উন্মত্তের উপর নিপাতিত করিলেন ॥ ৭ ॥

রাক্ষস উন্মত্ত সেই প্রহারে অচৈতন্য হইয়া সারথির সহিত সেই রথ হইতে ভূতলে নিপতিত হইল ॥ ৮ ॥

রাশীকৃত নীলবর্ণ কজ্জলসদৃশ অতিশয় বীর্য্যবান্ তেজস্বী ঋক্ষরাজ জাম্ববা

১। ক 'নিশম্য'। ২। ছ 'সম্য-'। ৩। ছ 'নিষ্পত্য'। ৪। ছ 'স্বযূ-'। ৫। ছ '-ভান্'। ৬। ছ '-ভাং'। ৭। ছ 'হ'।

মুহূর্ত্তাল্লব্ধসংজ্ঞস্তু উন্মত্তো রাক্ষসর্ষভঃ।
অঙ্গদং পঞ্চভির্ব্বাণৈরাজঘান স্তনান্তরে ॥ ১১ ॥
জাম্ববন্তং ত্রিভির্ব্বাণৈর্ভুজয়োঃ প্রত্যবিধ্যত।
ঋক্ষরাজং গবাক্ষঞ্চ বিব্যাধ বহুভিঃ শরৈঃ ॥ ১২ ॥
গবাক্ষং জাম্ববন্তঞ্চ[১] স দৃষ্ট্বা শরপীড়িতৌ।
জগ্রাহ পরিঘং ঘোরমঙ্গদঃ ক্রোধমূর্চ্ছিতঃ ॥ ১৩ ॥
তস্যাঙ্গদঃ প্রকুপিতো বিসসর্জ তমায়সম্।
দূরস্থিতস্য পরিঘং বজ্রসম্পাতমুত্তমম্।
দ্বাভ্যাং ভুজাভ্যাং সংগৃহ্য[২] ভ্রাময়িত্বা[৩] চ বেগবান্[৪] ॥ ১৪ ॥
স তু ক্ষিপ্তো বলবতা পরিঘস্তস্য রক্ষসঃ।
ধনুশ্চ সশরং হত্বা শিরস্ত্রাণমপাতয়ৎ ॥ ১৫ ॥

১৪। লো-টী। বিসসর্জ বিসৃষ্টমুক্তবান্। বজ্রস্যেব সম্পাতো যস্য তং পরিঘম্। তং পরিঘং ভ্রাময়িত্বা ভ্রময়িত্বা।

অত্যন্ত ক্রুদ্ধ হইয়া মেঘতুল্য স্বীয় বাহিনীর মধ্য হইতে নিষ্ক্রান্ত হইয়া পর্ব্বতশৃঙ্গ অপেক্ষাও বৃহত্তর সুবিশাল প্রস্তরখণ্ড গ্রহণ করত বেগে তাহার অশ্বদিগকে নিহত করিলেন এবং সেই রথ ভগ্ন করিলেন ॥ ৯-১০ ॥

রাক্ষসশ্রেষ্ঠ উন্মত্ত মুহূর্ত্তমধ্যে সংজ্ঞা লাভ করিয়া পাঁচটি বাণদ্বারা অঙ্গদের স্তনমধ্যে আঘাত করিল, তিনটি বাণদ্বারা ঋক্ষরাজ জাম্ববানের হস্তদ্বয়ে আঘাত করিল এবং বহু শরদ্বারা গবাক্ষকে বিদ্ধ করিল ॥ ১১-১২ ॥

গবাক্ষ এবং জাম্ববান্‌কে শরবিদ্ধ দেখিয়া ক্রোধান্ধ হইয়া অঙ্গদ ভীষণ পরিঘ গ্রহণ করিলেন ॥ ১৩ ॥

বেগবান্ ক্রুদ্ধ অঙ্গদ দুই হস্তদ্বারা বজ্রের ন্যায় ভীষণ সেই লৌহময় উত্তম পরিঘ গ্রহণ করিয়া বিঘূর্ণিত করত দূরস্থিত সেই রাক্ষসের উপর নিক্ষেপ করিলেন ॥ ১৪ ॥

বলবান্ অঙ্গদকর্ত্তৃক নিক্ষিপ্ত সেই পরিঘ রাক্ষস উন্মত্তের শরযুক্ত ধনুক ভগ্ন

১। ছ 'ঋক্ষরাজঞ্চ'। ২। ছ 'তং বীরো'। ৩। ছ 'ভ্রাময়মাস'। ৪। অতঃ পরং ছ 'নিশাচরায় চিক্ষেপ বধায় বালিনন্দনঃ।' ইত্যধিকম্।

স তমাসাদ্য বেগেন বালিপুত্রঃ প্রতাপবান্।
[1]তলেন চ জঘানাশু কর্ণমূলে সকুণ্ডলে ॥ ১৬ ॥
ততঃ ক্রুদ্ধঃ স উন্মত্তো মহাবেগো [2]মহোদ্যমঃ।
করেণৈকেন জগ্রাহ সুমহান্তং পরশ্বধম্ ॥ ১৭ ॥
[3]তৎ তৈলধৌতং বিমলং [4]গিরিসারময়ং মহৎ।
[5]শস্ত্রং পরমসংক্রুদ্ধো বালিপুত্রে ন্যপাতয়ৎ ॥ ১৮ ॥
[6]স তমাসাদ্য বেগেন ভৃশং ক্রোধান্নিপাতিতঃ।
অঙ্গদং মোহয়ামাস স মুহূর্ত্তং পরশ্বধঃ ॥ ১৯ ॥

---

১৮। লো-টী। তৎ তৈলধৌতং স চাসৌ তৈলধৌতশ্চেতি তম্। 'তচ্ছৈলধৌত'মিতি পাঠে শৈলশাণিতম্। গিরিসারং কালায়সং তন্ময়ং মহদ্ যথা তথা।

১৯। লো-টী। স তু মলরহিতমঙ্গদমাসাদ্য (?) প্রাপ্য স রাক্ষসনিপাতিতঃ পরশ্বধঃ তং মোহয়ামাস ইত্যন্বয়ঃ। 'তেন বামে সফলকে' ইতি পাঠে তেন রক্ষসা নিপাতিতঃ স পরশ্বধঃ অঙ্গদং মোহয়ামাস। কুত্র নিপাতিতঃ? বামে বামহস্তে সফলকে সচর্ম্মণি। 'ফলকোঽস্ত্রী ফলং চর্ম্মে'ত্যমরঃ। অস্মিন্ পাঠে পূর্ব্বং চর্ম্মগ্রহণং বোধ্যম্।

---

করিয়া তাহার শিরস্ত্রাণ ভূতলে পাতিত করিল ॥ ১৫ ॥

প্রতাপশালী বালিপুত্র অঙ্গদ বেগে সেই উন্মত্তের সমীপে গমন করিয়া তাহার কুণ্ডলযুক্ত কর্ণমূলে দ্রুত চপেটাঘাত করিলেন ॥ ১৬ ॥

অতিশয় উদ্যমশীল এবং মহাবেগশালী সেই উন্মত্ত ক্রুদ্ধ হইয়া এক হস্তদ্বারা অতি প্রকাণ্ড পরশ্বধ গ্রহণ করিল ॥ ১৭ ॥

সে তৈলধৌত নির্ম্মল লৌহময় সেই বিশাল পরশ্বধ গ্রহণ করিয়া অতিশয় ক্রোধের সহিত বালিপুত্র অঙ্গদের উপর পাতিত করিল ॥ ১৮ ॥

ক্রোধপূর্ব্বক নিপাতিত সেই পরশ্বধ অতিবেগে অঙ্গদের উপর পতিত হইয়া মুহূর্ত্তকালের জন্য তাঁহাকে মোহিত করিল ॥ ১৯ ॥

---

১। ছ '-নাভিজঘানাশু'। ২। ছ 'মহাভুজঃ'। ৩। ছ 'তং'। ৪। ছ 'তীক্ষ্ণ-'। ৫। ছ 'রুক্মং'।
৬। ছ 'তেন বাণসদনকে' (?)।

স বীরো বজ্রসঙ্কাশমঙ্গদো মুষ্টিমাত্মনঃ।
আবর্ত্তয়ত সংক্রুদ্ধঃ[১] পিতুস্তুল্যপরাক্রমঃ ॥ ২০ ॥
রাক্ষসস্য স্তনাভ্যাসে মর্ম্মজ্ঞো হৃদয়ং প্রতি।
ইন্দ্রাশনিসমস্পর্শং তস্য মুষ্টিমপাতয়ৎ ॥ ২১ ॥
তেন মুষ্টিনিপাতেন রাক্ষসস্য মহামৃধে[২]।
পফাল হৃদয়ং ভিন্নং[৩] স পপাত হতো[৪] ভুবি ॥ ২২ ॥
তস্মিন্ নিপতিতে ভুমৌ তৎসৈন্যং সম্প্রচুক্ষুভে।
আবিবেশ মহান্ ক্রোধঃ সমরে চাপি রাবণম্[৫] ॥ ২৩ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে উন্মত্তবধো নাম
নবসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭৯ ॥

---

২০। লো-টী। আবর্ত্তয়ত অগৃহ্ণাৎ।
২১। লো-টী। তস্য রাক্ষসস্য স্তনাভ্যাসে স্তনান্তিকে।
২২। লো-টী। পফাল বভূব।
২৩। লো-টী। রাবণস্য রাবণং 'রাবণঞ্চ হে'তি বা পাঠঃ।
[ লো-টী ] জলদনিভো যো হরিস্তস্য বপুরিব বপুর্যস্য সঃ।

উন্মত্তবধঃ ॥ ৭৯ ॥

---

পিতৃতুল্য পরাক্রমশালী সেই বীর অঙ্গদ অতিশয় ক্রুদ্ধ হইয়া বজ্রতুল্য স্বীয় মুষ্টি নিবদ্ধ করিলেন ॥ ২০ ॥

মর্ম্মজ্ঞ অঙ্গদ ইন্দ্রের বজ্রের ন্যায় স্পর্শবিশিষ্ট তাঁহার মুষ্টি রাক্ষসের স্তনসমীপে হৃদয়দেশে পাতিত করিলেন ॥ ২১ ॥

মহাযুদ্ধে সেই মুষ্টিপ্রহারে রাক্ষসের হৃদয় বিদীর্ণ হইল, সে নিহত হইয়া ভূতলে পতিত হইল ॥ ২২ ॥

সেই উন্মত্ত ভূতলে পতিত হইলে তাহার সৈন্যগণ অতিশয় ক্ষুব্ধ হইল এবং যুদ্ধক্ষেত্রে রাবণ ভীষণ ক্রুদ্ধ হইলেন ॥ ২৩ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে উন্মত্তবধ-নামক
৭৯তম সর্গ সমাপ্ত ॥ ৭৯ ॥

১। ছ 'সংরব্ধঃ'। ২। ছ 'মহাত্মনঃ'। ৩। ছ 'ভগ্নং'। ৪। ছ 'ততো'। ৫। অতঃ পরং ছ 'স তু জলধরবদ্ বিনদ্য নাদং সমরগতঃ কুপিতো নিশাচরেন্দ্রঃ। অদহদথ শরৈর্হরীংস্তদানীং তৃণশলভানিব কাননে দবাগ্নিঃ॥' ইত্যধিকম্।

## (৮০) অশীতিতমঃ সর্গঃ

[1]মত্তোন্মত্তৌ [2]তু সংপ্রেক্ষ্য নিহতৌ পরমদ্যুতৌ।
বিরূপাক্ষঞ্চ দুর্দ্ধর্ষং সসৈন্যং [3]রণমূর্দ্ধনি ॥ ১ ॥
চুকোপাথ মহাতেজা [4]ব্রহ্মদত্তবরো বিভুঃ।
[5]দশগ্রীবো মহাবীর্য্যো দেবদানবদর্পহা ॥ ২ ॥
স ভাস্করসহস্রস্য তেজো বিভ্রন্মহাদ্যুতিঃ।
সূতং সংচোদয়ামাস বাক্যং চেদমুবাচ হ ॥ ৩ ॥
নিহতানামমাত্যানাং [6]রুদ্ধস্য নগরস্য [7]চ।
[8]অন্তমদ্য গমিষ্যামি হত্বা তৌ [9]রামলক্ষ্মণৌ ॥ ৪ ॥

---

[লো·টী]। মন্ত্রিপ্রবরৌ প্রহস্তমহোদরৌ।

৪। লো-টী। তৌ হত্বা প্রহস্তাদীনাং গতিং মার্গং দশাং বা গমিষ্যামি প্রাপয়িষ্যামীত্যর্থঃ। গতিমনুগতিমিতি সর্ব্বজ্ঞঃ।

---

দেবতা এবং দানবের দর্পহারী, অতিশয় বীর্য্যবান্, ব্রহ্মার বরপ্রাপ্ত মহাতেজস্বী রাজা দশানন অতিশয় দীপ্তিমান্ মত্ত ও উন্মত্তকে এবং সৈন্যগণের সহিত দুর্দ্ধর্ষ বিরূপাক্ষকে সংগ্রামক্ষেত্রে নিহত দেখিয়া ক্রুদ্ধ হইলেন ॥ ১-২ ॥

অতিশয় দীপ্তিশালী সহস্রসূর্য্যের ন্যায় তেজস্বী রাবণ সারথিকে অনুপ্রেরিত করিয়া এই কথা বলিলেন—॥ ৩ ॥

আজ রাম এবং লক্ষ্মণকে নিহত করিয়া মন্ত্রিবধ এবং নগরাবরোধের প্রতিকার করিব ॥ ৪ ॥

---

১। ছ ইতঃ পূর্ব্বং সর্গারম্ভে 'ধবসং নিহতং দৃষ্ট্বা তস্মিন্ সংগ্রামমূর্দ্ধনি। ভ্রাতৄন্ বিনিহতাংশ্চৈব শক্রতুল্যপরাক্রমান্॥ নিশম্য মন্ত্রিপ্রবরৌ সূদিতৌ যুধি বানরৈঃ'॥ ইত্যধিকম্। ২। ছ 'চ'। ৩। ছ 'বানরৈর্যুধি'। ৪। ছ 'দেবদানবদর্পহা'। ৫। ছ ইদমর্দ্ধং নাস্তি। ৬। ছ 'দগ্ধস্য'। ৭। ছ অতঃপরং 'প্রহস্তস্যাতিকায়স্য ইন্দ্রজিৎকুম্ভকর্ণয়োঃ।' ইত্যধিকম্। ৮। ছ 'গতিমদ্য'। ৯। ছ অতঃপরং 'রঘুবৃক্ষং হনিষ্যামি বৈদেহীফলপুষ্পদম্। প্রশাখা যস্য সুগ্রীবঃ পত্রাণি হরিযূথপাঃ॥' ইত্যধিকম্।

কর্ম্মণোঽস্য হি তৌ মূলং ভ্রাতরৌ রামলক্ষ্মণৌ।
১
তয়োঃ প্রশাখাঃ সুগ্রীবো হরয়োঽন্যে চ যূথপাঃ।
মূলে হতে হতং সর্ব্বং তৌ হনিষ্যামি সংযুগে ॥ ৫ ॥

রাবণস্য বচঃ শ্রুত্বা সূতো হর্ষসমন্বিতঃ।
২ ৩
সংবাহয়ামাস রথং কপীনাং ভয়মাদধৎ ॥ ৬ ॥

৪
স দিশো রথঘোষেণ মহতাতিরথো ভৃশম্।
নাদয়ন্ প্রযযৌ তূর্ণং রাঘবং প্রতি রাবণঃ ॥ ৭ ॥

৫
পূরিতা তেন শব্দেন সনদীগিরিকাননা।
৬ ৭
বিচচাল মহী সর্ব্বা ত্রস্তাশ্চৈব মৃগদ্বিজাঃ ॥ ৮ ॥

স বিস্ফার্য্য মহচ্চাপং কিরীটী মৃষ্টকুণ্ডলঃ।
নাম সংশ্রাবয়ামাস জগর্জ্জ চ ননাদ চ ॥ ৯ ॥

---

৫। লো-টী। প্রশাখাঃ প্রকৃষ্টশাখাঃ কর্ম্মণো যুদ্ধকর্ম্মণঃ।

৮। লো-টী। মহী পূরিতা সতী প্রচচাল চকম্পে।

৯। লো-টী। বিস্ফার্য্য নাদয়িত্বা কিঙ্কিণীযুক্তমৃষ্টকুণ্ডলঃ। যদ্বা, মৃষ্টে কিঙ্কিণীকুণ্ডলে যস্য সঃ, মৃষ্টপদস্য মধ্যে নিপাত আর্ষঃ।

---

রাম এবং লক্ষ্মণ এই দুই ভ্রাতা এই যুদ্ধকার্য্যের মূলস্বরূপ, সুগ্রীব এবং অন্যান্য বানর ও যূথপতিগণ উহাদের প্রশাখাস্বরূপ ; মূল নিহত হইলেই অন্য সমস্ত নিহত হইবে, অতএব যুদ্ধে সেই রাম এবং লক্ষ্মণকেই বধ করিব ॥ ৫ ॥

রাবণের এই কথা শ্রবণ করিয়া সারথি আনন্দিত হইয়া বানরদিগের ভীতি উৎপাদন করত রথ চালাইতে আরম্ভ করিল ॥ ৬ ॥

রাবণ রথের ভীষণ ঘর্ঘরশব্দে চতুর্দ্দিক্ নিনাদিত করিয়া অতি দ্রুত রামচন্দ্রের প্রতি ধাবিত হইলেন ॥ ৭ ॥

সেই রথশব্দে নদী, পর্ব্বত এবং কাননযুক্ত সমস্ত পৃথিবী কম্পিত হইল এবং পশু ও পক্ষিগণ সন্ত্রস্ত হইল ॥ ৮ ॥

কিরীট এবং উজ্জ্বল কুণ্ডলধারী রাবণ তাঁহার বৃহৎ ধনুক বিস্ফারিত করিয়া

---

১। ছ ইদমৰ্দ্ধং নাস্তি। ২। চ স বাহ-'। ৩। ক '-দধন'। ৪। ছ 'রথশব্দেনহতিরথো'।
৫। চ 'মহী সগিরিকাননা'। ৬। ছ 'সঞ্চাল'। ৭। ছ '-সর্ব্বত্রস্তসিংহমৃগদ্বিপাঃ'।

১
তেন সিংহপ্রণাদেন নামসঙ্কীর্ত্তনেন চ।
স্যন্দনস্য চ নাদেন পূরয়ামাস রোদসী।
ত্রিবিক্রমে যথা বিষ্ণোঃ সর্ব্বদৈত্যবধে পুরা ॥ ১০ ॥
তে রাক্ষসেন্দ্রং দৃষ্ট্বা বৈ বানরাস্ত্রস্তচেতসঃ।
শরণ্যং শরণং জগ্মুর্মনসা পুরুষোত্তমম্ ॥ ১১ ॥
চরন্তং রাবণং দৃষ্ট্বা রথস্থং পর্ব্বতোপমম্।
বিধুন্বানং ধনুর্ঘোরং গর্জ্জন্তং কালমেঘবৎ ॥ ১২ ॥

---

১০-১২। লো-টী। যথা যথাবৎ, ত্রয়ো বিক্রমা যস্য তস্মিন্ সতি। যদ্বা, যথা ত্রিবিক্রমে ত্রিবিক্রমমতিক্রান্তে কৃতত্রিবিক্রমে ইত্যর্থঃ। 'বিষ্ণোরি'তি পাঠে ত্রিবিক্রমে ত্রয়াণাং বিক্রমাণাং সমাহারঃ ত্রিবিক্রমং তস্মিন্ ত্রিষু বিক্রমেষু সৎসু। রাবণো দৃষ্টস্তথাপি বেশান্তরেণাগমনাৎ ইত্যর্থঃ। তে রাক্ষসেন্দ্রং দৃষ্ট্বা ত্রস্তচেতস ইত্যেকং বাক্যং, রাবণং চরন্তমাগচ্ছন্তং দৃষ্ট্বা পুরুষোত্তমং শরণং জগ্মুরিত্যপরম্। কালমেঘবৎ বর্ষাকালীনং মেঘমিব। সান্ত্বয়িত্বা 'সান্ত্বয়ামাস' ইতি বা পাঠঃ।

[ লো-টী। ] কোঽয়মিত্যাদি যদ্যপি মৌনিমুকুটচ্ছেদনে কোপাবেশেন বা পুনঃ প্রশ্নঃ, বপুষ্মান্ প্রশস্তদেহবান্।

[ লো-টী। ] সাক্ষাদিতি ক্ষেত্রজপুত্রবারণায়। ক্ষুদ্রে ক্রূরে 'ক্ষুদ্রঃ স্যাদধমক্রূর-কৃপণাল্পেষু বাচাবদি'তি কোষঃ।

---

গর্জ্জন এবং সিংহনাদপূর্ব্বক নিজের নাম সকলকে শুনাইয়া দিলেন ॥ ৯ ॥

পুরাকালে স্বর্গ, মর্ত্ত্য এবং পাতালে পাদন্যাসপূর্ব্বক সমস্ত দৈত্যগণকে বধ করিতে উদ্যত বামনরূপী বিষ্ণুর ত্রিপাদক্ষেপে আকাশ এবং পৃথিবী যেরূপ পরিপূর্ণ হইয়াছিল, সেইরূপ রাবণ সেই সিংহনাদ, উচ্চৈঃস্বরে স্বনামকীর্ত্তন ও রথের ঘর্ঘর-শব্দে আকাশ এবং পৃথিবী পরিপূর্ণ করিলেন ॥ ১০ ॥

রাক্ষসরাজ রাবণকে দেখিয়া বানরগণ অতিশয় ভীত হইল। তাহারা পর্ব্বতসদৃশ বিরাটকায় রথারূঢ় রাবণকে ভীষণ ধনুক ঘূর্ণিত করিতে করিতে এবং বর্ষাকালীন মেঘের ন্যায় গর্জ্জন করিতে করিতে আসিতে দেখিয়া মনে মনে শরণ্য পুরুষোত্তম রামচন্দ্রের শরণাপন্ন হইল ॥ ১১-১২ ॥

---

১। ঙ-পুস্তকে ইতঃ প্রভৃতি ত্রিংশল্লোকাস্তং নাস্তি।

স তং দৃষ্ট্বা তদা রৌদ্রং রামো রাজীবলোচনঃ।
জগ্রাহ কার্ম্মুকশ্রেষ্ঠং বাক্যং চেদমুবাচ হ ॥ ১৩ ॥
দিষ্ট্যা মে দর্শনং প্রাপ্তো নৈঋতেন্দ্রঃ সুদুর্ম্মতিঃ।
বধেনাস্য হি সঙ্গম্য তুষ্টিমেষ্যামি সংযুগে ॥ ১৪ ॥
ইত্যুক্ত্বা বাণমা কর্ণাৎ পূরয়িত্বা সসর্জ হ।
তং রাক্ষসেন্দ্রশ্চিচ্ছেদ ত্রিভির্ভল্লৈরমর্ষণঃ ॥ ১৫ ॥
নিকৃত্তং সায়কং দৃষ্ট্বা সৌমিত্রিঃ কুপিতো ভৃশম্।
ত্রাসয়ামাস রক্ষাংসি জ্যাঘোষেণ মহাবলঃ ॥ ১৬ ॥
সৌমিত্রের্ধনুষো ঘোষং শ্রুত্বা প্রতিভয়ং তদা।
বিসিস্মিয়ে মহাতেজা রাক্ষসেন্দ্রো ভৃশং বলী ॥ ১৭ ॥
স রাবণোঽথ কুপিতো দৃষ্ট্বা লক্ষ্মণমগ্রতঃ।
আদায় নিশিতং বাণমিদং বচনমব্রবীৎ ॥ ১৮ ॥

---

১৪। লো-টী। পুরা প্রথমত এব। অস্য রাবণস্য। সঙ্গম্য সীতাং প্রাপ্য।

১৭। লো-টী। প্রতিভয়ং ভয়ঙ্করং, বিসিস্মিয়ে বিস্মিতো বভূব।

---

পদ্মপলাশলোচন রাম সেই ভয়ঙ্কর-মূর্ত্তি রাবণকে দেখিয়া শ্রেষ্ঠ কার্ম্মুক গ্রহণপূর্ব্বক এই কথা বলিলেন—॥ ১৩ ॥

রাক্ষসরাজ দুরাত্মা রাবণ ভাগ্যক্রমেই আমার দৃষ্টিপথে পতিত হইয়াছে, যুদ্ধে ইহাকে বধ করিয়া সীতার সহিত মিলিত হইয়া সন্তোষ লাভ করিব ॥ ১৪ ॥

রাম এই বলিয়া কর্ণপর্য্যন্ত শরসন্ধান করিয়া নিক্ষেপ করিলে রাক্ষসরাজ রাবণ ক্রুদ্ধ হইয়া তিনটি ভল্লদ্বারা ঐ বাণ ছেদন করিলেন ॥ ১৫ ॥

[ রামের ] শর ছিন্ন হইল দেখিয়া মহাবলবান্ সুমিত্রানন্দন লক্ষ্মণ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া জ্যা- শব্দে রাক্ষসদিগকে ত্রাসিত করিলেন ॥ ১৬ ॥

মহাতেজস্বী অতিশয় বলবান্ রাক্ষসরাজ রাবণ সুমিত্রানন্দন লক্ষ্মণের ভয়াবহ ধনুষ্টঙ্কার শ্রবণ করিয়া বিস্মিত হইলেন ॥ ১৭ ॥

অনন্তর ক্রুদ্ধ রাবণ সম্মুখে লক্ষ্মণকে দর্শন করিয়া তীক্ষ্ণ বাণ গ্রহণ করিয়া এই

তিষ্ঠ প্রাণান্ পরিত্যজ্য গমিষ্যসি যমক্ষয়ম্।
পশ্য মে নিশিতান্ বাণান্ রিপুদর্পবিনাশনান্ ॥ ১৯ ॥
শিতামলাশ্চাতিতীক্ষ্ণা মুক্তা রজতভূষণাঃ।
এতে তে সর্পসঙ্কাশা বাণাঃ পাস্যন্তি শোণিতম্ ॥ ২০ ॥
মৃগরাড়িব সংক্রুদ্ধো নাগরাজস্য শোণিতম্।
ত্যজ সর্ব্বাত্মনা বাণাংস্ততস্ত্যক্ষ্যসি জীবিতম্ ॥ ২১ ॥
ততঃ স রক্ষোবচনং নিশম্য সগর্ব্বিতং সংযতি রাজপুত্রঃ।
ন চৈব চুক্রোধ রণে ধৃতাত্মা প্রোবাচ চেদং বচনং মহাত্মা ॥২২॥
কর্ম্মণা দর্শয়াত্মানং ন বিকত্থিতুমর্হসি।
পৌরুষেণ হি যো যুক্তো ন বিকত্থিতুমর্হতি ॥ ২৩ ॥
সর্ব্বায়ুধসমাযুক্তো ধন্বী রথবরে স্থিতঃ।
শরৈর্ব্বা যদিবাপ্যস্ত্রৈর্দর্শয় স্বপরাক্রমম্ ॥ ২৪ ॥

২০। লো-টী। শিতাশিতাঃ শাণিতা অশাণিতাশ্চ 'শিতাপীতা' ইতি বা পাঠঃ।

২২। লো-টী। ধরণীধৃতাত্মা সততং নিরন্তরং ধরণ্যা ইব ধৃতো ধৈর্য্যযুক্ত আত্মা যস্য সঃ।

কথা বলিলেন—থাম, এখনই প্রাণ পরিত্যাগ করিয়া যমালয়ে গমন করিবে, আমার এই শত্রুদর্পবিনাশকারী তীক্ষ্ণ শরসমূহ দর্শন কর ॥ ১৮-১৯ ॥

ক্রুদ্ধ পশুরাজ সিংহ যেরূপ বিশাল হস্তীর রক্ত পান করে সেইরূপ এই শাণিত, নির্ম্মল, অতিশয় তীক্ষ্ণ, রৌপ্যমণ্ডিত ও সর্পসদৃশ শরসমূহ তোমার রক্ত পান করিবে, তুমি সর্ব্বপ্রযত্নে শর নিক্ষেপ কর, পরে প্রাণ বিসর্জ্জন করিবে ॥ ২০-২১ ॥

অনন্তর রাজপুত্র মহাত্মা লক্ষ্মণ সংগ্রামক্ষেত্রে রাক্ষসরাজ রাবণের গর্ব্বিত বাক্য শ্রবণ করিয়া ক্রুদ্ধ না হইয়া ধৈর্য্য ধারণপূর্ব্বক এই কথা বলিলেন—॥ ২২ ॥

কার্য্যদ্বারা নিজের পরাক্রম প্রদর্শন কর, আত্মশ্লাঘা করিও না, যাহার পরাক্রম আছে, তাহার আত্মশ্লাঘা করা উচিত নহে ॥ ২৩ ॥

সর্ব্ববিধ অস্ত্র এবং ধনুর্ব্বাণ ধারণ করিয়া উৎকৃষ্ট রথে অবস্থান করত শরসমূহ দ্বারা অথবা অস্ত্রসমূহ দ্বারা স্বীয় পরাক্রম প্রদর্শন কর ॥ ২৪ ॥

ততঃ শিরাংসি তে বাণৈঃ পাতয়িষ্যাম্যহং রণে।
মারুতঃ কালপক্কানি ফলানীব বনস্পতেঃ ॥ ২৫ ॥
অদ্য তে মামকা বাণাস্তপ্তকাঞ্চনভূষণাঃ।
পাস্যন্তি রুধিরং দেহাৎ সুরামৃতমিবোত্থিতম্ ॥ ২৬ ॥
লক্ষ্মণস্য বচঃ শ্রুত্বা হেতুৎসাহসমন্বিতম্।
রাবণঃ পরমক্রুদ্ধো বাণমুত্তমমাদদে ॥ ২৭ ॥
তমাপতন্তং সৌমিত্রিস্ত্রিধা চিচ্ছেদ সায়কৈঃ।
রাবণঃ পরমামর্ষী শরবর্ষেণ চাভ্যযাৎ ॥ ২৮ ॥
ততঃ শরসহস্রেণ সংচ্ছাদ্য যুধি লক্ষ্মণম্।
বিভীষণং সসুগ্রীবং বানরাংশ্চাভিদুদ্রুবে ॥ ২৯ ॥
সন্ত্রাস্য বানরানীকং শরবর্ষৈর্মহাভুজঃ।
রামমেবাভিদুদ্রাব শরৈরগ্নিশিখোপমৈঃ ॥ ৩০ ॥

২৬। লো-টী। সুরামৃতমিতিসন্ধিরার্ষঃ। ক্ষীরোদমথনাদুত্থিতম্।
২৭। লো-টী। হেতুমৎ যুক্তিমৎ গ্রাহকং সর্ব্বচিত্তগ্রাহকম্।
[ লো-টী। ] লাঘবাৎ হস্তস্য শিক্ষায়াঃ শৈঘ্র্যাদিত্যর্থঃ। প্রক্ষিপ্তয়োর্মত্তয়োঃ।

বায়ু যেরূপ বৃক্ষের যথাকালে পরিপক্ক ফলসমূহ পাতিত করে, আমিও সেইরূপ বাণদ্বারা তোমার মস্তকসমূহ পাতিত করিব ॥ ২৫ ॥

দেবগণ যেরূপ সমুদ্র হইতে উত্থিত অমৃত পান করিয়াছিলেন, তপ্তকাঞ্চন-ভূষিত আমার বাণসমূহ আজ সেইরূপ তোমার দেহ হইতে রুধির পান করিবে ॥ ২৬ ॥

লক্ষ্মণের যুক্তি এবং উৎসাহযুক্ত বাক্য শ্রবণ করিয়া রাবণ অতিশয় ক্রুদ্ধ হইয়া উৎকৃষ্ট বাণ গ্রহণ করিলেন ॥ ২৭ ॥

সুমিত্রানন্দন লক্ষ্মণ সেই বাণকে আসিতে দেখিয়া শরজালে তিনখণ্ড করিলেন এবং রাবণ অতিশয় ক্রুদ্ধ হইয়া শরবর্ষণ করিতে করিতে অগ্রসর হইলেন ॥ ২৮ ॥

অনন্তর রাবণ সহস্র শর দ্বারা সংগ্রামে লক্ষ্মণকে আচ্ছাদিত করিয়া, সুগ্রীব, বিভীষণ এবং বানরদিগের প্রতি ধাবিত হইলেন ॥ ২৯ ॥

মহাবাহু রাবণ শরবৃষ্টিদ্বারা বানরদিগকে সন্ত্রাসিত করিয়া অগ্নিশিখাতুল্য শর

ইতি তস্য বচঃ শ্রুত্বা হনূমান্ পবনাত্মজঃ।

রাঘবং প্রত্যুবাচেদং বাক্যং বাক্যবিশারদঃ ॥ ৪৫ ॥

জীবিতেন মদীয়েন যদি জীবতি লক্ষ্মণঃ।

তদপ্যস্মোৎসহে দাতুং কিং পুনর্গন্তুমোজসা ॥ ৪৬ ॥

ব্রুবত্যেবং কপিশ্রেষ্ঠে সুগ্রীবো বাক্যমব্রবীৎ।

গচ্ছ বীর মহাপ্রাজ্ঞ উপর্য্যুপরি সাগরম্ ॥ ৪৭ ॥

তস্মিন্ দেশে মহাবীর্য্য পর্ব্বতে গন্ধমাদনে।

জাতা যত্রৌষধী বীর বিশল্যকরণী শুভা ॥ ৪৮ ॥

তত্র গন্ধর্ব্বরাজৌ তৌ[১] হাহাহূহূ[২] চ নামতঃ।

তিস্রঃ[৩] কোট্যশ্চ যোধানাং গন্ধর্ব্বাণাং মহৌজসাম্ ॥ ৪৯ ॥

---

[ লো-টী। ] যদ্ যদি কৃত্যং তব কার্য্যং ভবেত্তদা তদপি জীবিতমপি ছিত্ত্বা প্রদাস্যামীত্যহং মন্যে প্রতিজানে, তত্তস্মাদাদেশে তবাজ্ঞায়াং বর্ত্তমানং মা মাং যৎ সমীহিতং কর্ত্তব্যন্তৎ আজ্ঞাপয়। হে আয়ুষ্মন্।

[ লো-টী। ] বিমর্দ্দস্য প্রাপ্তপ্রাণপীড়য়োঃ (?) বিরোধস্য উপস্থিতযুদ্ধস্য নায়ং কালো বিশিষ্যতে অয়মভদ্রঃ কালঃ সময়ঃ কথনৌষধার্থং গমনং কথং বা যুদ্ধার্থং গমনমিতি ন বিশিষ্যতে নাপেক্ষ্যতে, তস্মাদ্রাত্রাবেব গন্তব্যমিত্যর্থঃ।

---

বাক্যবিশারদ পবননন্দন হনুমান্ রামচন্দ্রের এই কথা শ্রবণ করিয়া প্রত্যুত্তরে এই কথা বলিলেন— ॥ ৪৫ ॥

আমার প্রাণ-বিনিময়েও যদি লক্ষ্মণ জীবিত হন, তাহাও ইঁহার জন্য দিতে পারি, বেগে গমন করিবার কথা আর কি বলিব ॥ ৪৬ ॥

বানরশ্রেষ্ঠ হনুমান্ এই কথা বলিলে সুগ্রীব বলিলেন, হে মহামতি হনুমন্, সমুদ্রের উপর দিয়া গমন কর ॥ ৪৭ ॥

হে মহাপরাক্রমশালী বীর, গন্ধমাদন পর্ব্বতে যেখানে মঙ্গলময়ী বিশল্যকরণী নামক ওষধী জন্মে, সেইস্থানে—বহুবিধ বৃক্ষলতা-পরিবেষ্টিত সেই রমণীয় পর্ব্বতে

---

১। ছ 'বৈ'। ২। ছ 'হি'। ৩। ছ 'তিস্রো গন্ধর্ব্বকোট্যশ্চ অত্র শূরা মহাবলাঃ'।

বসন্তি পর্ব্বতে রম্যে নানা[1]দ্রুমলতা[2]বৃতে।
তৈঃ[3] সার্দ্ধং বিগ্রহো ভীমো ভবিষ্যতি ন সংশয়ঃ ॥ ৫০ ॥
স ত্বং বীর মহাবাহো রামমামন্ত্রয় দ্রুতম্।
বিভীষণঞ্চ ধর্ম্মজ্ঞং জাম্ববন্তং তথাঙ্গদম্ ॥ ৫১ ॥
বীরবাহুং সুবাহুঞ্চ কেশরিং গন্ধমাদনম্।
সুষেণং কুমুদং চৈব পনসং চ মহাবলম্ ॥ ৫২ ॥
নলং নীলং গবাক্ষঞ্চ সিংহনাদঞ্চ বানরম্।
সর্ব্বানেতানুপাগম্য সোঽভিবাদ্য যথাক্রমম্ ॥ ৫৩ ॥
দত্তাভ্যনুজ্ঞো রামেণ সুগ্রীবেণ চ ধীমতা।
গচ্ছ ত্বং বানরশ্রেষ্ঠ দ্রুতমোষধিমানয় ॥ ৫৪ ॥
এবমস্ত্বিতি কৃত্বা স প্রযযৌ বায়ুনন্দনঃ।
ততো যান্তং সমালোক্য সুষেণো বাক্যমব্রবীৎ ॥ ৫৫ ॥

---

৫১। লো-টী। রামমামন্ত্রয় রামস্যাজ্ঞাং গৃহাণ ইত্যর্থঃ, তথা বিভীষণাদীনপি। সোঽপি তমামন্ত্র্য আজ্ঞাং গৃহীত্বা।

৫৪। লো-টী। তৈর্দত্তাভ্যনুজ্ঞঃ, রামসুগ্রীবাভ্যামপি। ততঃ সুগ্রীবোক্তিঃ— গচ্ছেতি।

---

'হাহা' 'হূহূ' নামে দু'জন গন্ধর্ব্বরাজ এবং তিনকোটী মহাতেজস্বী গন্ধর্ব্ব যোদ্ধা বাস করেন, তাঁহাদের সহিত ভীষণ সংগ্রাম হইবে, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৪৮-৫০॥

হে মহাবাহো বীর হনুমন্, তুমি দ্রুত রামচন্দ্রের অনুমতি গ্রহণ কর এবং ধর্ম্মজ্ঞ বিভীষণ, জাম্ববান্, অঙ্গদ, বীরবাহু, কেশরি, গন্ধমাদন, সুষেণ, কমুদ, মহাবলশালী পনস, নল, নীল, গবাক্ষ, সিংহনাদ প্রভৃতি বানরদিগের নিকট গমন পূর্ব্বক যথাক্রমে তাহাদিগকে অভিবাদন করিয়া এবং রাম ও ধীমান্ সুগ্রীবের অনুমতি লইয়া গমন কর এবং সত্বর ওষধি আনয়ন কর ॥ ৫১-৫৪ ॥

পবননন্দন হনুমান্ 'যে আজ্ঞা' বলিয়া গমন করিতে আরম্ভ করিলেন;

---

১। ছ 'মহা-'। ২। ছ '-গণান্বিতে'। ৩। ছ 'তেষাং ত্বয়া প্রযোদ্ধব্যং গন্ধর্ব্বাণাং বিশেষতঃ'। ৮। অঙ্ক আরভ্য ৫৬ ষট্পঞ্চাশশ্লোকান্তং নাস্তি।

বহূনি বিঘ্নরূপাণি করিষ্যন্তি চ রাক্ষসাঃ।
[১] স ত্বয়াত্মা প্রযত্নেন রক্ষিতব্যো মহাত্মনা ॥ ৫৬ ॥
[২] শীঘ্রং গচ্ছ মহাবীর্য্য যাবদ্ রাত্রির্ন হীয়তে।
আকাশেন তু যাতব্যং বায়ুমার্গেণ বীর্য্যবান্ ॥ ৫৭ ॥
গত্বা [৩] তু পর্ব্বতং রম্যং গৃহীত্বা পরমৌষধিম্।
বিলম্বনা ন কর্ত্তব্যা শীঘ্রমাগন্তুমর্হসি [৪] ॥ ৫৮ ॥
ওষধ্যা যানি চিহ্নানি দর্শয়ামি চ তানি তে [৫]।
পীতকানি তু পত্রাণি ফলানি হরিতানি চ ॥ ৫৯ ॥
[৬] ওষধ্যা যা লতা দিব্যা রক্তচন্দনসন্নিভা।
[৭] পুষ্পাণি তাম্রবর্ণানি চিহ্নান্যেতানি বৈ বিভো ॥ ৬০ ॥

৫৬। লো-টী। স প্রিয়ো দেহঃ, 'বন্ধ্যাস্তেভ্যাস্ত্বয়াত্মা বৈ কপিশ্রেষ্ঠ মহাবলে'তি ক্বচিৎ পাঠঃ।
৫৭। লো-টী। আকাশেন যাতব্যং যতো ভবান্ বীর্য্যবান্।
৫৮। লো-টী। বিলম্বনা বিলম্বঃ। 'শীঘ্রং গচ্ছ হরীশ্বরে'তি বা পাঠঃ।
৫৯। লো-টী। পীতকানি পীতানি।
৬০। লো-টী। রক্তচন্দনসপ্রভাং সমানপ্রভাম্।

অনন্তর সুষেণ তাঁহাকে গমন করিতে দেখিয়া এই কথা বলিলেন—॥ ৫৫ ॥

"রাক্ষসগণ বহু বিঘ্ন উৎপাদন করিবে, অতএব মহাপ্রভাবশালী তোমাকেও সযত্নে আত্মরক্ষা করিতে হইবে ॥ ৫৬ ॥

হে মহাবীর, শীঘ্র গমন কর, রাত্রি যেন প্রভাত না হয়, বায়ুমার্গে আকাশ দিয়া গমন করিতে হইবে ॥ ৫৭ ॥

রমণীয় পর্ব্বতে গমন করিয়া উৎকৃষ্ট ওষধি গ্রহণপূর্ব্বক শীঘ্র আগমন কর, বিলম্ব করা উচিত নহে ॥ ৫৮ ॥

ওষধির যে সমস্ত চিহ্ন আছে, তাহা তোমাকে বলিতেছি ; পত্রসকল পীতবর্ণ

১। ছ 'রাক্ষসেভ্যস্ত্বয়াত্মা বৈ কপিশ্রেষ্ঠ মহাবল'। ২। ছ 'ত্বরস্ব ত্বং'। ৩। ছ 'চ'। ৪। ছ 'শীঘ্রং গচ্ছ হরীশ্বর'। ৫। ছ 'বৈ'। ৬। ছ '-ধ্যাশ্চ'। ৭। ছ 'রক্তানি চৈব পুষ্পাণি জাম্বূনদময়ানি বৈ'। অতঃ পরং 'এতচ্চিহ্নং ময়া দিব্যং দর্শিতং তে মহাবল' ইত্যধিকম্।

গচ্ছ তেঽস্তু[1] শিবঃ পন্থাঃ শীঘ্রমাগমনং কুরু।
স তেষামঞ্জলিং কৃত্বা প্রয়াতো বায়ুনন্দনঃ ॥ ৬১ ॥
পঞ্চমেন তু মার্গেণ স[2] গতো হরিপুঙ্গবঃ।
হনুমাংস্তত্র[3] বৈ বীরো লঙ্কামুপরি নির্ভয়ঃ ॥ ৬২ ॥
গচ্ছন্তং মারুতিং দৃষ্ট্বা রাবণো বাক্যমব্রবীৎ।
কালনেমিং দুরাধর্ষং রক্ষঃ পরমদুর্জয়ম্ ॥ ৬৩ ॥

---

৬১। লো-টী। মে মম নিকটে আগমনং গমনম্।

৬২। লো-টী। পঞ্চমেন মার্গেণ বাতস্কন্ধেনেতি সর্ব্বজ্ঞঃ। অস্যার্থঃ বাতস্কন্ধা অংশাঃ সপ্ত বায়বঃ তেষাং সপ্তস্থানানি। উক্তঞ্চ আদিকাণ্ডে 'ইমে তে সপ্তকাঃ সপ্ত মরুতোপায় (?) বিশ্রুতাঃ। চরস্থাজ্ঞাকরাঃ সপ্ত বাতস্কন্ধেষু সপ্তসু আহরন্ প্রহরংশ্চৈব সংবাহানি রহোরহঃ ॥' প্রবাত এব নানা পঞ্চমো বাতস্কন্ধস্তদ্বৎ সেনা এতে স্থিরতরবায়বঃ।

---

এবং ফলসকল হরিদ্বর্ণ, ওষধির লতা উৎকৃষ্ট রক্তচন্দনসদৃশ এবং পুষ্পসকল তাম্রবর্ণ, এই সমস্ত [ সেই ওষধির ] চিহ্ন ॥ ৫৯-৬০ ॥

হে বীর, গমন কর; পথ তোমার মঙ্গলদায়ক হউক এবং তুমি শীঘ্র আগমন কর।" পবননন্দন হনুমান্ তাঁহাদিগকে নমস্কারপূর্ব্বক গমন করিলেন ॥ ৬১ ॥

বানরশ্রেষ্ঠ নির্ভীক বীর হনুমান্ লঙ্কানগরীর উপরিস্থিত বায়ুমণ্ডলের পঞ্চম স্তর দিয়া গমন করিলেন ॥ ৬২ ॥

রাবণ পবননন্দন হনুমান্‌কে গমন করিতে দেখিয়া অতিশয় দুর্জ্জয় দুর্দ্ধর্ষ

---

১। ছ '-তোঽস্তু'। অস্য পরার্দ্ধস্য স্থানে 'ইতি তস্য বচঃ শ্রুত্বা হনুমান্ মারুতাত্মজঃ। সুষেণং প্রত্যুবাচেদং বাক্যং বাক্যবিশারদঃ ॥ জীবিতেন মদীয়েন যদি জীবতি লক্ষ্মণঃ। তদপ্যস্তোৎসহে দাতুং কিং পুনর্গন্তুমোজসা ॥ এবমুক্ত্বা সুষেণন্তু হনুমান্ বায়ুনন্দনঃ। আমন্ত্রয়ত সুগ্রীবং রাঘবঞ্চ মহাবলম্। বিভীষণঞ্চ ধর্ম্মজ্ঞং জাম্ববন্তমথাঙ্গদম্। বীরবাহুং সুবাহুঞ্চ কেশরিং গন্ধমাদনম্। সুষেণং কুমুদঞ্চৈব পনসঞ্চ মহাবলম্। নলং নীলং গবাক্ষঞ্চ সিংহনাদঞ্চ বানরম্। সর্ব্বানেতান্ সমাগম্য সোঽভিবাদ্য যথাক্রমম্। দত্তাভ্যনুজ্ঞো রামেণ সুগ্রীবেণ চ ধীমতা। গচ্ছ ত্বং বানরশ্রেষ্ঠ দ্রুতমোষধিমানয়। এবমস্ত্বিতি কৃত্বা স প্রযযৌ রঘুনন্দনঃ ॥' ইতি পাঠঃ। ২। ছ 'হনুমন্তং মহাবলম্'। ৩। ছ ইতঃ পাদচতুষ্টয়স্থানে 'দৃষ্ট্বোপরিষ্টাৎ লঙ্কায়াং গচ্ছন্তং রাবণোঽব্রবীৎ ॥' ইতি পাঠঃ।

ঈদৃশং যোগমাস্থায় হন্তব্যো বানরাধিপঃ।
হনূমতো বিনাশেন লক্ষ্মণো ন ভবিষ্যতি ॥ ৭৫ ॥
লক্ষ্মণস্য বিনাশেন রামো[১]ঽপি ন ভবিষ্যতি।
রাম[২]স্যাপি বিনাশেন সুগ্রীবো ন ভবিষ্যতি ॥ ৭৬ ॥
সুগ্রীবস্য বিনাশে[৩] তু পুরীং যাস্যন্তি বানরাঃ।
এবং মম জয়ো বীর ভবিষ্যতি ন সংশয়ঃ।
এবমর্থং তু সঞ্চিন্ত্য গচ্ছ শীঘ্রং মহাবল ॥ ৭৭ ॥
এবমস্ত্বিতি রাজানং কালনেমির্নিশাচরঃ।
জয়েন বর্দ্ধয়িত্বা তু বাক্যমেতদুবাচ হ ॥ ৭৮ ॥
কা শঙ্কা মে হনুমতা বানরেন্দ্রেণ বা স্বয়ম্[৪]।
ইত্যুক্ত্বা প্রযযৌ রক্ষঃ পর্ব্বতং গন্ধমাদনম্ ॥ ৭৯ ॥

---

৭৫। লো-টী। যোগমুপায়ম্।

---

এবং গন্ধর্ব্বদিগকেই খাইয়া ফেলিয়াছে, পবননন্দন হনুমান্‌কে খাইয়া ফেলা ত' তুচ্ছ কথা ॥ ৭৪ ॥

এতাদৃশ উপায় অবলম্বন করিয়া বানরাধিপতি হনুমান্‌কে বধ করিতে হইবে, হনুমান্ নিহত হইলে লক্ষ্মণ বাঁচিবে না ॥ ৭৫ ॥

লক্ষ্মণ নিহত হইলে রাম আর জীবিত থাকিবে না এবং রামের বিনাশে সুগ্রীবও জীবিত থাকিবে না, সুগ্রীবের বিনাশে বানরগণ স্বীয় নগরীতে গমন করিবে। হে বীর কালনেমি, এইপ্রকারে আমার জয় হইবে, ইহাতে সন্দেহ নাই। হে মহাবীর, এইরূপ প্রয়োজনের বিষয় চিন্তা করিয়া সত্বর গমন কর ॥ ৭৬-৭৭ ॥

নিশাচর কালনেমি 'ইহাই হউক' এই বলিয়া জয়ধ্বনি দ্বারা রাজার সংবর্দ্ধনা করত এই কথা বলিল,—'হনুমান্ অথবা স্বয়ং বানররাজকেও আমার ভয় কি?' এই বলিয়া রাক্ষস কালনেমি গন্ধমাদনপর্ব্বতে গমন করিল ॥ ৭৮-৭৯ ॥

---

১। ছ 'রাঘবো'। ২। ছ 'রাঘবস্যাপি নাশেন'। ৩। ছ '-শেন'। ৪। অতঃ পরং 'সুগ্রীবেণ সহাহং বৈ করোমি যুদ্ধমেব চ।' ইত্যধিকম্।

ততো মায়াপ্রভাবেণ নিমেষেণ মহাবলঃ।
চক্রে তত্রাশ্রমং রম্যং গত্বাসৌ রজনীচরঃ।
অগ্নিহোত্রৈস্তথা দীপ্তৈঃ[১] সমিদ্ভির্বল্কলৈস্তথা ॥ ৮০ ॥
জটাভারেণ দিব্যেন তৎক্ষণাচ্চীরসংবৃতঃ।
দীর্ঘশ্মশ্রুনখো ভূত্বা সোপবাসকৃশোদরঃ ॥ ৮১ ॥
[২]প্রগৃহীত্বাক্ষমালাং তু জপংস্তত্রৈব সংস্থিতঃ।
ছদ্মনা কৃত[৩]লিঙ্গস্থো হ[৪]নুমদ্‌গমনং প্রতি ॥ ৮২ ॥
হনুমানপি মেধাবী প্রয়াতি সু[৫]মহাবলঃ।
আনয়িতুং স সৌমিত্রেরায়ুরৌষধরূপি তৎ ॥ ৮৩ ॥
আকাশেন মহাবাহুর্বাহূ বিস্তার্য্য চাম্বরে।
গচ্ছতি ত্বরিতং বীরো হ্যপর্য্যুপরি সা[৬]গরম্ ॥ ৮৪ ॥

---

৮১। লো-টী। চীরসংবৃতো বভূব ইত্যর্থঃ।

৮২। লো-টী। প্রগৃহীত্বা প্রগৃহ্য, ছদ্মনা কৃতং যল্লিঙ্গং তপস্বিচিহ্নং তেন তিষ্ঠতীতি।

৮৩। লো-টী। তথা ঔষধিরূপি আয়ুঃ তৎ।

---

তার পর মহাবলশালী রাক্ষস কালনেমি মায়াপ্রভাবে নিমেষমধ্যে সেইস্থানে গমন করিয়া রমণীয় আশ্রম নির্ম্মাণ করিল এবং তৎক্ষণাৎ হোমাগ্নি প্রজ্বলিত করিয়া সমিধ্ ও বল্কল আহরণ, জটাভার ধারণ, মনোরম চীর পরিধান এবং দীর্ঘ শ্মশ্রু ও নখ ধারণ করত উপবাসে কৃশোদর হইয়া জপমালা গ্রহণপূর্ব্বক জপ করিতে করিতে হনুমানের আগমনপ্রতীক্ষায় তপস্বীর ছদ্মবেশে সেইস্থানে অবস্থান করিতে লাগিল ॥ ৮০-৮২ ॥

এদিকে অতিশয় বলবান্ বিশালবাহু মেধাবী বীর হনুমান্ সুমিত্রানন্দন লক্ষ্মণের আয়ুঃস্বরূপ ঔষধ আনয়ন করিবার উদ্দেশ্যে অমৃত আহরণে উদ্যত গরুড়ের

---

১। ছ 'কলশৈঃ সমলঙ্কৃতম্'। ২। ছ 'তত্রাক্ষমালামাদায় জপন্ নিয়মমাস্থিতঃ'। ৩। ছ 'চিত্র-'। ৪। ছ 'মারুতের্দ্দর্শনং প্রতি'। ৫। ছ 'স্ব মহাবলঃ'। অতঃ পরমর্দ্ধং নাস্তি। ৬। ছ 'চাম্বরম্'।

বৈনতেয় ইবাকাশে হ্যমৃতাহরণোদ্যতঃ[1]।
তং দৃষ্ট্বা রাঘবো মেনে সিদ্ধং লক্ষ্মণজীবিতম্ ॥ ৮৫ ॥
সোঽপি সাগরমুৎসৃজ্য কিষ্কিন্ধ্যাং[2] পর্ব্বতং প্রতি।
দণ্ডকং সজনস্থানমতীত্যানিলনন্দনঃ ॥ ৮৬ ॥
মধ্যদেশস্থ[3] ককুদং কোশলাবিষয়ং প্রতি।
মধ্যেন রাঘবপুরীং[4] যাতশ্চাম্বর[5]ভূষিতঃ ॥ ৮৭ ॥
অযোধ্যাং নগরীং রম্যামুপর্য্যম্বরমাস্থিতঃ।
নন্দিগ্রামং স দৃষ্ট্বা তু মনসা ভরতং[6] যযৌ ॥ ৮৮ ॥
নন্দিগ্রামস্থিতো দৃষ্ট্বা ভরতঃ কৈকয়ী[7]সুতঃ।
হনূমন্তং[8] তদায়ান্তং পক্ষিরাজমিবাপরম্ ॥ ৮৯ ॥
সোঽচিন্তয়চ্চ মনসা কিমিদং ভূতমদ্ভুতম্।
গত্যা চাতিশয়ন্ যাতি মনোবায়ুখগাধিপান্[9] ॥ ৯০ ॥

---

ন্যায় গগনমণ্ডলে বাহুবিস্তার করিয়া সমুদ্রের উপর দিয়া আকাশপথে দ্রুত গমন করিতে লাগিলেন। রাম তাঁহাকে দেখিয়া লক্ষ্মণের জীবনলাভ হইয়াছে বলিয়া মনে করিলেন ॥ ৮৩-৮৫ ॥

পবননন্দন হনুমান্‌ও সমুদ্র অতিক্রম করিয়া কিষ্কিন্ধ্যাপর্ব্বতের উপর দিয়া জনস্থান এবং দণ্ডকারণ্য অতিক্রম করত আকাশ ভূষিত করিয়া মধ্যদেশের শীর্ষস্থানীয় কোশলদেশ লক্ষ্য করিয়া রঘুবংশীয়দিগের নগরীর (রাজধানীর) মধ্যভাগে উপনীত হইলেন ॥ ৮৬-৮৭ ॥

রমণীয় অযোধ্যানগরীর উপরিভাগে আকাশে অবস্থান করিয়া নন্দিগ্রাম দর্শন করত হনুমান্ মনে মনে ভরতকে স্মরণ করিলেন ॥ ৮৮ ॥

নন্দিগ্রামে অবস্থিত কৈকেয়ীনন্দন ভরত দ্বিতীয় পক্ষিরাজ গরুড়ের ন্যায় হনুমান্‌কে আসিতে দেখিয়া মনে মনে চিন্তা করিতে লাগিলেন—'এ কি অদ্ভুত

---

১। ছ 'হমৃতাহরণে যথা'। ২। ছ '-ন্ধ্যার্প-'। ৩। ক '-স্থ'। ৪। ছ '-কৃতে'। ৫। ছ 'যাতি চাম্ব-'। ৬। ছ 'রাঘবং'। ৭। ছ 'কেকয়ী-'। ৮। ছ 'হনূ-'। ৯। ছ '-পাৎ'।

অথ[১] স ধনুরায়ম্য বাণমাদায় ভাস্বরম্[২]।
খাদ্ ভূমিং পাতয়েয়ং হি চক্রে চৈবং[৩] মনস্তদা ॥ ৯১ ॥
সন্ধায় চ শরং[৪] তূর্ণং তদা ধনুষি রাঘবম্[৫]।
[৬]মোক্তুকামং বায়ুসুতঃ প্রতিযোদ্ধুং ব্যচিন্তয়ৎ ॥ ৯২ ॥
রামানুজোঽয়ং ভরতো রামেণ[৭] সদৃশো হি সঃ।
[৮]তমিহ ত্বনুনেষ্যামি ন মে বিঘ্নো ভবেদিতি ॥ ৯৩ ॥
কৃতাঞ্জলিরুবাচেদং ভরতং বায়ুনন্দনঃ।
ভো ভো রামানুজ শরং[৯] সংহরস্ব মহাভুজ ॥ ৯৪ ॥

---

[ লো-টী। ] রুদ্রস্য রূপেণ কুমারো গুহঃ সহানুজস্য সহলক্ষ্মণস্য। চিরয়তীব মে মে ময়ি চিরয়তি চিরং বিলম্বং কুর্ব্বতি সতি। রাম ইবাপরঃ রামসদৃশোঽন্যো বা তদ্বিয়োগবশীকৃতঃ রাম-বিয়োগে বশীকৃতঃ প্রভুত্বা[ং]স্কৃতঃ (?) 'বশমিচ্ছা প্রভুত্বীয়ং উতামুত্রেষ্বধীনকে' ইতি ভূরি০। চোদয়ন্ কীর্ত্তয়ন্।

---

প্রাণী! গতিবেগে মন, বায়ু এবং গরুড়কেও অতিক্রম করিয়া গমন করিতেছে' ॥ ৮৯-৯০ ॥

অনন্তর ভরত ধনুক আকর্ষণ করিয়া উজ্জ্বল বাণ গ্রহণ করত 'ইহাকে আকাশ হইতে ভূতলে পাতিত করিব' মনে মনে এইরূপ স্থির করিলেন ॥ ৯১ ॥

তখন ভরত ধনুকে দ্রুত শর যোজনা করিয়া নিক্ষেপ করিতে ইচ্ছা করিলে পবননন্দন হনুমান্ তাঁহার সহিত যুদ্ধ করিতে চিন্তিত হইলেন—॥ ৯২ ॥

'ইনিই সেই রামানুজ ভরত, যে হেতু দেখিতে রামতুল্য; 'আমার কোন বিঘ্ন সংঘটিত না হয়' এই বলিয়া ইঁহাকে অনুনয় করিব ॥ ৯৩ ॥

অনন্তর পবননন্দন হনুমান্ কৃতাঞ্জলিপুটে বলিলেন—"হে মহাবাহো রামানুজ,

---

১। ছ 'অথাসৌ ধনুরাদায়'। ২। ছ 'ভাস্বরম্'। ৩। ছ 'চৈব'। ৪। ছ 'তং'। ৫। ক 'রাঘবঃ'। ৬। ক 'মোক্তুং কামং'। অতঃ পরং ছ 'কোঽয়ং যুবা বাসবতুল্যরূপো রূপেণ রূপস্য যথা কুমারঃ। তুল্যো মতো মে রঘুনন্দনস্য রামস্য রূপস্য সহানুজেন। বক্তৃনা চ কিমুক্তেন রাম এব মহাবলঃ। স্বয়ং প্রভবে ধর্ম্মাত্মা লক্ষ্মণস্তোষধীকৃতে। ধনুর্ব্বাণেন সংযুঞ্জন্ ভ্রাতৃস্নেহেন রাঘবঃ। নিহন্তমুদ্যতো নূনং ক্রুদ্ধশ্চিরয়তীতি মাম্। অথবা ন হি রামোঽত্র নূনং রাম ইবাপরঃ। ইত্যধিকম্। ৭। ছ '-ভক্তদ্বিয়োগকৃশীকৃতঃ'। ৮। ছ 'ভবতু প্রণিপত্যৈনমনুনেষ্যামি রাঘবম্'। অতঃ পরং ছ 'বোধয়ন্ সানুজং রামং মা মে বিঘ্নো ভবেদিতি'। ইত্যধিকম্। ৯। ছ 'ত্বং'।

প্রেষ্যস্তবাগ্রজস্যাহং সুগ্রীবসচিবঃ কপিঃ।
প্রায়াতো লক্ষ্মণস্যার্থে হনূমন্তমবেহি মাম্ ॥ ৯৫ ॥
রাবণেন রণে বীরঃ শক্ত্যা সৌমিত্রিরাহতঃ।
তস্যাহমোষধিকৃতে যাম্যবিঘ্ন[১] ইহাস্তু মে ॥ ৯৬ ॥
এবমুক্তো হনুমতা ভরতো রাঘবানুজঃ।
শক্ত্যেব ভিন্নহৃদয়ঃ পপ্রচ্ছ[২] কার্য্যমুত্তমম্ ॥ ৯৭ ॥
কিমর্থং রাবণেনেহ বৈরং রামস্য বানর।
বানরাণাং নরাণাঞ্চ কথমাসীৎ সমাগমঃ ॥ ৯৮ ॥
এতৎ প্রব্রূহি নিঃশেষং শ্রোতুমিচ্ছাম্যহং কপে।
তেন পৃষ্টস্তু হনুমানাখ্যাতুমুপচক্রমে ॥ ৯৯ ॥

---

[ লো-টী। ] নিঃশেষম্ অবশেষম্।

---

শর প্রত্যাহার করুন ॥ ৯৪ ॥

আমি আপনার জ্যেষ্ঠভ্রাতা রামচন্দ্রের ভৃত্য এবং বানররাজ সুগ্রীবের মন্ত্রী; লক্ষ্মণের জন্য [ ঔষধ আনিতে ] গমন করিতেছি, আমাকে 'হনুমান্' বলিয়া অবগত হউন ॥ ৯৫ ॥

রাবণের শক্তিদ্বারা সুমিত্রানন্দন লক্ষ্মণ যুদ্ধে আহত হইয়াছেন, তাঁহার জন্য ঔষধ আনিতে যাইতেছি, ইহাতে যেন আমার কোন বিঘ্ন না হয়" ॥ ৯৬ ॥

হনুমান্ রামানুজ ভরতকে এই কথা বলিলে ভরত যেন শক্তিদ্বারা বিদীর্ণ-হৃদয় হইয়াই [ সেই ] উৎকৃষ্ট কার্য্যের বিষয়ে প্রশ্ন করিলেন—॥ ৯৭ ॥

"হে বানর! কি জন্য রাবণের সহিত রামচন্দ্রের শত্রুতা হইল এবং কিপ্রকারে বানর এবং মনুষ্যদিগের মিলন হইল ॥ ৯৮ ॥

হে বানর, এই সমস্ত আমি আদ্যোপান্ত শ্রবণ করিতে ইচ্ছা করি।" ভরত এইরূপ জিজ্ঞাসা করিলে হনুমান্ বলিতে আরম্ভ করিলেন—॥ ৯৯ ॥

১। ক 'মাস্তু বিঘ্ন'। ২। ছ 'পপাত ধরণীতলে'। অতঃ পরং ছ 'আশ্বাসয়ামাস চ তং হনূমান্ মারুতাত্মজঃ। সমাশ্বস্তশ্চ পপ্রচ্ছ ভরতঃ কার্য্যমুত্তমম্'। ইত্যধিকম্।

[১]পিতুঃ কৃত্বা ক্রিয়াং যাতে ত্বয়ি রামানুশাসনাৎ।
চিত্রকূটস্থিতো রামঃ প্রবিষ্টো দণ্ডকং বনম্ ॥ ১০০ ॥
পঞ্চবটী[২]সংস্থিতে চ[৩] মুনিত্রাণার্থমুদ্যতে।
হতঃ শূর্পণখী[৪]হেতোঃ খরশ্চ সহদূষণঃ[৫] ॥ ১০১ ॥
জনস্থানে বধং শ্রুত্বা রাক্ষসানাং ততো রণে।
শূর্পণখ্যাঃ সকাশাৎ তু দশগ্রীবেণ রক্ষসা ॥ ১০২ ॥
মায়ামৃগেণ সংযোজ্য[৬] রাঘবং সহলক্ষ্মণম্।
রক্ষসাপহৃতা সীতা রাবণেন দুরাত্মনা ॥ ১০৩ ॥

[ লো-টী। ] তে তব পিতুঃ সকাশাৎ, তব মাত্রা প্রতিষিদ্ধে দণ্ডকং প্রবিষ্ট ইতি পঞ্চমেনাম্বয়ঃ। শিরসা সাদরেণ পিতুরাজ্ঞাকৃতে নিমিত্তে বনং প্রতি গমনে রামস্য প্রতিষ্ঠিতে স্বীকারে সতি, ততশ্চ রামে নিষ্ক্রান্তে ততশ্চ লক্ষ্মণানুগে যাতে সতি, সুতান্তরে সুতস্য অন্তরে অন্তর্দ্ধৌ অন্তর্দ্ধানে স্বদেশাদ্ বনগতে সতীত্যর্থঃ। 'অন্তরমবকাশাবধিপরিধানান্তর্দ্ধিভেদতাদর্থ্যে' ইত্যমরঃ।

"পিতার ঔর্দ্ধদৈহিক কার্য্য করিয়া আপনি রামচন্দ্রের আদেশে চলিয়া আসিলে চিত্রকূটবাসী রামচন্দ্র দণ্ডকারণ্যে প্রবেশ করিলেন ॥ ১০০ ॥

পঞ্চবটীতে অবস্থানকালে রামচন্দ্র মুনিদিগের রক্ষার্থে উদ্যত হইলে শূর্পণখার জন্য দূষণ ও খর নিহত হইল ॥ ১০১ ॥

তার পর শূর্পণখার নিকট হইতে জনস্থানে যুদ্ধে রাক্ষসদিগের বধবৃত্তান্ত শ্রবণ করিয়া দশমস্তকবিশিষ্ট দুরাত্মা রাক্ষস রাবণ মায়ামৃগের প্রতি লক্ষ্মণ ও রামকে নিয়োজিত করিয়া সীতাকে হরণ করিয়াছে ॥ ১০২-১০৩ ॥

১। অস্য শ্লোকস্য স্থানে ছ 'প্রতিষিদ্ধে যৌবরাজ্যে তব মাত্রা পিতুশ্চ তে। প্রতিশ্রুতে চ গমনে বনে রামস্য রাঘব ॥ পিতুরাজ্ঞাকৃতে রামে শিরসা ভরতাগ্রজে। সীতাসৌমিত্রিসহিতে নিষ্ক্রান্তে লক্ষ্মণাগ্রজে। গঙ্গামুত্তীর্য্য যাতে চ নিবৃত্তে রথসারথৌ। নদীং তীর্ত্ত্বা তু কালিন্দীং চিত্রকূটে প্রতিষ্ঠিতে। মৃতে চ রাজ্ঞি পিতরি ধর্ম্মাত্মনি সুতাতুরে। পিতুঃ কৃত্বা ক্রিয়াং যাতে ত্বয়ি রামানুশাসনে। আয়াতে চ কৃতার্থে চ সহমন্ত্রিপুরোহিতে। চিত্রকূটে ততো রামঃ প্রবিষ্টো দণ্ডকং বনম্' ॥ ইতি পাঠঃ। ২। ছ '-বট্যাং'। ৩। ছ 'তু'। ৪। ছ '-ণখা'-। ৫। ছ 'খরে চ সহদূষণে'। ৬। ছ 'সংমোহ্য'

রামোঽপহৃতভার্য্যশ্চ লক্ষ্মণেন সহ ভ্রমন্।
পম্পাতীরে স বিলপন্নৃষ্যমূকগিরিং যযৌ ॥ ১০৪ ॥
সুগ্রীবশ্চ সহাস্মাভিস্তস্মিন্ গিরিবরে স্থিতঃ।
বালিনা হৃতরাজ্যশ্চ হৃতভার্য্যশ্চ বানরঃ ॥ ১০৫ ॥
[১]হৃতভার্য্যস্ত রামোঽপি দুঃখসংমূঢ়চেতনঃ।
[২]অগ্নিসাক্ষিকপূর্ব্বঞ্চ সখ্যং তেন সহাকরোৎ ॥ ১০৬ ॥
হত্বা তু বালিনং রাজ্যে সুগ্রীবঃ স্থাপিতঃ প্রভুঃ।
রামেণ তেন সীতায়াঃ কৃতমন্বেষণং ততঃ।
অন্বিষ্য চ ততঃ সেতুঃ সমুদ্রে বানরৈঃ কৃতঃ[৩] ॥ ১০৭ ॥
বিভীষণশ্চ ধর্ম্মাত্মা ভ্রাতা লঙ্কেশ্বরস্য চ।
বিমানিতো নিরাশঃ সন্ রাঘবং শরণং গতঃ ॥ ১০৮ ॥

---

ভার্য্যা সীতা অপহৃতা হইলে রামচন্দ্র লক্ষ্মণের সহিত পম্পাতীরে ভ্রমণ ও বিলাপ করিতে করিতে ঋষ্যমূক পর্ব্বতে গমন করিলেন ॥ ১০৪ ॥

বালিকর্ত্তৃক রাজ্য এবং ভার্য্যা অপহৃত হওয়ায় বানর সুগ্রীবও আমাদের সহিত সেই শ্রেষ্ঠ পর্ব্বতে অবস্থান করিতেছিলেন ॥ ১০৫ ॥

দুঃখে হতচৈতন্য হৃতভার্য্য রাম অগ্নিসাক্ষি-পূর্ব্বক সেই সুগ্রীবের সহিত বন্ধুত্ব করিলেন ॥ ১০৬ ॥

অনন্তর রামচন্দ্র বালীকে বধ করিয়া সুগ্রীবকে রাজপদে স্থাপিত করিলেন এবং সুগ্রীব [ বানরগণের সাহায্যে ] সীতার অন্বেষণ করিতে লাগিলেন; অন্বেষণ করিয়া সমুদ্রে বানরগণদ্বারা সেতু নির্ম্মাণ করিলেন ॥ ১০৭ ॥

লঙ্কেশ্বর রাবণের ভ্রাতা ধর্ম্মাত্মা বিভীষণও অপমানিত এবং হতাশ হইয়া রামচন্দ্রের শরণাগত হইলেন ॥ ১০৮ ॥

---

১। ছ 'হৃতভার্য্যেণ রামেণ কৃত্যসংমূঢ় চেতসা'। ২। ছ 'নষ্টাবদজ্জরথবৎ'। ৩। ছ 'তু'।

রাঘবেণ সহাস্মাভিঃ সহ রাজ্ঞা[১] নয়েন তু।
পুত্রাশ্চ ভ্রাতরশ্চৈব রাবণস্য নিপাতিতাঃ।
রাবণেন রণে দ্বন্দ্বে শক্ত্যা ত্বদনুজঃ[২] ক্ষতঃ ॥ ১০৯ ॥
সুষেণেন চ বৈদ্যেন সুগ্রীবশ্বশুরেণ তু।
বিশল্যকরণী নাম হ্যুপদিষ্টা মহৌষধী[৩] ॥ ১১০ ॥
তস্যাঃ কৃতে[৪]ঽহমাদিষ্টো যামি রাঘব সত্বরঃ।
সুখমস্তু[৫] চ ভদ্রং তে সাধয়ামি যথেপ্সিতম্ ॥ ১১১ ॥
এতচ্ছ্রুত্বা বচো[৬] ঘোরং বজ্রপাতসুদুঃসহম্।
ছিন্নস্তরুরিবারণ্যে পপাত ভরতো ভুবি ॥ ১১২ ॥
হা রাম তাত লক্ষ্মণ হা সীতে জনকাত্মজে।
ত্রি[৭]পিষ্টপকৃতাবাস হা তাত জন[৮]নন্দন ॥ ১১৩ ॥

---

১০৯। লো-টী। নয়েন ন্যায়যুদ্ধেন।
১১১। লো-টী। সুখমাস্স্ব উপবিশ।

---

রামচন্দ্র আমাদের এবং সুগ্রীবের সহিত ন্যায়যুদ্ধে রাবণের পুত্র ও ভ্রাতৃগণকে নিহত করিয়াছেন এবং রাবণ শক্তিদ্বারা আপনার কনিষ্ঠ ভ্রাতা লক্ষ্মণকে যুদ্ধে আহত করিয়াছেন ॥ ১০৯ ॥

সুগ্রীবের শ্বশুর চিকিৎসক সুষেণ লক্ষ্মণের জন্য বিশল্যকরণীনামক মহৌষধী আনিতে উপদেশ দিয়াছেন ॥ ১১০ ॥

হে ভরত, আমি সেই ওষধী আনিবার জন্য আদিষ্ট হইয়া সত্বর গমন করিতেছি, আপনার সুখ এবং মঙ্গল হউক, আমি অভিলষিত কার্য্য সম্পাদন করি ॥" ১১১ ॥

ভরত বজ্রপাতের ন্যায় সুদুঃসহ অতিভীষণ এই বাক্য শ্রবণ করিয়া অরণ্যে ছিন্নবৃক্ষের ন্যায় ভূতলে পতিত হইলেন ॥ ১১২ ॥

হা রাম, হা বৎস লক্ষ্মণ, হা জনকনন্দিনি সীতে, হা স্বর্গগত প্রজাবৃন্দের আনন্দদায়ক পিতৃদেব! ॥ ১১৩ ॥

---

১। ছ 'সহ রক্ষোঽনুজেন তু'। ২। ছ '-জো হতঃ'। ৩। ছ 'বরৌষধিঃ'। ৪। ছ-'হং যাস্যামি ন কালক্ষপণং শুভম্'। ৫। ছ '-মাস্স ভদ্রং'। ৬। ছ 'সুঘোরঞ্চ বজ্রপাতসুদুঃসহম্'। ৭। ছ 'ত্রিবি-'। ৮। ক 'অঞ্জন'-।

[১]ধিঙ্মাতা মম কৈকেয়ী যয়া পাপমিদং কৃতম্।
ধিঙ্মাং যস্য কৃতে রামঃ সংশয়ং [২]প্রাপ্তবানিমম্ ॥ ১১৪ ॥
ধিগ্ রাজানং স্ত্রীবিধেয়ং ধিঙ্মাং কুজননীসুতম্।
[৩]ধিগমাত্যং যেন কুলং সংশয়স্থমিদং কৃতম্ ॥ ১১৫ ॥
যদ্যেতৎ শৃণুয়াৎ পাপং কৌশল্যা পুত্রবৎসলা।
নাত্মানং ধারয়েদ্ ব্যক্তং ধিঙ্মাং [৪]দুষ্করকারিণম্ ॥ ১১৬ ॥
মারুতে নয় মাং শীঘ্রমোষধ্যা কিং প্রয়োজনম্।
আত্মানং [৫]ঘাতয়িষ্যামি দৃষ্ট্বা তৌ রামলক্ষ্মণৌ।
কৈকেয়ীপাপদুষ্টস্য প্রায়শ্চিত্তং হিতং মম ॥ ১১৭ ॥

১১৪। লো-টী। ধিঙ্মাতা মাতরং কৈকেয়ী কৈকেয়ীম্।

১১৫। লো-টী। স্ত্রীবিধেয়ং স্ত্রীবশ্যম্। ধিগমাত্যং মাতুঃ মন্থরামাত্যম্।

১১৬। লো-টী। পাপং দুঃখমেতৎ। ব্যক্তং স্পষ্টম্।

[ লো-টী ]। অত্র বনাগ্নৌ সংপ্রবেক্ষ্যামীতি সার্দ্ধত্রয়েণান্বয়ঃ। বনাগ্নিং বিশিনষ্টি সীতৈবেন্ধনং তেন সমীরিতে বর্দ্ধিতে শোকো বাষ্প উষ্মা তেন সমুদ্ভূতে তথা সীতাবিরহবায়ুনা চ; রাবণাজ্ঞানমেব তমঃ তমোগুণঃ তদেব ধূমলেখা ধূমস্তয়া ব্যাকুলীকৃতে তৃতীয়ালোপঃ নৈরুক্ত্যাৎ, রাবণাজ্ঞানতমোহভিন্না যা ধূমলেখা তয়া আকুলীকৃতে। হতপুণ্যজনোহঙ্গারঃ শস্ত্রজ্বালা চ তাভ্যাং সমাকুলে হিতং যোগ্যং প্রায়শ্চিত্তম্।

আমার মাতা কৈকেয়ীকে ধিক্,—তিনিই এই পাপকার্য্য করিয়াছেন। আমাকেও ধিক্,—আমার জন্যই রামচন্দ্র এতাদৃশ সংশয়াকুল হইয়াছেন ॥ ১১৪ ॥

স্ত্রীর বশীভূত রাজাকে ধিক্, নিন্দনীয় মাতার পুত্র আমাকেও ধিক্, মাতার মন্ত্রণাদায়িনী মন্থরাকেও ধিক্,—সে-ই এই বংশকে সন্দেহজনক অবস্থায় উপনীত করিয়াছে ॥ ১১৫ ॥

যদি পুত্রবৎসলা কৌশল্যা এই দুঃখের বিষয় শ্রবণ করেন, তবে নিশ্চয়ই জীবন বিসর্জ্জন করিবেন, দুষ্কার্য্যকারী আমাকে ধিক্ ॥ ১১৬ ॥

হে পবননন্দন হনুমন্, আমাকে শীঘ্র লঙ্কায় লইয়া চল, ওষধীর প্রয়োজন কি?

১। ছ 'মাতরং মে কৈকেয়ীং'। ২। ছ 'গত-'। ৩। ছ 'ধিগমর্ষং'। ৪। ছ 'দুষ্কৃত-'। ৫। ছ 'পাত'-। অতঃ পরং ছ 'অথবা রাঘবস্যার্থে সীতেন্ধনসমীরিতে। শোকবাষ্পসমুদ্ভূতে সীতাবিরহবায়ুনা। রাবণাজ্ঞানতমসা ধূমেনেবাকুলীকৃতে। হতপুণ্যজনাগারে শস্ত্রজ্বালাসমাকুলে। যোধগর্জ্জিতনির্ঘোষে শঙ্খফুৎকরণান্বিতে। রামক্রোধমহাদীপে হুতরাবণবেশ্মনি। বাণাগ্নৌ সংপ্রবেক্ষ্যামি হুতাহুতিরিবাধ্বরে'। ইত্যধিকম্।

রামং প্রব্রাজয়ন্ত্যা[১] চ ঘ্নন্ত্যা চ পিতরং মম।
অহো ধিগযশো মূর্দ্ধ্নি কৈকেয্যা পাতিতং মম ॥ ১১৮ ॥
কিং করোমি ক্ব গচ্ছামি কিং কৃত্বা সুকৃতং ভবেৎ।
হনূমন্ কিং করিষ্যামীত্যুপদেষ্টু[২]মিহার্হসি ॥ ১১৯ ॥
এবং লালপ্যমানং তু[৩] ভরতং রাঘবানুজম্।
আশ্বাসয়ামাস তদা হনূমান্ বা[৪]নরোত্তমঃ ॥ ১২০ ॥
উত্তিষ্ঠ রঘুশার্দ্দূল ভদ্রং তে রাঘবানুজ।
ন চিরাদ্ দ্রক্ষ্যসে রামং নিহতামিত্রমাগতম্ ॥ ১২১ ॥
লক্ষ্মণানুগতং বী[৫]রং সীতয়া সহ ভার্য্যয়া।
কোশলেন্দ্রপুরীং প্রাপ্তং সসুগ্রীববিভীষণম্ ॥ ১২২ ॥
ধন্যোঽস্য রাঘবো যস্য ভ্রাতা ত্বং সজ্জনপ্রিয়ঃ।
রামাদ্[৬] ধন্যতরস্ত্বং হি যস্য রামোঽগ্রজস্তব ॥ ১২৩ ॥

---

আমি সেই রাম এবং লক্ষ্মণকে দেখিয়া আত্মহত্যা করিব, কারণ, কৈকেয়ীর পাপে কলুষিত আমার প্রায়শ্চিত্ত করা উচিত ॥ ১১৭ ॥

হায় ধিক! রামচন্দ্রকে বনবাসে পাঠাইয়া এবং আমার পিতার মৃত্যুর হেতু হইয়া কৈকেয়ী আমাকে অতিশয় নিন্দিত করিয়াছেন ॥ ১১৮ ॥

আমি কি করিব, কোথায় যাইব, কি করিয়া নিষ্কৃতি পাইব? হনূমন্, আমি কি করিব তাহা তুমি আমাকে উপদেশ দাও ॥ ১১৯ ॥

তখন বানরশ্রেষ্ঠ হনূমান্ এইরূপ বিলাপকারী রামানুজ ভরতকে আশ্বস্ত করিতে লাগিলেন— ॥ ১২০ ॥

হে রঘুকুলধুরন্ধর রামানুজ ভরত, উত্থিত হউন, আপনার মঙ্গল হইবে, শীঘ্রই শত্রুবধকারী লক্ষ্মণের অনুগামী রামচন্দ্রকে ভার্য্যা সীতার সহিত এবং সুগ্রীব ও বিভীষণের সহিত অযোধ্যানগরীতে আগত দেখিতে পাইবেন ॥ ১২১-১২২ ॥

সজ্জনপ্রিয় আপনি যাঁহার ভ্রাতা, সেই রামচন্দ্র আজ ধন্য এবং আপনি রামের অপেক্ষা অধিকতর ধন্য, কারণ, রাম আপনার জ্যেষ্ঠভ্রাতা ॥ ১২৩ ॥

---

১। ক 'প্রব্রজ-'। ২। ছ '-মি হ্যপ-'। ৩। ছ 'তৃং'। ৪। ছ 'মারুতাত্মজঃ'। ৫। ছ 'রামং'। ৬। ছ 'রামাদন্ত-'।

রাঘবানুজ ভদ্রং তে ভদ্রং তে লক্ষ্মণাগ্রজ।
যস্ত্বং দ্রক্ষ্যসি সিদ্ধার্থং স্বপুরং রামমাগতম্ ॥ ১২৪ ॥
এবমা[১]শ্বাসয়তি তং হনুমতি মহাত্মনি।
মন্ত্রিণঃ সচিবাশ্চৈব তথৈবাশ্বাসয়ন্তি তম্ ॥ ১২৫ ॥
এ[২]বমাশ্বাসিতস্তৈস্তু ভরতো ভ্রাতৃবৎসলঃ।
সমুত্থায় ততঃ প্র[৩]হ্বঃ পর্য্যস্বজত মারুতিম্ ॥ ১২৬ ॥
পরিষ্বক্তশ্চ হনুমান্ সপ্রশ্রয়মিদং বচঃ।
উবাচ ভরতং প্র[৪]হ্বঃ স তদা গমনোৎসুকঃ ॥ ১২৭ ॥
যাস্যামি কৈকেয়ীমাতর্লক্ষ্মণস্যার্থসিদ্ধয়ে।
বিশল্যানয়নে বীর মামনুজ্ঞাতুমর্হসি ॥ ১২৮ ॥
এবমুক্তো হনুমতা ভরতো দী[৫]নবৎসলঃ।
জগাম মনসা রাম[৬]মুবাচ চৈব মারুতিম্ ॥ ১২৯ ॥

হে রামানুজ, আপনার মঙ্গল হইবে; হে লক্ষ্মণাগ্রজ, আপনার মঙ্গল হইবে; আপনি কৃতকার্য্য রামচন্দ্রকে স্বীয় নগরীতে আগত দেখিবেন ॥ ১২৪ ॥

মহাত্মা হনুমান্ ভরতকে এইরূপ আশ্বস্ত করিতে লাগিলে, মন্ত্রণাদাতা অমাত্যগণও সেইরূপ আশ্বাস দিতে লাগিলেন ॥ ১২৫ ॥

ভ্রাতৃবৎসল ভরত এইরূপ আশ্বাসিত হইয়া উত্থানপূর্ব্বক বিনয়ের সহিত পবননন্দন হনুমান্‌কে আলিঙ্গন করিলেন ॥ ১২৬ ॥

তখন প্রস্থানোদ্যত হনুমান্ অবনত হইয়া সবিনয়ে ভরতকে এই কথা-বলিলেন—॥ ১২৭ ॥

হে বীর কৈকেয়ীনন্দন, লক্ষ্মণের প্রয়োজনসিদ্ধির জন্য বিশল্যকরণী আনিতে যাইব, আমাকে অনুমতি দিন ॥ ১২৮ ॥

হনুমান্ দীনবৎসল ভরতকে এইরূপ বলিলে ভরত মনে মনে রামচন্দ্রকে স্মরণ করিয়া পবননন্দন হনুমান্‌কে বলিতে লাগিলেন—॥ ১২৯ ॥

১। ছ 'এবমাশ্বাসতি তথা'। ২। ছ '-শয়ংস্তৈস্তু'। ৩। ছ 'প্রাজ্ঞঃ'। ৪। ছ 'প্রাজ্ঞঃ'। ৫। ছ '-মানসঃ'। ৬। ছ '-মং বাচা চৈব চ মা-'।

কামং মদ্বচনাদ্ গত্বা বিজ্ঞাপ্যো রাঘবস্ত্বয়া।
অভিবাদনপূর্ব্বং হি স্মরেথা মম রাঘব ॥ ১৩০ ॥
ত্বদনুস্মরণাদ্ রাম কূর্ম্মাণামিব বালকাঃ।
সান্ত্বয়ন্তি মম প্রাণা দেহে[1] দেহভৃতাং বর ॥ ১৩১ ॥
গচ্ছ শীঘ্রং মহাবাহো লক্ষ্মণার্থে মহাজব।
বিশল্যামানয় ক্ষিপ্রমেতৎ কার্য্যং হিতং মম ॥ ১৩২ ॥
অবশ্যমেব চাপ্নোতি রামঃ পুণ্যসুখোদয়ম্।
ন তত্র রহিতং কিঞ্চিদ্ যত্র সন্তি ভবাদৃশাঃ ॥ ১৩৩ ॥
এবমুক্তস্ত্বনুজ্ঞাতো ভরতেনানিলাত্মজঃ।
জগাম ভরতং কৃত্বা প্রদক্ষিণমরিন্দমঃ ॥ ১৩৪ ॥

---

১৩০। লো-টী। হে রাঘব, মম স্মরেথা ইতি অভিবাদনপূর্ব্বকং রাঘবো বিজ্ঞাপ্য ইত্যন্বয়ঃ।

১৩১। লো-টী। ত্বদনুস্মরণাদেব প্রাণা মম সান্ত্বয়ন্তি সান্ত্বনং কুর্ব্বন্তি, কূর্ম্মাণাং বালকাঃ কূর্ম্মাণাং স্মরণাদাত্মনঃ সান্ত্বনং কুর্ব্বন্তি, তথা।

১৩৩। লো-টী। পুণ্যসুখোদয়ং পুণ্যস্য সুখফলম্, কুতঃ? তত্রাহ—যত্র তু ভবাদৃশাঃ সহায়াঃ সন্তি তত্র রহিতং কিঞ্চিৎ স্বার্থস্য কশ্চন ত্যাগো ন ভবতি।

---

তুমি গমন করিয়া অভিবাদনপূর্ব্বক 'হে রাঘব, আপনি আমাকে স্মরণ করিবেন' এই কথা আমার উক্তিরূপে উল্লেখ করত রামকে জানাইবে ॥ ১৩০ ॥

হে দেহধারীদিগের মধ্যে শ্রেষ্ঠ রামচন্দ্র, কূর্ম্মশিশুগণ যেরূপ কূর্ম্মদিগকে স্মরণ করিয়া সান্ত্বনা পায়, সেইরূপ আপনাকে স্মরণ করিয়া আমার প্রাণ দেহে সান্ত্বনা লাভ করিতেছে ॥ ১৩১ ॥

হে অতিশয় বেগশীল মহাবাহো হনুমন্, শীঘ্র গমন কর এবং লক্ষ্মণের জন্য দ্রুত বিশল্যকরণী আনয়ন কর, ইহা আমার হিতকর ॥ ১৩২ ॥

রামচন্দ্র অবশ্যই পুণ্যের ফলে সুখলাভ করিবেন, তোমার ন্যায় ব্যক্তি যেখানে [ সহায় ] আছে, সেখানে কিছুই অসাধ্য হইবে না ॥ ১৩৩ ॥

ভরত এইরূপ বলিয়া যাইতে অনুমতি দিলে শত্রুসংহারক পবননন্দন হনুমান্ ভরতকে প্রদক্ষিণ করিয়া গমন করিলেন ॥ ১৩৪ ॥

---

১। ছ 'প্রাণ-'।

ভরতোঽপি মহাবাহুর্গতে বানরসত্তমে।

অনন্তরং সমুদ্যোগং কর্ত্তু[1]মারভত প্রভুঃ ॥ ১৩৫ ॥

[2]দূতান্ প্রস্থাপয়ামাস কাশেয়ায় স ধীমতে।

[3]দূতান্ স প্রৈষয়ৎ ক্ষিপ্রং জনকায় মহাত্মনে ॥ ১৩৬ ॥

কৈকেয়েষু[4] চ দূতান্ স মাতুলায় প্র[5]যচ্ছতি।

অন্যেষামপি রাজ্ঞাঞ্চ[6] দূতান্ প্রাস্থাপয়ৎ তদা।

রামস্য বিজয়ার্থায় রাবণস্য বধায় চ ॥ ১৩৭ ॥

অথ বীরো মহাবাহুর্হনুমানরিসূদনঃ।

বায়ুবেগেন সম্প্রাপ্তঃ পর্ব্বতং গন্ধমাদনম্।

অপশ্যচ্চাশ্রমং দিব্যং নানা[7]বৃক্ষসমাবৃতম্ ॥ ১৩৮ ॥

---

১৩৫। লো-টী। সমুদ্যোগং যুদ্ধার্থং রাজ্ঞামাগমনোদ্যোগম্।

১৩৬। লো-টী। কাশেয়ায় কাশিরাজানং কর্ম্মণি চতুর্থী, অনেকথা প্রতর্দ্দনে রাজ্ঞি চ।

---

বানরশ্রেষ্ঠ হনুমান্ গমন করিলে [ যুদ্ধ করিতে ] সমর্থ মহাবাহু ভরতও [ যুদ্ধার্থ ] উদ্যোগ করিতে লাগিলেন ॥ ১৩৫ ॥

ভরত রামচন্দ্রের বিজয়ের জন্য এবং রাবণের সংহারার্থ বুদ্ধিমান্ কাশিরাজের নিকট এবং মহাত্মা জনকের নিকট ও কেকয়দেশে মাতুলের নিকট এবং অন্যান্য নরপতিদিগের নিকট দ্রুত দূতগণকে প্রেরণ করিলেন ॥ ১৩৬-১৩৭ ॥

এদিকে শত্রুসংহারকারী মহাবাহু বীর হনুমান্ বায়ুবেগে গন্ধমাদন-পর্ব্বতে উপস্থিত হইলেন এবং বিবিধ-বৃক্ষসমাকুল মনোরম আশ্রম দেখিতে পাইলেন ॥ ১৩৮ ॥

---

১। অতঃ পরং ছ 'উদ্যোগং কারয়ামাস ভরতঃ কৈকয়ীসুতঃ'। ইত্যধিকম্। ২। ছ 'রাজ্ঞাং বিক্রমশালিনাম্'। অতঃ পরং ছ 'দূতান্ প্রস্থাপয়ামাস কাশেয়ায় প্রতর্দ্দনে' ইত্যধিকম্। ৩। ছ '-সপ্রৈষয়ৎ'। ৪। ছ মাতুলা-'। ৫। ছ 'যুধাজিতে'। ৬। ছ '-জ্ঞাং স'। ৭। ছ '-মনোরমম্'।

দৃষ্ট্বা প্রাপ্তং হনুমন্তমৃষিঃ প্রত্যুত্থিতস্তদা।
স্বাগতং কপিশার্দ্দূল স্বাগতং হরিপুঙ্গব ॥ ১৩৯ ॥
ইদমর্ঘ্যঞ্চ পাদ্যঞ্চ আসনঞ্চেদমাস্যতাম্।
বিশ্রম ত্বং কপিশ্রেষ্ঠ আশ্রমে মে যথাসুখম্ ॥ ১৪০ ॥
তস্য তদ্বচনং শ্রুত্বা হনুমান্ বাক্যমব্রবীৎ।
শ্রূয়তামভিধাস্যামি যদ্ বাক্যমৃষিপুঙ্গব ॥ ১৪১ ॥
কিষ্কিন্ধ্যা যদি তে তাত শ্রুতা সর্ব্বগুণান্বিতা।
বানরাধিপতির্যত্র সুগ্রীবো নাম বীর্য্যবান্ ॥ ১৪২ ॥
তস্য বানরসিংহস্য মহাবাহুর্মহাবলঃ।
লোকে রাম ইতি খ্যাতো মিত্রত্বং সমুপাগতঃ ॥ ১৪৩ ॥
ভার্য্যাহরণদুঃখাৎ[১] স রাবণস্য পুরীং গতঃ।
প্রাপ্তং তত্র তয়োর্যুদ্ধং রামরাবণয়োর্মহৎ ॥ ১৪৪ ॥

---

১৪০। লো-টী। বিশ্রম বিশ্রমো ভব (?) বিশ্রমঃ বিগতশ্রমো ভব।

---

তখন ঋষি [ -বেশধারী কালনেমি ] হনুমান্‌কে আগত দেখিয়া প্রত্যুত্থান-পূর্ব্বক [ বলিলেন— ] হে কপিশার্দ্দূল, হে বানরপুঙ্গব, আপনার শুভাগমন হউক, এই অর্ঘ্য, এই পাদ্য, এই আসন—ইহাতে উপবেশন করুন ; হে বানরশ্রেষ্ঠ হনুমন্, আমার আশ্রমে যথেচ্ছ ভাবে আপনি বিশ্রাম করুন ॥ ১৩৯-১৪০ ॥

হনুমান্ তাহার সেই বাক্য শ্রবণ করিয়া এই কথা বলিলেন—হে ঋষিপুঙ্গব, আমি যাহা বলিব তাহা শ্রবণ করুন ॥ ১৪১ ॥

মহাত্মন ! সম্ভবতঃ আপনি সর্ব্বগুণান্বিত কিষ্কিন্ধ্যার কথা শুনিয়া থাকিবেন। সেখানে অতিবলবান্ সুগ্রীবনামক বানররাজ বাস করেন। সেই বানরশ্রেষ্ঠ সুগ্রীবের সহিত মহাবাহু এবং মহাবীর জগদ্বিখ্যাত রামচন্দ্র বন্ধুত্ব স্থাপন করিয়াছেন ॥ ১৪২-১৪৩ ॥

সেই মহাবীর রামচন্দ্র ভার্য্যাহরণে দুঃখিত হইয়া রাবণের পুরী লঙ্কাতে গমন করিয়াছেন, সেখানে রাম এবং রাবণের মহাযুদ্ধ আরম্ভ হইয়াছে ॥ ১৪৪ ॥

---

১। ছ '-দুঃখার্ত্তঃ স রাবণপুরীং'।

রামভ্রাতা মহাবীরো লক্ষ্মণো নাম তত্র চ।
রাবণেন নৃশংসেন শক্ত্যা[1] চোরসি তাড়িতঃ ॥ ১৪৫ ॥
তস্যৌষধিনিমিত্তং চ পর্ব্বতং গন্ধমাদনম্।
বিশল্যকরণী নাম তত্র জাতা মহৌষধী[2] ॥ ১৪৬ ॥
[3]তামহং নেতুমায়াতো ভিষগ্‌দিষ্টাং মহৌষধীম্।
বিলম্বনা ন কর্ত্তব্যা ত্বরমাণোহহমাগতঃ ॥ ১৪৭ ॥
অহং বানররাজস্য ভৃত্যো বহুমতো গুণৈঃ।
জাতঃ কেশরিণঃ ক্ষেত্রে বায়ুনা[4] জগদাত্মনা ॥ ১৪৮ ॥
হনূমতো বচঃ শ্রুত্বা মুনিবেশধরোহব্রবীৎ।
যদ্যপ্যেবং মহাভাগ মুহূর্ত্তং তাবদাস্যতাম্ ॥ ১৪৯ ॥

১৪৬-১৪৭। লো-টী। গন্ধমাদনং পর্ব্বতং তামানয়িতুমায়াত ইতি সার্দ্ধেনান্বয়ঃ। তত্র পর্ব্বতে জাতা। ভিষগ্‌দিষ্টাং বৈদ্যকথিতাম্।

সেই যুদ্ধে নৃশংস রাবণ রামচন্দ্রের ভ্রাতা মহাবীর লক্ষ্মণের বক্ষঃস্থলে শক্তিদ্বারা আঘাত করিয়াছে ॥ ১৪৫ ॥

সেই লক্ষ্মণের ঔষধির জন্য—চিকিৎসকের উপদিষ্ট গন্ধমাদনপর্ব্বতজাত বিশল্যকরণী-নামক মহৌষধী লইবার জন্য আমি এই গন্ধমাদনপর্ব্বতে আসিয়াছি। আমার বিলম্ব করা উচিত নহে, অতি ব্যগ্র হইয়া আসিয়াছি ॥ ১৪৬-১৪৭ ॥

আমি বানররাজ সুগ্রীবের ভৃত্য, [ ভৃত্যোচিত ] গুণে আমি তাঁহার সমাদর লাভ করিয়াছি। আমি কেশরীর ক্ষেত্রে জগৎপ্রাণ বায়ুর ঔরসে জন্মগ্রহণ করিয়াছি ॥ ১৪৮ ॥

হনুমানের কথা শ্রবণ করিয়া মুনিবেশধারী রাক্ষস বলিল—হে মহাভাগ, যদিও এইরূপ [ প্রয়োজন ], তথাপি আপনি মুহূর্ত্তের জন্য উপবেশন করুন ॥ ১৪৯ ॥

১। ছ 'শক্ত্যোরস্যভিতাড়িতঃ'। ২। ছ '-ষধিঃ'। ৩। ছ 'তামাহর্ত্তুং সমা-'। ৪। ছ '-দায়ুষা'।

অতিথিস্ত্বমনুপ্রাপ্তো বীর পূজাং গৃহাণ মে।
ইদং মম সরো[১] দিব্যং তপসোগ্রেণ চার্জ্জিতম্।
পীতমাত্রে তু পানীয়ে ন মাসং[২] বাধতে ক্ষুধা ॥ ১৫০ ॥
তস্য তদ্বচনং শ্রুত্বা হনূমান্ বায়ুবিক্রমঃ[৩]।
অবতীর্য্য সরো[৪] দিব্যমুৎপলৈঃ কুমুদৈশ্চিতম্[৫]।
সোঽপিবৎ তত্র পানীয়ং গ্রাহী চৈব তমগ্রহীৎ ॥ ১৫১ ॥
স গৃহীতস্তয়া গ্রাহ্যা হনূমান্ হরিপুঙ্গবঃ।
বেগেন সুমহাতেজাস্তোলয়ামাস তাং স্থলম্ ॥ ১৫২ ॥
তোলয়িত্বা চ তাং গ্রাহীং নখৈরেব ব্যদারয়ৎ।
ততোঽসাবন্তরীক্ষস্থা গ্রাহী বচনমব্রবীৎ ॥ ১৫৩ ॥
শ্রূয়তাং কপিশার্দ্দূল হনূমন্ বায়ুনন্দন[৬][৭]।
জানীহি মামপ্সরসং গন্ধকালীং তু নামতঃ ॥ ১৫৪ ॥

---

হে বীর, আপনাকে আমি অতিথিরূপে প্রাপ্ত হইয়াছি, আমার পূজা গ্রহণ করুন; উগ্র তপস্যাদ্বারা এই সরোবর অর্জ্জন করিয়াছি, ইহার জল পান করিলে এক মাসের মধ্যে ক্ষুধার পীড়া হয় না ॥ ১৫০ ॥

বায়ুসদৃশ বিক্রমশালী হনুমান্ তাঁহার সেই বাক্য শ্রবণ করিয়া উৎপল এবং কুমুদে পরিপূর্ণ রমণীয় সরোবরে অবতরণ করিয়া সেইস্থানে জল পান করিতে লাগিলে [ সেই ] গ্রাহী ( পূর্ব্বোক্ত কুম্ভীর-পত্নী ) তাঁহাকে আক্রমণ করিল ॥ ১৫১ ॥

মহাতেজস্বী বানরপুঙ্গব হনুমান্ সেই গ্রাহীকর্ত্তৃক আক্রান্ত হইয়া বেগে তাহাকে স্থলে উত্তোলন করিলেন ॥ ১৫২ ॥

তিনি সেই গ্রাহীকে স্থলে উত্তোলন করিয়া নখদ্বারা বিদারিত করিলেন। তার পর সেই গ্রাহী অন্তরীক্ষে অবস্থান করত এই কথা বলিল—॥ ১৫৩ ॥

হে বানরশ্রেষ্ঠ পবননন্দন হনুমন্, [ আমার বৃত্তান্ত ] শ্রবণ করুন, আমার নাম গন্ধকালী অপ্সরাঃ। পুরাকালে আকাশমার্গে রক্তবর্ণ তপ্তকাঞ্চনসদৃশ

---

১। ছ 'শরো'। ২। ক 'ন মাং সংবাধতে'। ৩। ছ '-নন্দনঃ'। ৪। ছ 'শরো'। ৫। ছ '-হৃতম্'। ৬। ছ 'বায়ুবিক্রম'। ৭। অতঃ পরং ছ 'কস্ত্বং বানররূপেণ প্রাপ্তো হ্রদমনুত্তমম্। তস্যাস্তদ্বচনং শ্রুত্বা হনূমান্ বাক্যমব্রবীৎ ॥ শৃণুষ্বাবহিতা ভদ্রে যদি মাং জ্ঞাতুমিচ্ছসি। মিত্রভ্রাতা হরীশ্রস্য সুগ্রীবস্য হি লক্ষ্মণঃ। রাবণেন নৃশংসেন শক্ত্যা হ্যগ্রসি তাড়িতঃ। তস্যার্থেনাস্মি সংপ্রাপ্তো হনূমান্ হরিযূথপঃ। ত্বাস্তু বিজ্ঞাতুমিচ্ছামি কিমর্থং বসসে জলে। রৌদ্ররূপা মহাকায়া ত্রাসয়ন্তী বনেচরান্। তস্য তদ্বচনং শ্রুত্বা গ্রাহী বচনমব্রবীৎ'। ইত্যধিকম্।

আকাশেন তু গচ্ছন্তী কুবেরভবনং পুরা।
বিমানেনার্কবর্ণেন তপ্তকাঞ্চনবর্চ্চসা।
নাপশ্যং তত্র বেগেন তপস্যন্তং মহামুনিম্॥ ১৫৫ ॥
যক্ষো নাম মহাতেজা মুনিঃ শাপায়ুধস্তদা।
অবধূতো ময়া চাসৌ বিমানেন হরীশ্বর॥ ১৫৬ ॥
অব্রবীৎ স মহাতেজা মুনিরুগ্রতপাস্তদা।
উত্তরস্যাং দিশি গিরির্যো নাম্না গন্ধমাদনঃ॥ ১৫৭ ॥
দক্ষিণে তস্য পার্শ্বে তু সমীপে[1] যৎ সরো মহৎ।
গ্রাহী তত্র ভবিত্রী ত্বং সর্ব্বপ্রাণা[2]পহারিণী[3]॥ ১৫৮ ॥
ততোহহং শাপনির্দগ্ধা পতিতাস্মি মহী[4]তলে।
শাপান্তায়ানুনীতশ্চ মামসৌ মুনিরব্রবীৎ॥ ১৫৯ ॥

১৫৬। লো-টী। অবধূতঃ কম্পিতঃ।
১৫৮। লো-টী। দক্ষিণে পার্শ্বে দক্ষিণপার্শ্বস্থ সমীপে।

বিমানে আরোহণ করিয়া কুবেরের গৃহে যাইবার সময় বেগবশতঃ তপস্যানিরত মহামুনিকে আমি লক্ষ্য করিতে পারি নাই॥ ১৫৪-১৫৫ ॥

হে বানরাধিপতি, আমি বিমানে আসিবার সময় অভিসম্পাতরূপ আয়ুধ-সম্পন্ন সেই মহাতেজস্বী যক্ষনামক মুনিকে বিমানবেগে কম্পিত করিয়াছিলাম॥১৫৬॥

তখন সেই উগ্র-তপস্যাকারী মহাতেজস্বী মুনি বলিলেন,—"উত্তরদিকে গন্ধমাদন নামে যে পর্ব্বত আছে, তাহার নিকটে দক্ষিণ পার্শ্বে যে বৃহৎ সরোবর আছে, তাহাতে তুমি কুম্ভীরপত্নীর রূপ ধারণ করিয়া সকলের প্রাণ বিনাশ করিতে থাকিবে"॥ ১৫৭-১৫৮ ॥

তার পর শাপে দগ্ধ হইয়া আমি ভূতলে পতিত হইয়াছি। শাপাবসানের জন্য অনুনয় করিলে সেই মুনি আমাকে বলিয়াছিলেন, যখন বীর হনুমান্ গন্ধমাদনপর্ব্বতে

১। ঙ '-পেহস্মিন্ সরো'। ২। ক '-প্রাণাপ-'। ৩। ঙ অতঃ পরং 'গ্রাহী সর্ব্বভূতানাং ঘোররূপা মহাবলা'। ইত্যধিকম্।

যদা যাস্যতি বীরস্তু হনূমান্ গন্ধমাদনে[১]।
তদা শাপাদ্বিমোক্ষস্তে ভবিষ্যতি ন সংশয়ঃ ॥ ১৬০ ॥
এতৎ তে কথিতং সর্ব্বং[২] বিজ্ঞাতোঽসি ময়ানঘ।
মোক্ষিতাহং ত্বয়া বীর যামি বৈশ্রবণালয়ম্ ॥ ১৬১ ॥
স্বস্তি[৩] তেঽস্তু মহাবাহো কৃতকৃত্যো গমিষ্যসি।
[৪]বর্ত্মনো বিঘ্নকারীণি সত্ত্বান্যত্র হনিষ্যসি ॥ ১৬২ ॥
তস্যাস্তদ্ বচনং শ্রুত্বা হনূমান্ বাক্যমব্রবীৎ।
সুবিশ্রব্ধাপ্সরো যাহি[৫] ময়া দিষ্ট্যাসি মোক্ষিতা ॥ ১৬৩ ॥
মোক্ষয়িত্বা তু[৬] তাং গ্রাহীং হনূমান্ বায়ুনন্দনঃ।
তদাশ্রমপদং দিব্যং যযৌ যত্র স রাক্ষসঃ ॥ ১৬৪ ॥

১৬৩। লো-টী। হে অপ্সরঃ, সুবিশ্রব্ধা অতিবিশ্বস্তা দিষ্ট্যা ভাগ্যেন।

গমন করিবেন, তখন তোমার শাপ হইতে মুক্তি হইবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥ ১৫৯-১৬০ ॥

হে পুণ্যাত্মন, আপনার নিকট সমস্তই নিবেদন করিলাম; হে বীর, আমি আপনার দ্বারা শাপমুক্ত হইয়াছি, [ এক্ষণে ] কুবেরালয়ে গমন করি ॥ ১৬১ ॥

হে মহাবাহো, আপনার মঙ্গল হউক, আপনি কৃতকার্য্য হইয়া গমন করিবেন এবং পথের বিঘ্নকারী প্রাণিসমূহ বধ করিবেন ॥ ১৬২ ॥

তাহার সেই কথা শ্রবণ করিয়া হনুমান্ বলিলেন, হে অপ্সরাঃ, তুমি নিশ্চিন্ত হইয়া গমন কর, দৈবক্রমে আমার দ্বারা তোমার মুক্তি হইয়াছে ॥ ১৬৩ ॥

পবননন্দন হনুমান্ সেই গ্রাহীকে মুক্ত করিয়া সেই রাক্ষসের অধিষ্ঠিত রমণীয় আশ্রমে গমন করিলেন ॥ ১৬৪ ॥

১। ছ '-নম্'। ২। ছ 'বীর'। ৩। ছ 'স্বস্ত্যস্তু তে'। ৪। ছ এতদৰ্দ্ধস্থ স্থানে 'পাপাত্মা হ্যেষ দুর্ব্বুদ্ধির্মন্যসে যমুবিং ত্বিহ। জহি রক্ষো মহামায়ং বিপ্রবেশং মহাবনে ॥ এষ রাক্ষসরাজেন রাবণেন দুরাত্মনা। প্রেষিতস্ত্বদ্বিনাশায় কালনেমির্নিশাচরঃ' ॥ ইতি পাঠঃ।' ৫। ছ 'গচ্ছ'। ৬। ছ 'চ'।

প্রাপ্তং দৃষ্ট্বা[১] স তু হরিমৃষিরূপী[২] নিশাচরঃ।
গৃহীত্বা ফলমূলানি ভক্ষয়স্বেত্যুবাচ হ ॥ ১৬৫ ॥
অথাপশ্যৎ[৩] স তদ্রূপং হনুমান্ প্লবগর্ষভঃ।
মুহূর্ত্তমভবৎ তত্র ধ্যানচিন্তাভিসংপ্লুতঃ[৪] ॥ ১৬৬ ॥
ঋষীণাং নেদৃশং রূপং সংপশ্যামীহ[৫] যাদৃশম্।
কারণেনাত্র ভাব্যং বৈ চেষ্টা হ্যস্য সুদারুণা ॥ ১৬৭ ॥
রক্ষসঃ সদৃশাকারো বিকারশ্চাস্য দৃশ্যতে।
মায়াধিকানি রক্ষাংসি বিচরন্তি যদৃচ্ছয়া ॥ ১৬৮ ॥
ব্যক্তং রাক্ষসরাজেন প্রেষিতো মদ্বধায় বৈ।
তদ্ধনিষ্যে[৬] দুরাত্মানং রাক্ষসং বধকাঙ্ক্ষিণম্ ॥ ১৬৯ ॥

---

১৬৬। লো-টী। ধ্যানং সমাধিঃ তেন চিন্তা মুনিরয়ং ন ভবতীতি জ্ঞানং তয়াভিসংপ্লুতঃ ব্যাপ্তঃ।

১৬৭। লো-টী। ততঃ ইহ রাক্ষসে যাদৃশং রূপং প্রকারঃ, তাদৃশং ন ঋষীণামিত্যন্বয়ঃ। অত্র অবস্থানে কারণেন কেনচিদ্ ভাব্যং ভবিতব্যম্, যতোহস্য চেষ্টেতি।

১৬৮। লো-টী। বিকারঃ ভিন্নমনস্কত্বম্।

---

সেই ঋষিরূপধারী রাক্ষস হনুমান্‌কে আগত দেখিয়া ফলমূল গ্রহণ করত 'আহার করুন, এই কথা বলিল ॥ ১৬৫ ॥

অনন্তর বানরপুঙ্গব হনুমান্ রাক্ষসের তাদৃশ মূর্ত্তি দেখিয়া মুহূর্ত্তকাল ধ্যানস্থ হইয়া চিন্তা করিলেন—॥ ১৬৬ ॥

ইহার যেরূপ আকৃতি দেখিতেছি, ঋষিদিগের আকৃতি সেরূপ নয়, ইহার কোন বিশেষ কারণ থাকিবে; কারণ, ইহার ক্রিয়াকলাপ অতিশয় ভয়ঙ্কর [ মনে হইতেছে ] ॥ ১৬৭ ॥

ইহার আকৃতি রাক্ষসের ন্যায় এবং ইহাকে অন্যমনস্ক দেখা যাইতেছে; মায়াবহুল রাক্ষসগণ স্বেচ্ছায় বিচরণ করে ॥ ১৬৮ ॥

স্পষ্টই প্রতীতি হইতেছে যে, রাক্ষসরাজ রাবণ আমাকে বধ করিবার জন্য

---

১। ছ 'চ স হরী-' (?)। ২। ছ 'স রাক্ষসঃ'। ৩। ছ '-শ্যদমদ্রুতং (?)। ৪। ছ '-সংবৃতঃ'। ৫। ছ 'পশ্যাম্যহেহ'। ৬। ছ 'বধিষ্যামি'।

তিষ্ঠ পাপ দুরাচার বিজ্ঞাতোঽসি ময়াধুনা।
শ্রুত্বা হনুমতো বাক্যং কালনেমির্নিশাচরঃ ॥ ১৭০ ॥
স্বরূপং দর্শয়ামাস বিকৃতং ঘোরদর্শনম্।
মারুতিং ত্রাসয়ামাস ক্ব গমিষ্যসি বানর[1] ॥ ১৭১ ॥
জিঘাংসার্থং সমাদিষ্টো রাবণেন [2]মহাত্মনা।
বহুমায়াবল[3]শ্চাহং কালনে[4]মিরিতি শ্রুতঃ।
অদ্যাহং তব মাংসেন তৃপ্তিং যাস্যামি বানর ॥ ১৭২ ॥
[5]হনুমানপি তচ্ছ্রুত্বা দ্বিগুণীকৃতবিক্রমঃ।
[6]স বদ্ধ্বা ভ্রুকুটীং বক্ত্রে রাক্ষসং তং সমাহ্বয়ৎ ॥ ১৭৩ ॥
বাহুযুদ্ধং তয়োস্তত্র [7]সংজজ্ঞে কপিরক্ষসোঃ।
সমুষ্টি[8]বাহুঘাতৈশ্চ পার্ষ্ণিলাঙ্গূলতাড়নৈঃ ॥ ১৭৪ ॥

---

১৭১। লো-টী। বিকৃতং বিকৃতাকারম্।

---

ইহাকে প্রেরণ করিয়াছে। অতএব আমার বধাভিলাষী এই দুরাত্মা রাক্ষসকে নিহত করিব ॥ ১৬৯ ॥

"রে পাপিষ্ঠ দুরাচার, থাম্, আমি তোকে এখন চিনিতে পারিয়াছি"; রাক্ষস কালনেমি হনুমানের কথা শ্রবণ করিয়া অতিশয় বিকৃত ভয়ঙ্করদর্শন তাহার স্বীয় আকৃতি প্রদর্শন করিল এবং "রে বানর, কোথায় গমন করিবি? মহাত্মা রাবণ তোকে বধ করিবার জন্য আমাকে আদেশ করিয়াছেন, বহুবিধ মায়াবলে বলীয়ান্ আমি 'কালনেমি' নামে বিখ্যাত; রে বানর, তোর মাংস ভোজন করিয়া আজ আমি তৃপ্তিলাভ করিব" এই বলিয়া হনুমান্‌কে সন্ত্রাসিত করিল ॥ ১৭০-১৭২ ॥

হনুমান্‌ও তাহা শুনিয়া দ্বিগুণ বিক্রমে মুখে ভ্রুকুটী প্রদর্শন পূর্ব্বক সেই রাক্ষসকে আহ্বান করিলেন ॥ ১৭৩ ॥

সেই স্থানে সেই বানর এবং রাক্ষসের পরস্পর মুষ্টি ও বাহুপ্রহারে এবং পার্ষ্ণি (গোড়ালি) ও লাঙ্গূলের প্রহারে ভীষণ বাহুযুদ্ধ আরম্ভ হইল ॥ ১৭৪ ॥

---

১। অতঃ পরং ছ 'চতুর্ম্মুখং চতুষ্পাদং চতুর্হস্তং ভয়ানকম্।' ইত্যধিকম্। ২। ছ 'বলীয়সা'। ৩। ছ '-ধর-'। ৪। ছ '-র্নির্নিশাচরঃ'। ৫। ছ 'ততো বায়ুসুতঃ শ্রুত্বা'। ৬। ছ 'আবধ্য'। ৭। ছ 'ববৃধে'। ৮। ছ '-বজ্রপা-'।

উভৌ মহাবলৌ তত্র ভীমৌ ভীমপরাক্রমৌ ।
অবৃক্ষমশিলঞ্চৈব তং দেশং সম্প্রচক্রতুঃ ॥ ১৭৫ ॥
ততো বায়ুসুতেনাসৌ বাহুপাশেন যন্ত্রিতঃ ।
বিগতাসুর্গতশ্রীকো ন্যপতদ্ ভুবি রাক্ষসঃ ।
মহানাদং ততঃ কৃত্বা গতো বৈবস্বতক্ষয়ম্ [১] ॥ ১৭৬ ॥
তেন রাক্ষসনাদেন গন্ধর্ব্বাস্তে মহাবলাঃ ।
বভূবুর্ভয়সন্ত্রস্তাস্তিস্রঃ কোট্যো মহীয়সাম্ [২] ॥ ১৭৭ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে কালনেমিবধো নাম
ত্র্যশীতিতমঃ সর্গঃ ॥ ৮৩ ॥

---

১৭৬। লো-টী। যন্ত্রিতঃ পীড়িতঃ।

১৭৭। লো-টী। কতি গন্ধর্ব্বা ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—তিস্র ইতি। মহীয়সাং তেষাম্।

[ লো-টী। ] অনিলস্যাষ্টবসোরেকজনস্য সুতস্তং বারয়তি—পবনাত্মজ ইতি। 'অনিলো বসুবাতয়ো'রিতি কোষঃ।

কালনেমিবধঃ ॥ ৮৩ ॥

---

ভীমদর্শন এবং ভীমপরাক্রমশালী সেই মহাবীরদ্বয় [ বৃক্ষের উৎপাটন এবং শিলানিক্ষেপ পূর্ব্বক যুদ্ধ করিয়া ] সেই দেশকে বৃক্ষ এবং শিলাশূন্য করিয়া ফেলিলেন ॥ ১৭৫ ॥

অনন্তর পবননন্দন হনুমানের বাহুপাশে পীড়িত হইয়া রাক্ষস কালনেমি গতাসু ও শ্রীহীন হইয়া ভূতলে পতিত হইল এবং উৎকট চীৎকার করিয়া যমালয়ে গমন করিল ॥ ১৭৬ ॥

রাক্ষসের সেই চীৎকারশব্দে মহাবলশালী অতি মহৎ তিন কোটি গন্ধর্ব্ব ভয়ে সন্ত্রস্ত হইল ॥ ১৭৭ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে কালনেমিবধ-নামক
৮৩তম সর্গ সমাপ্ত ॥ ৮৩ ॥

১। অতঃ পরং ছ 'হনূমানপি তেজস্বী প্রযযৌ গন্ধমাদনম্।' ইত্যধিকম্। ২। ছ 'মহারথাঃ'। অতঃ পরং ছ 'অনিলসুতঃ স বানরেন্দ্রঃ সুরমুনিভিঃ সভাজ্যমানঃ। পবনগতিঃ পবনাত্মজো মহাত্মা গিরিবরমাশু সমাসসাদ (?) ॥' ইত্যধিকম্।

## ( ৮৪ ) চতুরশীতিতমঃ সর্গঃ

স[১] হত্বা হনুমান্ বীরঃ[২] কালনেমিং দুরাসদম্[৩]।
আরুরোহ নগং দিব্যং নানাধাতুবিভূষিতম্ ॥ ১ ॥
আরোহন্তং[৪] তু তং দৃষ্ট্বা গন্ধর্ব্বা বাক্যমব্রুবন্।
কস্ত্বং বানররূপেণ সম্প্রাপ্তো গন্ধমাদনম্ ॥ ২ ॥
গন্ধর্ব্বাণাং বচঃ শ্রুত্বা হনুমান্ বাক্যমব্রবীৎ।
কিষ্কিন্ধ্যা নাম[৫] নগরী উদ্যানবনশোভিতা ॥ ৩ ॥
বানরাধিপতির্যত্র সুগ্রীবো নাম বিশ্রুতঃ।
তস্য বানরসিংহস্য মহাবাহুর্মহাবলঃ।
লোকে রাম ইতি খ্যাতো মিত্রত্বং সমুপাগতঃ ॥ ৪ ॥
ভার্য্যাহরণদুঃখাৎ স রাবণস্য পুরীং গতঃ।
প্রাপ্তং তত্র তয়োর্যুদ্ধং রামরাবণয়োর্মহৎ ॥ ৫ ॥

---

সেই বীর হনুমান্ দুর্দ্ধর্ষ কালনেমিকে নিহত করিয়া নানা ধাতুবিভূষিত রমণীয় পর্ব্বতে আরোহণ করিলেন ॥ ১ ॥

গন্ধর্ব্বগণ হনুমান্‌কে আরোহণ করিতে দেখিয়া বলিলেন—কে তুমি বানর-রূপে গন্ধমাদনপর্ব্বতে আসিয়াছ ? ॥ ২ ॥

গন্ধর্ব্বগণের কথা শ্রবণ করিয়া হনুমান্ বলিলেন,—উদ্যানবনশোভিত কিষ্কিন্ধ্যানামক নগরী আছে, সেখানে বিখ্যাত বানরাধিপতি সুগ্রীব বাস করেন। বিশাল-বাহুযুক্ত মহাবলশালী জগদ্বিখ্যাত রামচন্দ্র সেই বানরশ্রেষ্ঠ সুগ্রীবের সহিত বন্ধুত্ব স্থাপন করিয়াছেন ॥ ৩-৪ ॥

তিনি ভার্য্যা সীতার অপহরণে দুঃখিত হইয়া রাবণের পুরী লঙ্কানগরীতে

---

১। ছ 'হত্বা তু'। ২। ছ 'বীরকা-'। ৩। ছ 'নিশাচরম্'। ৪। ছ 'আগতং তত্র'। ৫। ছ 'নগরী রম্যা'।

রামভ্রাতা মহাবীরো[১] লক্ষ্মণো নাম নামতঃ।
রাবণেন নৃশংসেন শক্ত্যোরস্যভিতাড়িতঃ ॥ ৬ ॥
তস্যার্থে নেতুমায়াতঃ পর্ব্বতং গন্ধমাদনম্।
বিশল্যকরণীং নাম জাতামিহ মহৌষধিম্[২] ॥ ৭ ॥
অহং বানররাজস্য ভৃত্যো বহুমতো গুণৈঃ।
জ্যেষ্ঠঃ কেশরিণঃ পুত্রো হনুমানিতি বিশ্রুতঃ ॥ ৮ ॥
ন জানে চৌষধিং[৩] তাং তু বিশল্যকরণীং শুভাম্।
ইচ্ছামি কথিতাং বীরাঃ প্রসাদং কর্ত্তুমর্হথ ॥ ৯ ॥
নররাজস্য বিষয়ে রামস্যামিততেজসঃ।
ভবদ্ভিঃ সর্ব্বথা কার্য্যং রাজ্ঞঃ প্রিয়মনোঽনুগম্ ॥ ১০ ॥

---

৭। লো-টী। বিশল্যকরণীং নেতুং গন্ধমাদনমায়াত ইত্যন্বয়ঃ।
১০। লো-টী। প্রিয়মনোঽনুগম্ কর্ম্ম কার্য্যং ভবদ্ভিঃ কর্ত্তব্যম্।

---

গমন করিয়াছেন ; সেখানে সেই রাম ও রাবণের মহাযুদ্ধ আরম্ভ হইয়াছে ॥ ৫ ॥

সেই যুদ্ধে নৃশংস রাবণ লক্ষ্মণনামধারী মহাবীর রামচন্দ্রের ভ্রাতাকে শক্তিদ্বারা বক্ষে আহত করিয়াছে ॥ ৬ ॥

আমি সেই লক্ষ্মণের জন্য এই পর্ব্বতে উৎপন্ন বিশল্যকরণী-নামক মহৌষধি লইতে গন্ধমাদন-পর্ব্বতে আসিয়াছি ॥ ৭ ॥

আমি কেশরীর জ্যেষ্ঠ পুত্র, বানরাজ সুগ্রীবের সমাদৃত গুণবান্ ভৃত্য, 'হনুমান্' নামে বিখ্যাত ॥ ৮ ॥

বিশল্যকরণী-নামক সেই মঙ্গলদায়িনী ওষধী আমার অজ্ঞাত, হে বীরগণ, আমি প্রার্থনা করি যে, আপনারা সেই ঔষধীর বিষয় বলিয়া দিয়া অনুগৃহীত করিবেন ॥ ৯ ॥

অমিততেজাঃ নররাজ রামচন্দ্রের বিষয়ে রাজার ( সুগ্রীবের ) মনোমত প্রিয় কার্য্য আপনাদের সর্ব্বপ্রকারে করা উচিত ॥ ১০ ॥

---

১। ছ '-বাহুর্ল-'। ২। '-ষধীম্'। ৩। ছ '-ধীং'।

তৎ প্রিয়ার্থং হি[১] রামস্য সুগ্রীবস্য তথৈব চ।
বিশল্যকরণীং মহ্যং বীরা আখ্যাতুমর্হথ ॥ ১১ ॥
তস্য তদ্বচনং শ্রুত্বা গন্ধর্ব্বাস্তে মহাবলাঃ।
ঊচুঃ কস্য স্ম বিষয়ে কস্য বা কিঙ্করা বয়ম্ ॥ ১২ ॥
বর্জয়িত্বা মহাত্মানৌ গন্ধর্ব্বৌ তু হাহাহূহূ।
তদয়ং বধ্যতাং শীঘ্রং বানরাপসদঃ স্বয়ম্ ॥ ১৩ ॥
ইত্যুক্ত্বা পরিবার্য্যাথ গন্ধর্ব্বাস্তে মহাবলাঃ।
প্রাহরংস্তং[২] সুসংরব্ধা গদামুষ্টিতলাসিভিঃ ॥ ১৪ ॥
হন্যমানস্ততস্তৈস্তু গন্ধর্ব্বৈর্ব্বলদর্পিতৈঃ।
প্রহারাংস্তানসংচিন্ত্য হনূমান্ ক্রোধমাহরৎ[৩] ॥ ১৫ ॥

---

১২। লো-টী। কস্য বিষয়েঽধিকারে বয়ম্।
১৫। লো-টী। ক্রোধমাহরৎ ক্রুদ্ধোঽভবদিত্যর্থঃ।

---

সুতরাং হে বীরগণ, রাম এবং সুগ্রীবের প্রীতির জন্য আমাকে বিশল্যকরণীর বিষয় আপনারা বলিয়া দিন ॥ ১১ ॥

হনুমানের সেই কথা শ্রবণ করিয়া মহাবলশালী সেই গন্ধর্ব্বগণ বলিলেন, মহাত্মা হাহা-হূহূ-নামক গন্ধর্ব্বদ্বয়ছাড়া আমরা অপর কাহার অধিকারে আছি এবং কাহারই বা ভৃত্য? অতএব এই পাপিষ্ঠ বানরকে সত্বর নিজেরাই বধ করি। এই বলিয়া অতিশয় বলবান্ ভীষণ ক্রুদ্ধ সেই গন্ধর্ব্বগণ তাহাকে পরিবেষ্টন করিয়া গদা, মুষ্টি, চপেট এবং খড়্গদ্বারা প্রহার করিতে লাগিলেন ॥ ১২-১৪ ॥

সেই বলদর্পিত গন্ধর্ব্বগণ কর্ত্তৃক প্রহৃত হইয়া হনুমান্ সেই প্রহার অগ্রাহ্য করত ক্রোধ সঞ্চয় করিতে লাগিলেন ॥ ১৫ ॥

---

১। ছ 'তু'। ২। ছ 'প্রাহরন্ত'। ৩। ছ '-মাবহৎ'।

স তানক্ষোভয়চ্চৈব সংবর্ত্তক ইবানলঃ।
ততঃ সমভবদ্ যুদ্ধং গন্ধর্ব্বাণাং মহাকপেঃ[১] ॥ ১৬ ॥
নখৈর্বিদারিতাঃ কেচিৎ কেচিদ্দংষ্ট্রাভিরর্দ্দিতাঃ।
পার্ষ্ণিপ্রহারবিদ্ধাশ্চ[২] জর্জ্জরাঙ্গা মহীং গতাঃ॥ ১৭ ॥
লাঙ্গূলতাড়িতাঃ কেচিন্নদন্তো ভৈরবান্ রবান্।
নিমেষেণ হতাঃ সর্ব্বে তিস্রঃ কোট্যো মহাবলাঃ ॥ ১৮ ॥
হত্বা বায়ুসুতঃ সংখ্যে গন্ধর্ব্বাংস্তান্ মহাবলান্।
ততো দ্রুমলতাকীর্ণং সিংহব্যাঘ্রনিষেবিতম্[৩]।
সঞ্চচার নগং দিব্যমোষধিং প্রতি বানরঃ ॥ ১৯ ॥
মার্গমাণঃ সুসংক্রুদ্ধস্তামপশ্যন্ন চৌষধিম্।
তস্য বুদ্ধিরিয়ং জাতা মারুতের্মারুতৌজসঃ ॥ ২০ ॥

---

১৬। লো-টী। সম্বর্ত্তকঃ প্রলয়কালীনোঽগ্নিরিব।
১৯। লো-টী। ওষধিং প্রতি সঞ্চচার পর্য্যটতি স্ম।

---

তিনি প্রলয়কালীন অগ্নির ন্যায় তাহাদিগকে ক্ষোভিত করিতে লাগিলেন, তার পর গন্ধর্ব্বগণের সহিত তাঁহার যুদ্ধ আরম্ভ হইল ॥ ১৬ ॥

কেহ কেহ হনুমানের নখদ্বারা বিদারিত, কেহ কেহ দন্তপ্রহারে পীড়িত, কেহ বা পার্ষ্ণির (গোঁড়ালি) আঘাতে বিদ্ধ এবং কেহ কেহ লাঙ্গূলদ্বারা তাড়িত হইয়া জর্জ্জরদেহে ভীষণ শব্দ করিতে করিতে ভূতলে পতিত হইলেন; নিমেষমধ্যে সেই মহাবলশালী তিনকোটি গন্ধর্ব্ব সকলেই নিহত হইলেন ॥ ১৭-১৮ ॥

পবননন্দন হনুমান্ সংগ্রামে অতিশয় বলবান্ সেই গন্ধর্ব্বদিগকে নিহত করিয়া বৃক্ষলতা-সমাচ্ছন্ন সিংহব্যাঘ্র-সমাকুল রমণীয় পর্ব্বতে ওষধির সন্ধানে বিচরণ করিতে লাগিলেন ॥ ১৯ ॥

অন্বেষণ করিতে করিতে অতিশয় ক্রুদ্ধ হইয়া এবং সেই ওষধি দেখিতে না পাইয়া বায়ুবেগশালী পবননন্দন হনুমানের এইরূপ বুদ্ধি (অভিপ্রায়) হইল,—আমি

---

১। ছ 'কপেস্তথা'। ২। ছ '-ভিন্নাশ্চ'। ৩। 'ব্যাঘ্রকুঞ্জরসেবিতম্'।

অহমেতং নয়াম্যদ্য[১] দক্ষিণং শিখরং গিরেঃ।
অস্মিংস্তু[২] শিখরে জাতামোষধিং তাং সুখাবহাম্।
প্রতর্কেণাবগচ্ছামি সুষেণো হি যথাব্রবীৎ ॥ ২১ ॥
যদ্যনাদায় গচ্ছামি বিশল্যকরণীমহম্।
কালাত্যয়ে হি দোষঃ স্যাদ্বৈক্লব্যং চ মহদ্ ভবেৎ ॥ ২২ ॥
চিন্তয়িত্বেতি হনুমানবতীর্য্য মহীতলম্।
গিরিং নানাদ্রুমলতং নানাপুষ্পোপশোভিতম্ ॥ ২৩ ॥
কন্দরৈঃ প্রস্রবন্তঞ্চ কচিন্মণিনিভং জলম্।
প্রডীনোদ্‌ভ্রান্তবিহগং[৩] লীনবিদ্যাধরোরগম্ ॥ ২৪ ॥

---

২১। লো-টী। প্রতর্কেণানুমানেন।

২২। লো-টী। যদ্যনাদায় গচ্ছামি তর্হি দোষঃ, বিশেষতঃ কালাত্যয়ে, বৈক্লব্যং সর্ব্বেষাঞ্চাতিমহতী বিকলতা স্যাৎ।

২৩। লো-টী। মহীতলমবতীর্য্য তং গিরেস্তটং শিখরমুদপাটয়দিতি পঞ্চমেনান্বয়ঃ। গিরেস্তটং বিশিনষ্টি গিরিমিত্যাদি। গিরিং পূজ্যং মহৌষধীনামাশ্রয়ত্বাৎ।

২৪। লো-টী। কন্দরৈর্গুহাভিঃ। প্রডীনা উদ্‌ভ্রান্তাশ্চ বিহগা যত্র তম্। লীনা বর্ত্তমানা বিদ্যাধরোরগা যস্মিংস্তম্।

---

আজ পর্ব্বতের এই দক্ষিণ শৃঙ্গটী লইয়া যাই, সুষেণ যেরূপ বলিয়াছিলেন তাহাতে অনুমানে বুঝিতেছি, এই শৃঙ্গেই সেই সুখাবহ ওষধি জন্মে ॥ ২০-২১ ॥

যদি আমি বিশল্যকরণী না লইয়া ফিরিয়া যাই অথবা [ অন্বেষণ করিতে করিতে ] বিলম্ব হয়, তাহা হইলে অন্যায় হইবে এবং ভীষণ ক্ষতি হইবে ॥ ২২ ॥

বানরশ্রেষ্ঠ হনুমান্ ইহা চিন্তা করত ভূতলে অবতীর্ণ হইয়া বিবিধ পুষ্পোপশোভিত, নানাবিধ বৃক্ষলতাপরিবেষ্টিত, স্থানে স্থানে গুহা হইতে মণিসদৃশ জলস্রাবী, উড্ডীয়মান এবং উদ্‌ভ্রান্ত বিহগসমাকুল, বিদ্যাধর এবং উরগ-সমন্বিত, মৃগ, সিংহ,

---

১। ছ '-নং'। ২। ছ 'তস্মিংস্তু'। ৩। ছ 'প্রোড্ডী-'।

মৃগসিংহসমাকীর্ণং ব্যাঘ্রকুঞ্জরসেবিতম্ ।
ফুল্লনানাতরুগণং নানাধাতুবিভূষিতম্ ॥ ২৫ ॥
অনেকপক্ষিসংজুষ্টং কিন্নরৈরুপশোভিতম্ ।
পঞ্চযোজনবিস্তীর্ণং[১] সপ্তযোজনমায়তম্ ॥ ২৬ ॥
দশযোজনমুৎসেধং তমকম্প্যং[২] গিরেস্তটম্ ।
লীলয়া হরিমুখ্যোঽসৌ বাহুভ্যামুদপাটয়ৎ ।
উৎপাট্যমানে শৃঙ্গাণি নিপতন্তি স্ম পর্ব্বতে[৩] ॥ ২৭ ॥
চক্রন্দ স গিরিস্তত্র[৪] ধাতুপ্রস্রুতলোচনঃ ।
উৎপাট্যমানঃ সহসা বিভুনা বায়ুসূনুনা ॥ ২৮ ॥

---

২৭। লো-টী। অকম্প্যং কৈরপি চালয়িতুমশক্যম্।

[ লো-টী। ] স্বস্তিকার্দ্ধবিভূষণাঃ স্বস্তিকং চতুষ্পথং তদর্দ্ধং কাকপাদাকৃতীতি সর্ব্বজ্ঞঃ। যদ্বা, স্বস্তিকশ্চতুষ্কোণাকৃতি মঙ্গলদ্রব্যং নিষ্কং বা অর্দ্ধে দেহস্য উপর্য্যর্দ্ধে বিভূষণং যেষাং তে, ভয়ান্ন সম্পূর্ণগ্রহণমিত্যর্থঃ। যদ্বা, স্বস্তিকশ্চতুষ্কং চতুষ্টয়মিত্যর্থঃ তস্যার্দ্ধং দ্বয়ং ফণা তত্রস্থমণিশ্চ ভূষণং যেষাং তে। 'স্বস্তিকো মঙ্গলদ্রব্যে চতুষ্কগৃহভেদয়ো'রিতি কোষঃ।

২৮। লো-টী। চক্রন্দ রৌতি স্ম, ধাতুভির্গৈরিকাদিভিঃ প্রস্রুতে অশ্রুযুক্তে লোচনে যস্য সঃ।

---

ব্যাঘ্র ও হস্তি-পরিপূর্ণ, বিবিধ পুষ্পিত তরুযুক্ত, বহুবিধ ধাতুবিভূষিত, নানাবিধ পক্ষিসেবিত, কিন্নরবৃন্দে পরিশোভিত, পঞ্চযোজন বিস্তীর্ণ, সপ্তযোজন দীর্ঘ এবং দশ যোজন উচ্চতাবিশিষ্ট অকম্পনীয় পর্ব্বতশৃঙ্গ অবলীলাক্রমে দুই হস্তদ্বারা উৎপাটিত করিলেন। পর্ব্বত উৎপাটিত হইলে তাহার শৃঙ্গসকল পতিত হইল ॥ ২৩-২৭ ॥

সেই পর্ব্বত পবননন্দন বানরশ্রেষ্ঠ হনুমান্‌কর্ত্তৃক সহসা উৎপাটিত হইয়া [ গৈরিকাদি ] ধাতুরূপ অশ্রুপূর্ণলোচনে ক্রন্দন করিতে লাগিল ॥ ২৮ ॥

---

১। ছ '-র্ণমষ্টযো-'। ২। ছ 'শৈলমেকং'। ৩। অতঃ পরং ছ 'নানাদ্রুমলতাশ্চৈব পক্ষিণশ্চ প্রদুদ্রুবুঃ। দ্বিজিহ্বপতয়শ্চৈব স্বস্তিকার্দ্ধবিভূষণাঃ। বভ্রমুঃ প্রতিনিষ্ক্রান্তা হারা ইব সুনির্ম্মলাঃ॥' ইত্যধিকম্। ৪। ছ '-স্তেন'।

নানাসত্ত্ববরৈ[১]র্ঘুষ্টং গিরিমাদায় সত্বরঃ ।
উৎপপাতাশু বেগেন হনুমান্ বায়ুবিক্রমঃ ॥ ২৯ ॥
ততো দেবাঃ সগন্ধর্ব্বাঃ সবিদ্যাধরপন্নগাঃ ।
অব্রুবন্ বিস্মিতা দৃষ্ট্বা হনূমন্তং বিহায়সি ॥ ৩০ ॥
ত্রৈলোক্যে[২] তু ন পশ্যামো মহদাশ্চর্য্যমীদৃশম্ ।
যো হি কুর্য্যাদিদং কর্ম্ম গন্ধর্ব্বাণাং বধং রণে ॥ ৩১ ॥
পর্ব্বতোৎপাটনং চৈব[৩] কোঽন্যঃ কুর্য্যাদ্ধনূমতঃ ।
সাধু বীর মহাবাহো যস্যায়ং তে পরাক্রমঃ ॥ ৩২ ॥
মোক্ষিতা গন্ধকালী চ শাপা[৪]দ্রক্ষস্ত্বয়া হতম্ ।
উৎপাট্য চ গিরিং যাসি বাহুভ্যাং পরিগৃহ্য চ[৫] ।
[৬]দেবানাং সদৃশং কর্ম্ম ত্বয়েদং[৭] কৃতমদ্য বৈ ॥ ৩৩ ॥

---

বায়ুর ন্যায় বিক্রমশালী হনুমান্ নানাবিধ শ্রেষ্ঠপ্রাণীকর্ত্তৃক বিঘোষিত গন্ধমাদনপর্ব্বত গ্রহণ করিয়া সত্বর বেগে ঊর্দ্ধে উত্থিত হইলেন ॥ ২৯ ॥

অনন্তর গন্ধর্ব্ব, বিদ্যাধর এবং পন্নগের সহিত দেবগণ অকাশে হনুমান্‌কে দেখিয়া বিস্ময়সহকারে বলিলেন—॥ ৩০ ॥

কেহ যে যুদ্ধক্ষেত্রে গন্ধর্ব্বদিগের বধ এবং পর্ব্বতের উৎপাটনরূপ এই কার্য্য করিতে পারেন, আমরা ত্রিভুবনে এতাদৃশ আশ্চর্য্য দেখি নাই ; হনুমান্ ভিন্ন অন্য কে এরূপ কার্য্য করিতে পারে ? হে মহাবাহো বীর হনুমন্, তোমার এই পরাক্রম ! তোমাকে ধন্যবাদ ॥ ৩১-৩২ ॥

তুমি গন্ধকালীকে শাপমুক্ত করিয়াছ, কালনেমিকে নিহত করিয়াছ এবং

---

১। ছ '-বরোদ্‌ঘুষ্টং'। ২। ছ '-ক্যোঽপি'। ৩। ছ 'চৈকো নান্যঃ'। ৪। ছ 'সাক্ষাদ্র-'। ৫। ছ 'যৎ'। ৬। ছ 'দৈবতৈঃ'। ৭। ছ অতঃ পরম্ 'সাধু বায়ুর্মহাবীর্য্য বায়োস্ত্বং কুলবর্দ্ধনঃ। অশক্যং দৈবতৈর্যাসি গিরিং গৃহ্য মহাবলঃ ॥ এবং বদন্তি তে দেবাঃ সাধু বায়ুঃ স্বতেজসা। এবং সুতবলং দৃষ্ট্বা প্রহৃষ্টঃ পবনো গতঃ। প্রণিপত্য ততো মূর্দ্ধ্না হনুমানিদমব্রবীৎ ॥ কিমাগতোঽসি দেবেশ জগৎপ্রাণ প্রভঞ্জন। শ্রুত্বা হনূমতো বাক্যং বায়ুঃ পুনরথাব্রবীৎ ॥ তুষ্টোঽস্মি তব পুত্রস্য দৃষ্ট্বা দিব্যং পরাক্রমম্। শৃণুষ্ব মম বাক্যঞ্চ যেন জীবতি লক্ষ্মণঃ। মুহূর্ত্তং ধারয়েদ্বেবং যাবদাগমনং তব (মম ?)॥ পিত্রাজ্ঞয়া ব্যতিষ্ঠৎ স মুহূর্ত্তং হরিসত্তমঃ। গতো বৈ পবনো দেবঃ ক্ষীরোদং সাগরোত্তমম্ ॥ পদ্মপত্রে পুটিং কৃত্বা ক্ষীরোদপয় উত্তমম্। আদায় দত্তং হনুমানগৃহ্লাৎ পয় উত্তমম্ ॥ ইত্যুক্ত্বাসৌ ততো বায়ুঃ পয়ো দত্ত্বা হনূমতি। লক্ষ্মণায় প্রদাতব্যা ওষধী ক্ষীরমিশ্রিতা ॥ পিতুরাজ্ঞাং সমাকর্ণ্য প্রণম্য পিতরং তথা। গিরেরাদায় শিখরং জগাম স হরীশ্বরঃ ॥' ইত্যাধিকম্।

হনূমানপি সম্প্রাপ্তো হ্যচিরেণ মহাবলঃ।
প্রগৃহ্য শিখরং রম্যং লঙ্কামথ[১] মহাভুজঃ ॥ ৩৪ ॥
সম্ভ্রান্তা রাক্ষসাস্তত্র লঙ্কাপুরনিবাসিনঃ।
অদ্রিহস্তং কপিং দৃষ্ট্বা দুদ্রুবুর্ভয়বিক্লবাঃ[২] ॥ ৩৫ ॥
ততোঽসৌ হনুমাংস্তত্র বিক্রান্তঃ পবনাত্মজঃ।
অভ্যাসে ন্যপতচ্ছৃঙ্গং তদাদায় গিরের্মহৎ ॥ ৩৬ ॥
ততস্তু হনুমান্ বীরো বায়ুতুল্যপরাক্রমঃ।
নিক্ষিপ্য পর্ব্বতং রম্যং নানাধাতুবিচিত্রিতম্ ॥ ৩৭ ॥
বিনীতঃ প্রাঞ্জলির্ভূত্বা চোপসৃত্য[৩] সমাহিতঃ।
ব্যজ্ঞাপয়ত সুগ্রীবং রামঞ্চ সবিভীষণম্ ॥ ৩৮ ॥

৩৬। লো-টী। অভ্যাসে বানরসৈন্যসমীপে।
৩৮। লো-টী। উপসৃত্য সমীপং গত্বা।

পর্ব্বত উৎপাটনপূর্ব্বক দুই বাহুদ্বারা ধারণ করিয়া লইয়া যাইতেছ; তুমি আজ দেবগণের অনুরূপ এই কার্য্য সম্পন্ন করিলে। ॥ ৩৩ ॥

মহাবলশালী বিশালবাহু হনুমান্ রমণীয় পর্ব্বতশৃঙ্গ গ্রহণ করিয়া অচিরেই লঙ্কায় আসিয়া উপস্থিত হইলেন ॥ ৩৪ ॥

লঙ্কানগরীর অধিবাসী রাক্ষসগণ সেই স্থানে পর্ব্বত হস্তে হনুমান্‌কে দেখিয়া ভয়ে ব্যাকুল হইয়া পলায়ন করিল ॥ ৩৫ ॥

অনন্তর বিক্রমশালী পবননন্দন হনুমান্ পর্ব্বতের সেই বিশাল শৃঙ্গ গ্রহণ করিয়া বানরসৈন্যসমীপে নিপতিত হইলেন ॥ ৩৬ ॥

অনন্তর বায়ুতুল্য-পরাক্রমশালী অপ্রমত্ত বীর হনুমান্ বিবিধ-ধাতুবিচিত্রিত রমণীয় পর্ব্বতটী [ ভূতলে ] ন্যস্ত করিয়া অতি বিনয়সহকারে কৃতাঞ্জলি হইয়া সমীপে গমন করত বিভীষণ, সুগ্রীব এবং রামকে বিজ্ঞাপিত করিলেন — ॥ ৩৭-৩৮ ॥

১। ছ 'লঙ্কাং প্রতি'। ২। ছ '-বিহ্বলাঃ'। ৩। ছ 'উপসৃত্য'।

নাধ্যগচ্ছমহং তস্মিন্নোষধীং[1] গন্ধমাদনে।
ততোঽয়ং শিখরঃ কৃৎস্নো গিরেস্তস্য ময়াহৃতঃ।
প্রভূতানি চ বিঘ্নানি নিহতানি ময়া রণে ॥ ৩৯ ॥
ঋষিরূপধরস্তত্র কালনেমির্নিশাচরঃ।
নিহতঃ স মহাকায়ো গন্ধকালী চ মোক্ষিতা ॥ ৪০ ॥
গন্ধর্ব্বাণাং সহস্রাণি নিহতানি বহূনি চ।
বিলম্বো মেঽভবৎ তত্র তেন ন ত্বরয়াগতঃ ॥ ৪১ ॥
কালাত্যয়ে কৃতে চৈব[2] প্রসাদং কর্ত্তুমর্হথ।
ওষধ্যা যানি চিহ্নানি তানি নষ্টানি[3] সম্ভ্রমাৎ।
অত্র সর্ব্বে বিচিনুধ্বং ময়ানীতো হ্যয়ং গিরিঃ ॥ ৪২ ॥
তস্য তদ্বচনং শ্রুত্বা সাধু সাধ্বিতি মারুতিম্।
প্রাশংসদ্ রাঘবস্তত্র হনূমন্তং মহাবলম্ ॥ ৪৩ ॥

---

৩৯। লো-টী। সমাহৃতঃ আনীতঃ।

৪১। লো-টী। নিহতানি নাশিতানি।

৪২। লো-টী। কালাত্যয়ে কালবিলম্বে। নষ্টানি বিস্মৃতানি। সম্ভ্রমাদ্ যুদ্ধাবেশাৎ সংবেগেন গমনাদ্বা। 'সংভ্রমো ভয়সংবেগদিব্যোঘপাথ নিক্রমে' ইতি ভূরি০।

---

আমি সেই গন্ধমাদন-পর্ব্বতে ওষধীর বিষয় অবগত হইতে পারি নাই, সেইজন্য এই সমগ্র শৃঙ্গটী আনয়ন করিয়াছি। আমি যুদ্ধে বহু বিঘ্ন বিনাশ করিয়াছি ॥ ৩৯ ॥

সেখানে ঋষিরূপধারী কালনেমিনামক বিশালকায় রাক্ষসকে বধ করিয়াছি, গন্ধকালীকে মুক্ত করিয়াছি এবং বহুসহস্র গন্ধর্ব্ব বধ করিয়াছি ; তাহাতে আমার বিলম্ব হইয়াছে, সেই জন্য শীঘ্র আসিতে পারি নাই ॥ ৪০-৪১ ॥

কালবিলম্বের দরুণ ক্ষমা করিবেন ; ওষধীর যে-সমস্ত চিহ্ন অবগত ছিলাম, তাহা [ যুদ্ধজনিত ] ব্যস্ততায় বিস্মৃত হইয়াছে। আমি এই পর্ব্বত আনয়ন করিয়াছি, আপনারা সকলে এই পর্ব্বতে অন্বেষণ করুন ॥ ৪২ ॥

রামচন্দ্র তাঁহার সেই কথা শ্রবণ করিয়া পবননন্দন মহাবীর হনুমান্‌কে

---

১। ছ '-ধিং'। । ২। ছ 'চৈবং'। ৩। ছ 'ভ্রষ্টানি'।

দেবানাং সদৃশং কর্ম্ম যৎ কৃতং হরিপুঙ্গব।
পুনরেব হি নেতব্যো যত আনীত এষ হি।
[১]ক্রীড়াস্থানং হি দেবানাং সদা পর্ব্বণি পর্ব্বণি ॥ ৪৪ ॥
অথ প্রীতো মহাতেজাঃ সুগ্রীবো বাক্যমব্রবীৎ।
সাধু বীর মহাভাগ যস্য তে বলমীদৃশম্ ॥ ৪৫ ॥
সুষেণং চাব্রবীৎ তত্র সুগ্রীবঃ স[২] মহাযশাঃ।
দেহি শীঘ্রং মহাভাগ লক্ষ্মণস্য মহৌষধীম্ ॥ ৪৬ ॥
সুগ্রীবস্য বচঃ শ্রুত্বা সুষেণস্ত্বরিতো[৩] যযৌ।
[৪]বিস্মিতঃ স গিরিং দৃষ্ট্বা ফলমূলোপশোভিতম্ ॥ ৪৭ ॥
[৫]নানাদ্রুমলতাকীর্ণং নানাগুল্মসমাকুলম্[৬]।
আরুরোহ গিরিং দিব্যং[৭] নানাধাতুবিভূষিতম্ ॥ ৪৮ ॥

৪৪। লো-টী। নিলয়স্থানং বসতিস্থানং পর্ব্বণি পর্ব্বণি উৎসবে উৎসবে।

'সাধু সাধু' বলিয়া প্রশংসা করিতে লাগিলেন ॥ ৪৩ ॥

হে বানরপুঙ্গব, তুমি যে কর্ম্ম করিয়াছ তাহা দেবতাদিগের উপযুক্ত। এই পর্ব্বতটী যেস্থান হইতে আনয়ন করিয়াছ, পুনরায় সেইস্থানে লইয়া যাইতে হইবে; কারণ, এই পর্ব্বতে দেবতারা প্রত্যেক পর্ব্বকালে ক্রীড়া করেন ॥ ৪৪ ॥

অনন্তর মহাতেজস্বী সুগ্রীব সন্তুষ্ট হইয়া বলিলেন, হে মহাভাগ বীর হনুমন্, তোমার এতাদৃশ শক্তি! তোমাকে ধন্যবাদ ॥ ৪৫ ॥

মহাযশস্বী সেই সুগ্রীব সুষেণকেও বলিলেন, হে মহাভাগ, লক্ষ্মণকে শীঘ্র মহৌষধী প্রদান করুন ॥ ৪৬ ॥

সুষেণ সুগ্রীবের বাক্য শ্রবণ করিয়া দ্রুত গমন করিলেন এবং ফলমূল-পরিশোভিত বিবিধ বৃক্ষ ও লতাসমাচ্ছন্ন বহু গুল্মপরিপূর্ণ এবং নানাবিধ ধাতু-

১। ছ 'দেবানাং নিলয়স্থানং'। ২। ছ 'সুমহা-'। ৩। ছ '-স্ত্বরিতং'। ৪। ছ 'স তু দৃষ্ট্বা গিরেঃ শৃঙ্গং শশংস পবনাত্মজম্'। ৫। ছ 'ততো দ্রুম-'। ৬। ছ '-রত্নবিভূষিতম্'। অতঃ পরং ছ 'পশ্যন্ স গিরিকুঞ্জানি নানাপুষ্পফলানি চ। চন্দনাগুরুবৃক্ষাংশ্চ নানাপুষ্পলতাস্তথা॥ হিন্তালসরলাংশ্চৈব সিন্ধুবারবনানি চ। কর্ণিকারানশোকাংশ্চ করবীরবনানি চ। কেশরান্ নিচুলাংশ্চৈতান্ নারিকেলবনানি চ॥ নানাগুল্মলতাকীর্ণং নানাজাতিসমাকুলম্। বিস্মিতঃ পর্ব্বতং দৃষ্ট্বা ফলমূলোপশোভিতম্॥' ইত্যধিকম্'। ৭। ছ 'রম্যং'।

আরুহ্য তস্য[1] শিখরে সোঽপশ্যৎ পরমৌষধীম্[2]।
দৃষ্ট্বা চোৎপাটয়ামাস বিশল্যকরণীং শুভাম্[3] ॥ ৪৯ ॥
গৃহীত্বা তরসা[4] চৈব সোঽবতীর্ণো মহীতলে[5]।
শিলায়াং জর্জ্জরীকৃত্য সুষেণো বৈদ্যসত্তমঃ।
লক্ষ্মণায় দদৌ নস্যং সুষেণঃ সুসমাহিতঃ ॥ ৫০ ॥
তাং বিশল্যাং সমাঘ্রায় লক্ষ্মণঃ পরবীরহা।
বিশল্যো নীরুজঃ শীঘ্রমুদতিষ্ঠন্মহীতলাৎ ॥ ৫১ ॥
বিশল্যং লক্ষ্মণং দৃষ্ট্বা রামো হর্ষমুপাগতঃ।
এহ্যেহীত্যব্রবীচ্চৈব[7] লক্ষ্মণং রাঘবস্তদা।
সস্বজে স্নেহগাঢ়ং চ বাষ্পব্যাকুললোচনঃ ॥ ৫২ ॥

---

[ লো-টী ]। কোবিদারান্ কাঞ্চনবৃক্ষান্ কেতকান্. কেতকীবৃক্ষান্। 'কুঠারানি'তি পাঠে পাদপবিশেষান্, 'কুঠারঃ পাদপে কীশে' ইতি কোষঃ। কেশরাণি হিঙ্গুবৃক্ষান্। 'কেশরং হিঙ্গুলে ক্লীবং কিঞ্জল্কে ন স্ত্রিয়াং পুমান্।' ইতি কোষঃ। নানাজাতিভিঃ পুষ্পজাতিভিশ্চ সমাকুলং ব্যাপ্তম্।

৫০। লো-টী। জর্জ্জরীকৃত্য নিষ্পিষ্য। শোভনা সেনা যস্য সঃ। যদি ণত্বপাঠঃ, তদা আর্ষম্। গিরিকুঞ্জাদীনি 'নানাজাতিসমাকুলমি'ত্যন্তানি পশ্যন্ পবনাত্মজং শশংসেতি পূর্ব্বক্রিয়য়া সম্বন্ধং দ্বিতীয়সুষেণপদম্।

৫১। লো-টী। নির্গতা রুজা যস্মাৎ সঃ।

৫২। লো-টী। স্নেহেন গাঢ়ং যথা।

---

বিভূষিত রমণীয় সেই পর্ব্বত দেখিয়া বিস্মিত হইয়া তাহাতে আরোহণ করিলেন ॥ ৪৭-৪৮ ॥

তিনি সেই পর্ব্বতের শিখরদেশে আরোহণ করিয়া মঙ্গলদায়িনী পরমৌষধী বিশল্যকরণী দেখিতে পাইলেন এবং দেখিয়া তাহা উৎপাটিত করিলেন ॥ ৪৯ ॥

চিকিৎসকশ্রেষ্ঠ অপ্রমত্ত সুষেণ উহা গ্রহণ করত দ্রুত ভূতলে অবতীর্ণ হইয়া প্রস্তরখণ্ডে নিষ্পেষিত করত লক্ষ্মণকে তাহার নস্য প্রদান করিলেন ॥ ৫০ ॥

শত্রুবীরঘাতী লক্ষ্মণ সেই বিশল্যকরণীর আঘ্রাণে যন্ত্রণা এবং রোগ-মুক্ত হইয়া ভূতল হইতে উত্থিত হইলেন ॥ ৫১ ॥

রামচন্দ্র লক্ষ্মণকে সুস্থ দেখিয়া আনন্দিত হইলেন এবং 'এস এস' বলিয়া

১। ছ 'ত্বরয়া চৈব'। ২। ছ '-ধিম্'। ৩। ছ 'তথা'। ৪। ছ 'ত্বরয়া'। ৫। ছ '-তলম্'।
৬। ছ 'অতঃ পরং ছ 'বানরশ্চ মহাবীর্য্যাঃ সসুগ্রীববিভীষণাঃ।' ইত্যধিকম্। ৭। ছ '-হি লক্ষ্মণেত্যেবমব্রবীদ্রাঘব-'।

অজিঘ্রচ্চাস্য মূর্দ্ধানং হর্ষাদশ্রূণ্যপাতয়ৎ[1]।
অব্রবীচ্চ পরিষ্বজ্য সৌমিত্রিং রাঘবস্তদা।
দিষ্ট্যা ত্বাং বীর পশ্যামি মরণাৎ পুনরাগতম্ ॥ ৫৩ ॥
সমুত্থিতং[2] তু হরয়ো ভূতলাদ্বীক্ষ্য লক্ষ্মণম্।
সাধু সাধ্বিতি সংহৃষ্টাঃ সুষেণং প্রত্যপূজয়ন্।
প্রশশংস চ সুগ্রীবঃ সুষেণং বৈদ্যসত্তমম্[3] ॥ ৫৪ ॥
কাকুৎস্থশ্চ মহাতেজাঃ প্রহস্যেদমুবাচ হ[4]।
ত্বৎপ্রসাদেন পশ্যামি লক্ষ্মণং ভ্রাতরং প্রিয়ম্[5] ॥ ৫৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে বিশল্যকরণং নাম চতুরশীতিতমঃ সর্গঃ ॥ ৮৪ ॥

---

[ লো-টী। ] প্রতীতঃ হৃষ্টঃ রামঃ 'প্রতীতঃ খ্যাতহৃষ্টয়ো'রিতি কোষঃ। বিশল্যকরণম্, ওষধ্যানয়নং বা পাঠঃ ॥ ৮৪ ॥

---

বাষ্পাকুলনেত্রে সস্নেহে গাঢ় আলিঙ্গন করিলেন এবং লক্ষ্মণের মস্তক আঘ্রাণ করিয়া আনন্দাশ্রু বিসর্জ্জন করিলেন। রাম লক্ষ্মণকে আলিঙ্গন করিয়া বলিলেন, হে বীর, সৌভাগ্যবশতঃ মৃত্যুমুখ হইতে আগত তোমাকে পুনরায় দেখিতে পাইতেছি ॥ ৫২-৫৩ ॥

বানরগণ লক্ষ্মণকে ভূতল হইতে উত্থিত দেখিয়া 'সাধু সাধু' বলিয়া সুষেণকে অভিনন্দিত করিতে লাগিল। সুগ্রীবও চিকিৎসকশ্রেষ্ঠ সুষেণের প্রশংসা করিতে লাগিলেন ॥ ৫৪ ॥

মহাতেজস্বী রামচন্দ্রও হাসিয়া এই কথা বলিলেন "তোমার অনুগ্রহেই প্রিয় ভ্রাতা লক্ষ্মণকে দেখিতে পাইতেছি" ॥ ৫৫ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে বিশল্যকরণ-নামক ৮৪তম সর্গ সমাপ্ত ॥ ৮৪ ॥

---

১। ছ '-ণ্যবর্ত্তয়ৎ'। ২। ছ '-তঞ্চ'। ৩। ছ '-মুত্তমম্'। ৪। ছ 'প্রশস্যেদ-'। ৫। ছ অতঃ পরং 'ইতি হর্ষবিবৃদ্ধলোচনো মহাত্মা রঘুকুলবংশবিবর্দ্ধনস্তদানীম্। হরিবরসচিবৈঃ স বন্দ্যমানস্ত্রিদশগণৈরিব বাসবঃ প্রতীতঃ ॥' ইত্যধিকম্।

## ( ৮৫ ) পঞ্চাশীতিতমঃ সর্গঃ

[১]উত্থিতং লক্ষ্মণং দৃষ্ট্বা বিশল্যং নিরুপদ্রবম্।

সিংহনাদান্ ব্যমুঞ্চন্ত বানরাস্তে সমন্ততঃ ॥ ১ ॥

অপূর্ব্বং পর্ব্বতং দৃষ্ট্বা কৌতূহলসমন্বিতাঃ।

[২]সর্ব্বে প্রাঞ্জলয়ো ভূত্বা সুগ্রীবং [৩]সমুপস্থিতাঃ ॥ ২ ॥

[৪]কৌতূহলসমুৎপন্নাঃ পর্ব্বতারোহণং প্রতি।

অনুজ্ঞাতাস্ততস্তেন সুগ্রীবেণ মহাত্মনা ॥ ৩ ॥

আরূঢ়াস্তত্র পশ্যন্তি পর্ব্বতে গন্ধমাদনে।

ঋষিকুণ্ডানি দিব্যানি ফলানি বিবিধানি চ ॥ ৪ ॥

স্নান্তি স্ম গিরিকুণ্ডেষু ভক্ষয়ন্তি ফলানি চ।

ক্ষণেন বানরৈস্তত্র ফলমূলং চ ভক্ষিতম্ ॥ ৫ ॥

---

১। লো-টী। নিরুপদ্রবং ত্যক্তবেদনম্।

---

লক্ষ্মণকে বেদনাহীন এবং নিরুপদ্রবে উত্থিত দেখিয়া বানরগণ চতুর্দ্দিকে সিংহনাদ করিতে লাগিল ॥ ১ ॥

আশ্চর্য্যজনক পর্ব্বত দর্শনে কৌতূহলাক্রান্ত হইয়া সকলে কৃতাঞ্জলিপুটে সুগ্রীবের নিকট উপস্থিত হইল ॥ ২ ॥

পর্ব্বতারোহণে ঔৎসুক্যসম্পন্ন বানরগণ মহাত্মা সুগ্রীবের অনুমতি লইয়া সেই গন্ধমাদনপর্ব্বতে আরোহণ করত রমণীয় ঋষিকুণ্ডসমূহ এবং নানাবিধ ফল

---

১। ছ 'অয়ং শ্লোকো নাস্তি'। ২। ছ 'ততঃ'। ৩। ছ 'বাক্যমব্রুবন্'। ৪। অতঃ প্রভৃতি ৫ম-শ্লোকান্তস্য স্থানে 'কৌতূহলং মহারাজ সর্ব্বেষাং পর্ব্বতং প্রতি। অনুজ্ঞাতাস্তু রামেণ সুগ্রীবেণ চ তে ততঃ। কৃত্বা প্রহর্ষসন্নাদমধ্যারোহন্ত পর্ব্বতম্। সর্ব্বর্ত্তুকুসুমাকীর্ণং নানাদ্রুমলতাকুলম্। মুঞ্চন্তঃ সিংহনাদাংশ্চ বিচেরুস্তে শিলোচ্চয়ম্। তে নগাগ্রাণ্যগাগ্রাণি ফলার্থে চ প্রধাবিতাঃ। ক্ষণেন বানরাস্তত্র ফলমূলমভক্ষয়ন্'। ইতি পাঠঃ।

[১]ভক্ষয়িত্বা তু মূলানি ফলানি বিবিধানি চ।
পীত্বা চ শীতলং তোয়মবতেরুঃ প্লবঙ্গমাঃ ॥ ৬ ॥
অবতীর্ণান্ কপীন্ দৃষ্ট্বা রামঃ সুগ্রীবমব্রবীৎ।
উচ্যতাং হনুমান্ [২]বীরঃ পর্ব্বতো নীয়তামিতি ॥ ৭ ॥
যস্মাচ্চৈ[৩]বোদ্ধৃতঃ স্থানাৎ তত্রৈবায়ং নিবেশ্যতাম্।
সুগ্রীবো রামবচনাদ্ধনুমন্তং তথোক্তবান্ ॥ ৮ ॥
হনুমানেবমুক্তস্তু সুগ্রীবেণ মহাত্মনা।
প্রণম্য বাহিনীমুখ্যান্ মহাবলপরাক্র[৪]মঃ ॥ ৯ ॥
বাহুভ্যামুদ্ধরংস্তত্র শিলোচ্চয়মনুত্তমম্।
উৎপপা[৫]তাথ বেগেন ব্যোম মারুতনন্দনঃ ॥ ১০ ॥

---

৬। লো-টী। অবতেরুঃ ভুবি পেতুরাজগ্মুরিতি বা।
৭। লো-টী। অবতীর্ণান্ আগতান্।
৮। লো-টী। উদ্ধৃতঃ উৎপাটিতঃ, নিবেশ্যতাং স্থাপ্যতাম্।
১০। লো-টী। উদ্ধরন্ গৃহ্ণন্।

---

দেখিতে পাইল। তাহারা গিরিকুণ্ডে স্নান করিল এবং ফল ভক্ষণ করিতে লাগিল। ক্ষণকালের মধ্যেই বানরগণ সমস্ত ফলমূল ভক্ষণ করিয়া ফেলিল ॥ ৩-৫ ॥

বানরগণ বহুবিধ ফল-মূল ভক্ষণ করিয়া ও শীতল জল পান করিয়া অবতরণ করিল ॥ ৬ ॥

রামচন্দ্র বানরদিগকে অবতীর্ণ দেখিয়া সুগ্রীবকে বলিলেন—"বীর হনুমান্‌কে পর্ব্বত লইয়া যাইতে আদেশ কর, যেস্থান হইতে ইহাকে উত্তোলিত করিয়াছে, সেইস্থানেই স্থাপিত করুক", সুগ্রীব রামচন্দ্রের কথানুসারে হনুমান্‌কে সেইরূপ আদেশ করিলেন ॥ ৭-৮ ॥

মহাত্মা সুগ্রীব হনুমান্‌কে এইরূপ বলিলে, মহাবলপরাক্রমশালী পবননন্দন হনুমান্ প্রধান সৈনিকদিগকে প্রণাম করিয়া অত্যুত্তম পর্ব্বতকে দুই হস্তে উত্তোলিত করত বেগে আকাশে উত্থিত হইলেন ॥ ৯-১০ ॥

১। ছ 'তে ভক্ষয়িত্বা মূ-'। ২। ছ 'ধীরঃ'। ৩। ছ '-দেবো-'। ৪। ছ '-মান্'। ৫। ছ '-ত স বে-'।

অপশ্যদ্ রাবণস্তং চ নীয়মানং শিলোচ্চয়ম্ ।
দৃষ্ট্বা চৈবাব্রবীৎ তত্র রাক্ষসান্ বলদর্পিতান্ ॥ ১১ ॥
তালজঙ্ঘং মহাঘোরং সিংহবক্ত্রং ঘটোদরম্ ।
উল্কামুখং মহাবীর্য্যং [১]চন্দ্রলেখং চ রাক্ষসম্ ।
হস্তিকর্ণং মহা[২]বাহুং কঙ্কতুণ্ডং তথৈব চ ॥ ১২ ॥
শীঘ্রং মায়াপ্রভাবেণ গৃহ্যতাং হনুমান্ কপিঃ ।
যুষ্মভ্যং রাক্ষসশ্রেষ্ঠাঃ পূজাং দাস্যাম্যনুত্তমাম্ ॥ ১৩ ॥
রাবণস্য বচঃ শ্রুত্বা রাক্ষসাস্তে মহাবলাঃ ।
[৩]কবচাবৃতসর্ব্বাঙ্গা নানাপ্রহ[৪]রণাস্তথা ।
ততঃ সর্ব্বে সমুৎপেতুরাকাশং রজনীচরাঃ ॥ ১৪ ॥
গচ্ছন্তং মারুতিং দৃষ্ট্বা নগহস্তং দুরাসদম্ ।
রাক্ষসা বলিনঃ সর্ব্বে বাক্যং [৫]তদিদমব্রুবন্ ॥ ১৫ ॥

---

১৪। লো-টী। রাবণস্য বচঃ শ্রুত্বা নানাপ্রহরণায়ুধা বভূবুরিতি বাক্যশেষঃ।

---

রাবণ হনুমান্‌কে পর্ব্বত লইয়া যাইতে দেখিলেন এবং দেখিয়া বলদর্পিত অতিভয়ঙ্কর তালজঙ্ঘ, সিংহবক্ত্র, ঘটোদর, মহাবীর উল্কামুখ, মহাবাহু হস্তিকর্ণ ও কঙ্কতুণ্ড প্রভৃতি রাক্ষসদিগকে বলিলেন—॥ ১১-১২ ॥

রাক্ষসগণ, তোমাদিগকে বিশেষভাবে পুরস্কৃত করিব, তোমরা শীঘ্র মায়াপ্রভাবে বানর হনুমান্‌কে ধৃত কর ॥ ১৩ ॥

সেই মহাবলশালী রাক্ষসগণ রাবণের বাক্য শ্রবণ করত বর্ম্মদ্বারা সর্ব্বাঙ্গ আবৃত করিয়া নানাবিধ অস্ত্র ধারণপূর্ব্বক সকলেই আকাশে উত্থিত হইল ॥ ১৪ ॥

বলবান্ রাক্ষসগণ পর্ব্বত হস্তে দুর্দ্ধর্ষ পবননন্দন হনুমান্‌কে গমন করিতে দেখিয়া এই কথা বলিল—॥ ১৫ ॥

---

১। ছ 'চতুর্দ্দংষ্ট্রং'। ২। ছ '-কর্ণং'। ৩। ছ 'বিচিত্রকবচাঃ সর্ব্বে'। ৪। ছ '-ণায়ুধাঃ'। ৫। ছ 'ত ইদ-'।

কস্ত্বং বানররূপেণ গিরিমাদায় গচ্ছসি।
ন বিভেষি চ দেবানাং দৈত্যানাং [1] চ ন রক্ষসাম্ ॥ ১৬ ॥
অদ্য কস্তে গৃহীতস্য পরিত্রাতা ভবিষ্যতি।
ব্রহ্মা মহেশ্বরো বিষ্ণুর্যমো বৈশ্রবণস্তথা ॥ ১৭ ॥
শক্রশ্চ সুমহাতেজাঃ সংপ্রাপ্তাস্ত্বাং [2] জিঘাংসয়া।
তেষাং তদ্বচনং শ্রুত্বা প্রত্যুবাচ স মারুতিঃ ॥ ১৮ ॥
যদি লোকাস্ত্রয়ঃ প্রাপ্তাঃ সসুরাসুরপন্নগাঃ।
সর্ব্বাংস্তান্ নিহনিষ্যামি স্ববাহুবলমাশ্রিতঃ ॥ ১৯ ॥
ইত্যুক্ত্বা তানসৌ তত্র রাক্ষসান্ রাবণাশ্রয়ান্।
বিদিত্বা চেষ্টিতৈর্বীরো হনূমাংস্তৈরযুধ্যত ॥ ২০ ॥

১৭। লো-টী। গৃহীতস্য অস্মাভির্বেষ্টিতস্য।
১৮। লো-টী। ত্বাং জিঘাংসয়া বয়ং সংপ্রাপ্তাঃ।

কে তুমি বানররূপ ধারণপূর্ব্বক পর্ব্বত লইয়া যাইতেছ এবং দেবতা, দৈত্য ও রাক্ষসের ভয় করিতেছ না ॥ ১৬ ॥

তোমাকে বধ করিবার জন্য আমরা সমাগত হইয়াছি, এখন তোমাকে বধ করিলে ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর, যম, কুবের এবং অতিতেজস্বী ইন্দ্র ইহার মধ্যে কে তোমাকে রক্ষা করিবে? তাহাদের এই কথা শ্রবণ করিয়া পবননন্দন হনুমান্ প্রত্যুত্তর করিলেন, "যদি দেবতা, অসুর এবং পন্নগের সহিত ত্রিভুবনের সমস্ত লোক উপস্থিত হয়, তাহা হইলেও তাহাদের সকলকে আমি স্বীয় বাহুবলের আশ্রয়েই নিহত করিব" ॥ ১৭-১৯ ॥

এই বলিয়া সেই বীর হনুমান্ আকার-ইঙ্গিতে সেই রাক্ষসদিগকে রাবণের আশ্রিত বলিয়া বুঝিতে পারিয়া তাহাদের সহিত যুদ্ধ করিলেন ॥ ২০ ॥

১। ছ 'ন চ'। ২। ছ '-প্তাস্ত্বজি-'।

স গৃহীতগিরির্দোর্ভ্যাং পদ্ভ্যামেব মহাবলঃ।
যুধ্যমানো জঘানাথ রাক্ষসাংস্তান্ মহাবলান্ ॥ ২১ ॥
নিষ্পিপেষোরসা কাংশ্চিৎ কাংশ্চিৎ পদ্ভ্যাং মহাবলঃ।
কাংশ্চিদেব চ দংষ্ট্রাভিরপরানপি জানুনা ॥ ২২ ॥
আকাশে নগহস্তস্য বানরস্য মহাত্মনঃ।
অন্যে লাঙ্গূলপাশেন বদ্ধাস্তত্র ললম্বিরে ॥ ২৩ ॥
লম্বমানা বিভান্তি স্ম রাক্ষসাস্তে মহাবলাঃ।
সুবর্ণসূত্রগ্রথিতা মহানীলোপলা ইব ॥ ২৪ ॥
কথঞ্চিন্মহতো যত্নাল্লাঙ্গূলেন নিবেষ্টিতঃ।
আত্মানমথ উন্মুচ্য তালজঙ্ঘো বিদুদ্রুবে ॥ ২৫ ॥

২৪। লো-টী। সুবর্ণসূত্রস্থানীয়ং পীতবর্ণলাঙ্গূলম্।
২৫। লো-টী। বিবেষ্টিতঃ বিশেষেণাবৃতঃ।

মহাবীর হনুমান্ দুই হস্তদ্বারা পর্ব্বত গ্রহণ করিয়া পদদ্বয় দ্বারাই যুদ্ধ করিতে করিতে সেই মহাবলশালী রাক্ষসদিগকে নিহত করিলেন ॥ ২১ ॥

মহাবীর হনুমান্ কতক রাক্ষসকে বক্ষঃস্থলদ্বারা, কতকগুলিকে পদদ্বারা কতকগুলিকে দন্তদ্বারা এবং কতকগুলিকে জানুদ্বারা নিষ্পেষিত করিলেন ॥ ২২ ॥

অবশিষ্ট রাক্ষসগণ পর্ব্বতপাণি মহাত্মা হনুমানের লাঙ্গূলপাশে বদ্ধ হইয়া আকাশে ঝুলিতে লাগিল ॥ ২৩ ॥

মহাবলশালী সেই রাক্ষসগণ লম্বমান হইয়া সুবর্ণসূত্রে গ্রথিত বৃহৎ নীলকান্ত মণির ন্যায় শোভা পাইতে লাগিল ॥ ২৪ ॥

লাঙ্গূলাবদ্ধ 'তালজঙ্ঘ' অতিশয় যত্নসহকারে কোনরূপে নিজকে মুক্ত করিয়া পলায়ন করিল ॥ ২৫ ॥

১। ছ 'গৃহীত্বা গিরিং দো-'। ২। ছ '-থাথ রক্ষাংসি পদ্ভ্যামেব মহাবলঃ'। ৩। ছ '-দেবাথ'। ৪। ছ 'গজহস্তস্য'। ৫। ছ 'বিবে-'। ৬। ছ '-ঙ্ঘঃ প্রদুদ্রুবে'।

স হত্বা রাক্ষসাংস্তাংস্তু হনূমান্ মারুতাত্মজঃ।
জগামাদায় তং[1] শৈলং বিরাজন্ খে মহাবলঃ ॥ ২৬ ॥
ততো দেবাঃ সগন্ধর্ব্বাঃ সবিদ্যাধরচারণাঃ।
অব্রুবন্ সাধু হনুমন্ যস্য তেঽয়ং পরাক্রমঃ ॥ ২৭ ॥
অত্যুগ্রমীদৃশং কর্ম্ম ত্বত্তঃ কুর্ব্বীত কোঽপরঃ।
আকাশে গিরিমাদায় সূদিতাস্তে[2] নিশাচরাঃ ॥ ২৮ ॥
ইতি[3] সংস্তূয়মানোঽসৌ সম্প্রাপ্তো গন্ধমাদনম্।
যতশ্চোৎপাটিতস্তত্র তং[4] গিরিং সংন্যবেশয়ৎ ॥ ২৯ ॥
তালজঙ্ঘোঽপি সন্ত্রস্তঃ প্রপলায্য নিশাচরঃ।
ন্যবেদয়ৎ[5] সুসম্ভ্রান্তো রাবণস্য মহাত্মনঃ[6] ॥ ৩০ ॥
শৃণু রাজন্ যথা তেন রাক্ষসাস্তে হতা[7] বিভো।
তং শৈলমপরিত্যজ্য নগহস্তেন ধীমতা ॥ ৩১ ॥

২৬। লো-টী। তচ্ছৈলং স চাসৌ শৈলশ্চেতি তম্, বিরাজন্ বিরাজমানঃ।
২৯। লো-টী। সন্ন্যবেশয়ৎ অস্থাপয়ৎ।
৩০। লো-টী রাবণস্য স্থানে ইত্যর্থঃ।

মহাবলশালী পবননন্দন হনুমান্ সেই রাক্ষসদিগকে বধ করিয়া সেই পর্ব্বত গ্রহণ করত আকাশে শোভা পাইতে পাইতে গমন করিলেন ॥ ২৬ ॥

অনন্তর গন্ধর্ব্ব, বিদ্যাধর এবং চারণগণের সহিত দেবগণ বলিলেন, হনুমন্, তোমার এতাদৃশ পরাক্রমের জন্য তোমাকে ধন্যবাদ ॥ ২৭ ॥

এতাদৃশ ভীষণ কর্ম্ম তুমি ভিন্ন অন্য কে করিতে পারে? তুমি আকাশে পর্ব্বতধারণ পূর্ব্বক রাক্ষসদিগকে নিহত করিয়াছ। ॥ ২৮ ॥

এইরূপ প্রশংসিত হনুমান্ গন্ধমাদনে উপস্থিত হইয়া যেস্থান হইতে উৎপাটিত করিয়াছিলেন সেই পর্ব্বতটীকে সেইস্থানে পুনরায় স্থাপিত করিলেন ॥ ২৯ ॥

রাক্ষস তালজঙ্ঘ ভয়ে পলায়ন করিয়া অতিশয় সম্ভ্রমের সহিত মহাত্মা রাবণের সমীপে নিবেদন করিল—॥ ৩০ ॥

হে প্রভো, হে মহারাজ, শ্রবণ করুন, কি প্রকারে সেই বুদ্ধিমান্ পর্ব্বতধারী

১। ছ 'তচ্ছৈলং'। ২। ছ '-তা যম্নি-'। ৩। ছ 'ইত্যেবং স্তূয়-'। ৪। ছ 'গিরিং স সন্ন্যবে-'। ৫। ছ 'ন্যবেদয়ত দীনাত্মা'। ৬। ছ 'দুরাত্মনঃ'। ৭। ছ '-তাঃ প্রভো'।

লাঙ্গূলেন হতাঃ কেচিৎ কেচিদ্দংষ্ট্রাভিরর্দ্দিতাঃ।
কথঞ্চিদহমেকস্তু জীবন্ প্রাপ্তস্তবান্তিকম্ ॥ ৩২ ॥
শ্রুত্বৈতৎ তালজঙ্ঘাৎ[1] স হনুমৎকর্ম্ম দুষ্করম্।
চিন্তাপরোঽভবদ্ রাজা রাক্ষসানাং মহাবলঃ ॥ ৩৩ ॥
রাক্ষসা যে বিশিষ্টা হি মায়াবন্তো মহাবলাঃ।
হনূমতা হতাস্তেঽপি নিষ্প্রধানাঃ[2] কৃতা বয়ম্ ॥ ৩৪ ॥
অপরে মন্ত্রয়ন্তি স্ম বুদ্ধিমন্তো নিশাচরাঃ।
অহো বলমিদং তস্য বানরস্য দুরাত্মনঃ[3] ॥ ৩৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে তালজঙ্ঘাদিবধো নাম
পঞ্চাশীতিতমঃ সর্গঃ ॥ ৮৫ ॥

---

[ লো-টী। ] রাক্ষসানাং চেতঃ বিবিধৈর্হনুমতো রণচরিতৈশ্চেষ্টিতৈঃ হুতবহমধ্যগতমিব বভূব। তালজঙ্ঘাদিবধ ইত্যত্রাতদ্গুণসংবিজ্ঞানো বহুব্রীহিঃ।

তালজঙ্ঘাদিবধঃ ॥ ৮৫ ॥

---

হনুমান্ সেই পর্ব্বত পরিত্যাগ না করিয়াই রাক্ষসদিগকে বধ করিয়াছে। ॥ ৩১ ॥

কতক রাক্ষস লাঙ্গূলের আঘাতে নিহত হইয়াছে, কতক দন্তাঘাতে নিপীড়িত হইয়াছে; মাত্র আমি একাই অতিকষ্টে জীবিতাবস্থায় আপনার সমীপে উপস্থিত হইয়াছি ॥ ৩২ ॥

মহাবলশালী রাক্ষসরাজ রাবণ তালজঙ্ঘের নিকট হইতে হনুমানের এতাদৃশ দুষ্কর কার্য্যের বিষয় শ্রবণ করিয়া চিন্তাকুল হইলেন ॥ ৩৩ ॥

যে-সমস্ত মহাবলশালী বিশিষ্ট মায়াবী রাক্ষস ছিল, তাহাদিগকেও হনুমান্ বধ করিয়া আমাদিগকে প্রধান বীরহীন করিল ॥ ৩৪ ॥

অন্যান্য বুদ্ধিমান্ রাক্ষসেরা কথোপকথন করিতে লাগিল যে, অহো! সেই দুরাত্মা বানরের কি আশ্চর্য্য ক্ষমতা! ॥ ৩৫ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে তালজঙ্ঘাদিবধ-নামক
৮৫তম সর্গ সমাপ্ত ॥ ৮৫ ॥

---

১। ছ '-জ্ঘাত্তু'। ২। ছ 'নিঃপ্র-'। ৩। ছ 'মহাত্মনঃ'। অতঃ পরং ছ 'ইতি গুরুজনপরিকল্পিতানাং রণচরিতৈর্বিবিধৈস্তু রাক্ষসানাম্। কপিগতমনসাং তদা বভূব হুতবহ ইব (?) মধ্যগতং যথৈব তেজঃ'।

## ( ৮৬ ) ষড়শীতিতমঃ সর্গঃ

ততো নিবেশ্য তং[১] শৈলং হনুমান্[২] মারুতাত্মজঃ।
সমুৎপত্য মহাতেজা আকাশং হরিপুঙ্গবঃ ॥ ১ ॥
স্তূয়মানঃ সুরৈঃ সিদ্ধৈর্গন্ধর্বৈঃ সহচারণৈঃ।
অপ্সরোভিশ্চ মুদিতৈর্ন্যবর্ত্তত মহাযশাঃ ॥ ২ ॥
উপর্য্যেব স লঙ্কায়াং হনুমান্ মারুতাত্মজঃ[৩]।
সম্প্রাপ্তো যত্র সুগ্রীবো রাঘবশ্চ সলক্ষ্মণঃ ॥ ৩ ॥
দৃষ্ট্বা প্রাপ্তং হনূমন্তং রামো হর্ষমুপাগতঃ।
স্বাগতং তে[৪] হরিশ্রেষ্ঠ সুখাগতমরিন্দম ॥ ৪ ॥
দিষ্ট্যা ক্ষেমেণ সম্প্রাপ্তো গত্বা[৫] ত্বং বানরোত্তম।
পশ্যামি ভবতো বীর্য্যাল্লক্ষ্মণং শুভলক্ষণম্ ॥ ৫ ॥

---

১। লো-টী। নিবেশ্য সংস্থাপ্য।
২। লো-টী। সুরৈরিত্যাদিভির্মুদিতৈঃ।

---

অনন্তর পবননন্দন বানরপুঙ্গব মহাতেজস্বী ও মহাযশস্বী হনুমান্ সেই পর্ব্বত যথাস্থানে সংস্থাপিত করিয়া আকাশে উত্থিত হইয়া আনন্দিত চারণগণ, দেবগণ, সিদ্ধগণ, গন্ধর্ব্বগণ ও অপ্সরাগণকর্ত্তৃক প্রশংসিত হইয়া প্রত্যাবর্ত্তন করিলেন ॥ ১-২ ॥

পবননন্দন হনুমান্ যেস্থানে সুগ্রীব এবং লক্ষ্মণের সহিত রামচন্দ্র অবস্থান করিতেছিলেন, সেইস্থানে লঙ্কার উপরিভাগে উপস্থিত হইলেন ॥ ৩ ॥

রামচন্দ্র হনুমান্‌কে সমাগত দেখিয়া হর্ষযুক্ত হইয়া বলিলেন, হে বানরশ্রেষ্ঠ, তোমার আগমন নির্ব্বিঘ্নে হইয়াছে ত? হে অরিন্দম, তুমি সুখে আগমন করিয়াছ ত? ॥ ৪ ॥

হে বানরশ্রেষ্ঠ হনুমন্, সৌভাগ্যবশতঃ তুমি [গন্ধমাদনে] গমন করিয়া কুশলে

---

১। ছ 'তচ্ছৈলং'। ২। ছ 'যথাবন্মারুতিস্তদা-'। ৩। ছ 'পবনা-'। ৪। ছ 'বানরশ্রেষ্ঠ'। ৫। ছ 'যো হি ত্বং'।

পঞ্চত্বং যদ্যয়ং যাতো মারুতে লক্ষ্মণো মম।
নৈব মে বিজয়েনার্থো ন মৈথিল্যা ন চাত্মনা ॥ ৬ ॥
ইত্যেবং বদতস্তস্য রাঘবস্য মহাত্মনঃ।
শ্রুত্বা শিথিলয়া বাচা লক্ষ্মণো বাক্যমব্রবীৎ ॥ ৭ ॥
তাং প্রতিজ্ঞাং প্রতিজ্ঞায় পুরা সত্যপরাক্রম।
লঘুঃ[১] কশ্চিদিবাতেজা নৈবং ত্বং বক্তুমর্হসি ॥ ৮ ॥
ন হি[২] প্রতিজ্ঞাং কুর্ব্বন্তি সাধবো[৩] বিতথাং নৃপ।
লক্ষণং তু মহত্ত্বস্য প্রতিজ্ঞাপরিপালনম্ ॥ ৯ ॥

৬। লো-টী। যদি পঞ্চত্বং যাতঃ, তদা নৈবমর্হতি আত্মনা দেহেন।

৮। লো-টী। এবং 'নৈব মে বিজয়েনার্থো ন মৈথিল্যা ন চাত্মনা' ইত্যেবং নৈব বক্তুমর্হসি, ক ইব? অতেজাঃ কশ্চিৎ লঘুর্জন ইব।

৯। লো-টী। বিতথাং বিফলাম্।

আগমন করিয়াছ, তোমার সামর্থ্যের জন্যই শুভলক্ষণসম্পন্ন লক্ষ্মণকে দেখিতে পাইতেছি ॥ ৫ ॥

হে পবননন্দন, যদি আমার এই লক্ষ্মণ পঞ্চত্ব প্রাপ্ত হইত, তবে আমার যুদ্ধজয়ের কোন মূল্য থাকিত না, সীতাকে লাভ করারও কোন অর্থ থাকিত না এবং আমার দেহেরও কোন প্রয়োজন থাকিত না ॥ ৬ ॥

মহাত্মা রামচন্দ্র এইরূপ বলিলে লক্ষ্মণ তাঁহার কথা শ্রবণ করিয়া অস্পষ্ট বাক্যে বলিতে লাগিলেন—॥ ৭ ॥

হে সত্যপরাক্রম, পূর্ব্বে তাদৃশ প্রতিজ্ঞা করিয়া বর্ত্তমানে আপনি পরাক্রমশূন্য সাধারণ লোকের ন্যায় এইরূপ বলিতে পারেন না ॥ ৮ ॥

রাজন্, সাধু ব্যক্তিগণ প্রতিজ্ঞা করিয়া তাহা নিষ্ফল করেন না, ( অর্থাৎ তাহা সার্থক করেন, ) প্রতিজ্ঞা পরিপালন মহত্ত্বের লক্ষণ ॥ ৯ ॥

১। ছ 'দিবাল্পো দিবাতেজাশ্চ'। ২। ছ 'ন প্রতিজ্ঞাং হি'। ৩। ছ 'বিতথাং সাধবস্তথা'।

তদলং মৎকৃতেনৈব নৈরাশ্যমুপগম্য[১] বৈ।
বধেন রাবণস্যাদ্য প্রতিজ্ঞাং পরিপালয় ॥ ১০ ॥
ন জীবন্ যাস্যতে পাপস্তব বাণপথং গতঃ।
নর্দ্দতস্তীক্ষ্ণদংষ্ট্রস্য সিংহস্যেব মহাগজঃ ॥ ১১ ॥
অহং তু[২] বধমিচ্ছামি শীঘ্রং[৩] তস্য দুরাত্মনঃ।
যাবদস্তং ন যাত্যেষ কৃতকর্ম্মা দিবাকরঃ[৪] ॥ ১২ ॥
তম ইব কিরণৈঃ সহস্ররশ্মিঃ শরকিরণৈর্জহি রাবণং সুতীক্ষ্ণৈঃ।
রণশিরসি নিপাতিতস্য বক্ত্রং মুদিতমনাঃ সমুদীক্ষিতুং ত্বরামি ॥ ১৩ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে শৈলনিবেশনং নাম
ষড়শীতিতমঃ সর্গঃ ॥ ৮৬ ॥ *

---

১০। লো-টী। মৎকৃতেন যন্নৈরাশ্যমবগম্যতে তদলং ব্যর্থম্। নিহস্য চক্ষুঃ পশ্যতঃ (?)।
১৩। লো-টী। জহি নাশয় যথা তমো নাশয়তি।

লঙ্কাকাণ্ডে হনুমৎপ্রত্যাগমনম্ ॥ ৮৬ ॥

---

অতএব আমার কার্য্যের জন্য নৈরাশ্য অবলম্বন করিবার প্রয়োজন নাই, আজ রাবণকে বধ করিয়া প্রতিজ্ঞা পালন করুন ॥ ১০ ॥

গর্জ্জনকারী তীক্ষ্ণদন্ত সিংহের কবল হইতে প্রকাণ্ড হস্তীর ন্যায় আপনার বাণপথ হইতে পাপিষ্ঠ রাবণ প্রাণ লইয়া যাইতে পারিবে না ॥ ১১ ॥

আমি অতিশীঘ্র—এই সূর্য্যের কর্ত্তব্য সমাপনপূর্ব্বক অস্তগমনের পূর্ব্বেই—দুরাত্মা রাবণের বধ ইচ্ছা করি ॥ ১২ ॥

সূর্য্য যেমন কিরণসমূহদ্বারা অন্ধকার বিনাশ করেন, সেইরূপ আপনি সুতীক্ষ্ণ শরসমূহদ্বারা রাবণকে বধ করুন, আমি হৃষ্টান্তঃকরণে যুদ্ধক্ষেত্রে নিপাতিত রাবণের মুখমণ্ডল দর্শন করিতে ব্যগ্র হইয়াছি ॥ ১৩ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে শৈলনিবেশন-নামক
৮৬তম সমাপ্ত ॥ ৮৬ ॥

---

১। ছ 'তে'। ২। ছ 'হি'। ৩। ছ '-ভ্রমস্য'। ৪। ছ অতঃ পরং ছ 'শ্রুত্বা তু রামো বচনং মহাত্মনঃ প্রচক্রমে তস্য বধায় রক্ষসঃ। প্রগৃহ্য চাপং স মহাত্মনস্তদা বলাভিনন্দী প্রমুখে ব্যবস্থিতঃ'॥ ইত্যধিকম্।

* অতঃ পরং ছ-পুস্তকে সর্গান্তরমধিকমবলোক্যতে—

লক্ষ্মণস্য তু তদ্বাক্যং শ্রুত্বা তত্র স রাঘবঃ।
উবাচ হিতমত্যর্থং লক্ষ্মণং সমিতিঞ্জয়ঃ॥ ১॥
এবমেতন্মহাবাহো যথা বদসি লক্ষ্মণ।
ন প্রতিজ্ঞাং প্রকুর্ব্বন্তি বিতথাং সাধবো জনাঃ॥ ২॥
প্রতিজ্ঞাতং ময়া যত্তু রাবণং লোকরাবণম্।
অহমেব বধিষ্যামি সত্যমেতদ্ ব্রবীমি বঃ॥ ৩॥
বিধ্বংসয়ন্ শরৈস্তীক্ষ্ণৈর্দ্দিবসে হ্যনিবর্ত্তিতে।
প্রতিজ্ঞাং সফলামদ্য করিষ্যে নাত্র সংশয়ঃ॥ ৪॥
এবমুক্ত্বা ততো রাম ইক্ষ্বাকুকুলনন্দনঃ।
বিভীষণমিদং বাক্যং প্রত্যুবাচ মহাযশাঃ॥ ৫॥
ক্বাসৌ লঙ্কেশ্বরঃ ক্রুদ্ধো রাবণো যুদ্ধদুর্ম্মদঃ।
রণভূমিং পরিত্যজ্য ক্বাস্তে কিং বাস্য চেষ্টিতম্॥ ৬॥
ময়ি চ্ছিদ্রে প্রহর্ত্তা চ হৃতপাপশ্চ রাবণঃ।
যোদ্ধব্যং যত্ত্বয়া বীর শীঘ্রমেতন্মমাজ্ঞয়া॥ ৭॥
রামস্য বচনং শ্রুত্বা তৎকালার্থসমন্বিতম্।
উবাচ বচনং ধীমান্ রামমেতদ্ বিভীষণঃ॥ ৮॥
প্রবিবেশ পুরীং তূর্ণং লঙ্কামেব সহানুগঃ।
সোঽবতীর্য্য রথাত্তত্র বধমিচ্ছংস্তবানঘ॥ ৯॥
চিন্তয়ামাস দুষ্টাত্মা বরদানমথাদ্ভুতম্।
যদ্দত্তং শম্ভুনা পূর্ব্বং সর্ব্বশত্রুবিনাশনম্॥ ১০॥
অজেয়ং সপ্তভির্লোকৈঃ সসুরাসুরমানুষৈঃ।
রথং সর্ব্বায়ুধোপেতং দিব্যমদ্ভুতদর্শনম্॥ ১১॥
যুক্তমশ্বৈর্ম্মহাবেগৈঃ কামগৈঃ কামরূপিভিঃ।
অভেদ্যং কবচং চাপি সর্ব্বাস্ত্রৈরভিসংবৃতম্॥ ১২॥
তস্য হোমস্য কালোঽয়ং দেবায়তনমাশ্রিতঃ।
জুহোত্যগ্নিং সমাধিস্থো রৌদ্রমন্ত্রৈর্ম্মহাযশাঃ॥ ১৩॥
তস্য যাবত্তু তৎ কর্ম্ম ন সিধ্যতি দুরাত্মনঃ।
তাবত্ত্বয়া মহাবীর বিঘ্নঃ কার্য্যো বলীয়সঃ॥ ১৪॥
অবধ্যঃ সমরে তস্মিন্ কৃতে কর্ম্মণি রাক্ষসঃ।
চারৈর্ম্মম সমাখ্যাতং যত্রাসৌ পরিবর্ত্ততে॥ ১৫॥
বিভীষণস্য তদ্ বাক্যমতিঘোরং ভয়াবহম্।
শ্রুত্বা রামো মহাতেজাঃ সুগ্রীবমভিবীক্ষ্য চ॥ ১৬॥
আজ্ঞাপয়ামাস তদা বিঘ্নং কুরু ভয়ঙ্করম্।
সুষেণঞ্চ গবাক্ষঞ্চ গবয়ঞ্চ মহাবলম্॥ ১৭॥
অঙ্গদঞ্চ হনুমন্তং সরভং গন্ধমাদনম্।
ঋক্ষসেনাপতিঞ্চৈব নীলঞ্চাপি মহাবলম্॥ ১৮॥

লঙ্কাক্রান্তে মহাবীর্য্যা যূথপাঃ কৃতনিশ্চয়াঃ।
উত্তস্থুর্হরিভিঃ সার্দ্ধং গর্জ্জন্ত ইব তোয়দাঃ ॥ ১৯ ॥
তে শিলাপাদপধরা মহাকায়া মহাবলাঃ।
গর্জ্জন্তো ভেজিরে সর্ব্বে জঙ্গমা ইব পর্ব্বতাঃ ॥ ২০ ॥
ক্ষণাৎ সম্প্রাপ্য নগরীং লঙ্কাং রাবণপালিতাম্।
প্রাকারমভি চাপ্লুত্য বিবিশুস্তে প্লবঙ্গমাঃ ॥ ২১ ॥
দদৃশুর্দ্দেবতাগারে রাবণং রক্ষরক্ষিতম্।
স্রুবহস্তং সমাসীনং প্রাঙ্মুখং রক্তবাসসম্ ॥ ২২ ॥
রক্তোষ্ণীষধরং বীরং পুরোজ্বালিতপাবকম্।
বিদ্যুদ্ভাস্বরমুদ্ভ্রান্তং সন্ধ্যায়ামিব তোয়দম্ ॥ ২৩ ॥
তং বাহুপাদপধরং কিরীটোচ্ছ্রিতশৃঙ্গিণম্।
হারনির্ঝরতোয়াঢ্যং মহাবদনকন্দরম্।
রামো [ বাসো ? ] মনঃশিলধরং গিরিং নীলমিব স্থিতম্ ॥ ২৪ ॥
দৃষ্ট্বা তমদ্ভুতাকারং বানরাঃ কৃতনিশ্চয়াঃ।
হনূমন্তং পুরস্কৃত্য সর্ব্বে যুদ্ধায় তস্থিরে ॥ ২৫ ॥
রাক্ষসাশ্চ মহাবীর্য্যাঃ প্রাসাসিপরিঘায়ুধাঃ।
দর্শিতাস্তস্থিরে সর্ব্বে যুদ্ধায়ামিতবিক্রমাঃ ॥ ২৬ ॥
তে চ তেঽন্যোন্যমাসাদ্য রণে বানররাক্ষসাঃ।
চক্রুস্তু কদনং যুদ্ধমদ্ভুতং রোমহর্ষণম্ ॥ ২৭ ॥
পাদপৈঃ শৈলশৃঙ্গৈশ্চ শিলাভির্দ্দশনৈর্নখৈঃ।
বানরা রাক্ষসান্ জঘ্নুস্তলৈর্মুষ্টিভিরেব চ ॥ ২৮ ॥
রাক্ষসাঃ ক্রোধরক্তাক্ষাস্তথা বানরপুঙ্গবান্।
নারাচৈর্ব্বিবিধৈস্তীক্ষ্ণৈশ্চিচ্ছিদুশ্চ মহাসিভিঃ ॥ ২৯ ॥
তে চ্ছিন্নভিন্নসর্ব্বাঙ্গা বানরাস্ত্যক্তজীবিতাঃ।
নিপেতুর্ভূতলে ভগ্না বমন্তো রুধিরং বহু ॥ ৩০ ॥
রক্ষাংসি চ তথা পেতুর্ব্বানরৈর্ভীমবিক্রমৈঃ ॥ ৩১ ॥
চূর্ণিত নিশিতৈঃ শূলৈঃ পাদপৈর্মুষ্টিভিস্তথা।
দারিতা নিমুখৈশ্চৈব দন্তৈরপি সুদারুণৈঃ ॥ ৩১ ॥
তৎ প্রবৃত্তং মহদ্ যুদ্ধং করঙ্কভটসঙ্কুলম্।
শূরাণাং হর্ষজননং ভীরূণাং ভয়বর্দ্ধনম্ ॥ ৩২ ॥
তস্মিন্ যুদ্ধে মহাঘোরে রক্ষোবানরসংক্ষয়ে।
প্রাবর্ত্তত নদী ঘোরা শোণিতোদকবাহিনী ॥ ৩৩ ॥
নানাপতাকাসংবৃত্তা দ্বিপদেহশিলাতটা।
বিকোশাসিচরন্মীনা মাংসক্লেদককর্দ্দমা ॥ ৩৪ ॥
রথচক্রমহাগ্রাহা পাশপট্টিশভোগিনী।
শীর্ণাভরণরত্নাঢ্যা হতশূরমুখাম্বুজা ॥ ৩৫ ॥

চর্ম্মকচ্ছপসংবাধা বস্ত্রফেনাবগাহিনী।
শূরপ্রমোদজননী ভীরূণাং ভয়বর্দ্ধিনী।
ক্রব্যাদানন্দজননী গৃধ্রকঙ্কোঽস্মরাস্তসা (?) । ৩৬ ॥
দুর্গমামল্পসৈন্যানাং সেব্যাং তেজস্বিনাং তথা।
উত্তেরুস্তাং নদীং সর্ব্বে যূথপাস্তে মহৌজসঃ।
নরা বিচ্ছিন্নপাপ্মানো নদীং বৈতরণীমিব ॥ ৩৭ ॥
রাক্ষসা হতভূয়িষ্ঠা বিরথা হততেজসঃ।
ত্যক্তসংগ্রামজজ্বাস্তে ভেজিরে সর্ব্বতো দিশঃ ॥ ৩৮ ॥
দৃষ্ট্বাপি স্ববশং ভগ্নং হতবীরং হতপ্রভম্।
রাক্ষসেন্দ্রো ন চুক্রোধ জুহাবাগ্নিং সমাহিতঃ ॥ ৩৯ ॥
বানরৈস্তদ্ বলং ভগ্নং দৃষ্ট্বা সংহৃষ্টমানসাঃ।
অঙ্গদপ্রমুখাঃ সর্ব্বে বিবিশুর্দ্দেবতালয়ম্ ॥ ৪০ ॥
আস্ফোটয়ামাস তদা সমীপে তস্য রক্ষসঃ।
হনুমান বাক্যমেতচ্চ সরোষঃ প্রাহ রাবণম্ ॥ ৪১ ॥
কিমাপৎস্বেহস্য ভয়ং ত্যক্ত্বা শূরস্ত্বং রাক্ষসাধম।
ন হি তত্ত্বদতামেবং চরিতং তিষ্ঠসে যথা ॥ ৪২ ॥
ক্ব তে রূপং ক্ব সোঽসিস্তে সা সিদ্ধিঃ ক্বাথ বা রণে।
ন ত্বং কর্ম্ম কৃতং কর্ম্ম যাদৃশং সিদ্ধিমাপ্নুয়াঃ ॥ ৪৩ ॥
ত্বং বা রাবণ শূরো বা ন যোদ্ধা মেঽসি সম্মতঃ।
রণে বীক্ষ্য ভয়াচ্ছূরান্ চেষ্টসে রাক্ষসাধম ॥ ৪৪ ॥
রামবীর্য্যবিষং যস্য চরত্যঙ্গেষু তেঽবুধ।
নৈব তে বরদানানি ন তথা রক্ষিতা শিরঃ ॥ ৪৫ ॥
ন ভবান্তথ লক্ষেণ ন তে সিদ্ধির্ন তে জয়ঃ।
উত্তিষ্ঠোত্তিষ্ঠ যুধ্যস্ব নাম জীবন্ বিমোক্ষ্যসে।
অগৃহীতায়ুধং ভীতং ন হন্মি ত্বদ্বিধং রণে ॥ ৪৬ ॥
হনুমতৈবমুক্তোঽপি রথ [ বর ] মিচ্ছন্ হুতাশনাৎ।
জুহাবাহুতিমেবাথ চুকোপ ন কথঞ্চন ॥ ৪৭ ॥
ততো বায়ুসুতঃ শ্রীমান্ সর্ব্বান বানরযূথপান্।
উবাচ বাচং কালিঙ্গঃ শৃণ্বতস্তস্য রক্ষসঃ ॥ ৪৮ ॥
অথ মন্দোদরীং শীঘ্রমানয়ধ্বং প্লবঙ্গমাঃ।
নান্যথা শক্যতে কর্ত্তুং মন্যুরস্য দুরাত্মনঃ ॥ ৪৯ ॥
বিজানাত্বেষ পাপাত্মা যৎ ফলং পাপকর্ম্মণঃ।
যদনেনাবশা সীতা জনস্থানাদ্ধৃতা বলাৎ ॥ ৫০ ॥
ন হ্যধর্ম্মোঽত্র যুষ্মাকং মা ভূৎ সিদ্ধির্বিচক্ষণাঃ।
ন হি দুষ্যতি লোকেঽস্মিন্ পাপে পাপং সমাচরন্ ॥ ৫১
ইতি তস্য বচঃ শ্রুত্বা বালিপুত্রোঽব্রবীদিদম্।
আনয়েয়মহং যূয়ং সর্ব্বে তিষ্ঠত বানরাঃ ॥ ৫২ ॥

ভার্য্যামস্য প্রিয়াং তুষ্ট পশ্যতাং বঃ প্লবঙ্গমাঃ ।
ভবদ্ভোঽস্যাগ্নিকার্য্যং হি বিধ্বংসয়ত মাচিরম্ ॥ ৫৩ ॥
ইত্যুক্ত্বা প্রবিবেশাথ রাবণস্য নিবেশনম্ ।
অঙ্গদঃ প্লবগশ্রেষ্ঠঃ সিংহো গিরিগুহামিব ॥ ৫৪ ॥
ততোঽন্তঃপুরমধ্যাত্তাং কেশেষাদায় বীর্য্যবান্ ।
নির্জ্জগাম মৃগীমধ্যাদ্ব্যাঘ্রো মৃগবধূমিব ॥ ৫৫ ॥
তাং প্রকীর্ণশিরোমাল্যাং প্রভ্রষ্টোত্তরবাসসম্ ।
আনীয় রাবণস্যান্তমিদমাহ বচোঽঙ্গদঃ ॥ ৫৬ ॥
ইমাং মন্দোদরীং পার্শ্বান্নয়ামি তব পশ্যতঃ ।
ন হি মুঞ্চাম্যহং শূর মৈথিলীং ত্বং যথা পুরা ॥ ৫৭ ॥
যথা শক্তির্ব্বলং বীর্য্যং তেন তিষ্ঠ ত্বমগ্রতঃ ।
কৃত্বা শিরসি তে পাদং নয়াম্যেনাং তব প্রিয়াম্ ॥ ৫৮ ॥
তচ্ছ্রুত্বা রাবণঃ ক্রুদ্ধো দৃষ্ট্বানীতাং প্রিয়াং তদা ।
উত্থায় সহসা ক্রোধাত্ত্যক্ত্বা হোমং দশাননঃ ।
অঙ্গদং মুষ্টিনা জঘ্নে মূর্চ্ছিতঃ স পপাত হ ॥ ৫৯ ॥
তমাদায় ভুজাভ্যাস্তু তাড়য়ামাস রাবণম্ ।
লাঙ্গুলেনাঞ্জনাপুত্রঃ স পপাত মহীতলে ॥ ৬০ ॥
তদা তস্যোদকং হব্যং দর্ভান্ পাবকমেব চ ।
বলিকর্ম্ম চ বিধ্বস্য সমুৎপেতুর্ম্মহাজবাঃ ॥ ৬১ ॥
ততো মন্দোদরী দীনা রাবণং বাক্যমব্রবীৎ ।
কিন্ন পশ্যসি মাং রাজন্ অনাথাং ত্বয়ি জীবতি ॥ ৬২ ॥
বানরৈঃ পরিক্লিশ্যন্তীমিতশ্চেতশ্চ ধাবতীম্ ।
পতিতাঞ্চ নিরাশাঞ্চ ভার্য্যাং দৃষ্ট্বা স রাক্ষসঃ ॥ ৬৩ ॥
প্রতিলোমো ববৌ বায়ুর্ম্মন্দরশ্মিশ্চ ভাস্করঃ ।
সাগরশ্চুক্ষুভে চৈব চকম্পে চ বসুন্ধরা ॥ ৬৪ ॥
জানুভিঃ পেতুরশ্বাশ্চ মুমুচুর্বাষ্পমেব চ ।
তানুৎপাতানচিন্ত্যৈব রাবণঃ ক্রোধমূর্চ্ছিতঃ ॥ ৬৫ ॥
রথস্থঃ সোঽভবচ্ছীঘ্রং রণার্থং লোকরাবণঃ ।
শরানাদায় বেগেন রণভূমিং বিবেশ চ ॥ ৬৬ ॥

ইত্যার্ষে……মন্দোদরীকেশগ্রহণম্ ॥

## ( ৮৭ ) সপ্তাশীতিতমঃ সর্গঃ

[১] লক্ষ্মণেন তু তদ্বাক্যমুক্তং শ্রুত্বা তু রাঘবঃ।
রাবণস্য বধে ধীমান্ মহাত্মা মতিমাদধে ॥ ১ ॥
দশগ্রীবস্ত্বপক্রম্য মায়য়া রাক্ষসর্ষভঃ।
কল্পয়ামাস রুচিরং রথং পাবকসন্নিভম্ ॥ ২ ॥
যুক্তং মনুষ্যবদনৈর্হয়ৈঃ[২] পরমশীঘ্রগৈঃ।
সর্ব্বশস্ত্রায়ুধোপেতং কালান্তযমদর্শনম্[৩] ॥ ৩ ॥
[৪] মনঃসঙ্কল্পগং স্বক্ষং সুচক্রং সুবরূথিনম্।
প্রাজ্ঞসূতযুতং শ্রীমৎ সর্ব্বহেমবিভূষিতম্ ॥ ৪ ॥

২। লো-টী। অপক্রম্য অন্তর্দ্ধায়।

৩। লো-টী। কোণাষ্টসমদর্শনম্ অষ্টভিঃ কোণৈঃ সমং দর্শনং যস্য তং সমানাষ্টকোণমিত্যর্থঃ। 'কালান্তকযমোপম'মিতি বা পাঠঃ। 'কালাট্টসমদর্শন'মিতি পাঠে কালাৎ মৃত্যোরপি অট্টমত্যর্থং সমং দর্শনং যস্য তম্। 'অট্টো গৃহান্তরেঽত্যর্থে ক্ষৌমেঽট্টং ভক্তসিক্থয়ো'রিতি কোষঃ।

৪। লো-টী। সুবরূথিনং শোভনং বরূথং রথিন উপবেশনবেশ্ম বর্ত্ততে যত্র তম্। প্রাজ্ঞেন বিজ্ঞেন সূতেন যুতং যুক্তং শ্রীমৎ সর্ব্বগং শ্রীমাংশ্চাসৌ সর্ব্বগশ্চেতি তম্। 'শ্রীমানি'তি পাঠে রাবণবিশেষণম্।

মহাত্মা ধীমান্ রামচন্দ্র লক্ষ্মণের কথিত বাক্য শ্রবণ করিয়া রাবণের বধ বিষয়ে মনোযোগ করিলেন ॥ ১ ॥

রাক্ষসশ্রেষ্ঠ দশানন মায়াদ্বারা অন্তর্হিত হইয়া মনুষ্যের মুখবিশিষ্ট অতিশয় শীঘ্রগামী অশ্বগণযুক্ত, সর্ব্ববিধ অস্ত্রশস্ত্র-সমন্বিত, দেখিতে প্রলয়কালীন যমের ন্যায়, মানসিক সঙ্কল্পের ন্যায় দ্রুতগামী, সুন্দর অক্ষ, চক্র, বরূথ এবং অভিজ্ঞ সারথিযুক্ত, সর্ব্বত্র সুবর্ণভূষিত, অগ্নিতুল্য শোভাময় মনোজ্ঞ রথ নির্ম্মাণ করিলেন ॥ ২-৪ ॥

১। ছ-পুস্তকে অয়ং শ্লোকো নাস্তি। ২। ছ '-ভয়দৈ-'। ৩। ছ 'কালাগ্নি-'। ৪। ছ 'মনসঙ্কল্পগং দিব্যং'।

দশগ্রীবস্তমারুহ্য রথং[1] বজ্রোপমৈঃ শরৈঃ[2]।
অভ্যদ্রবদ্[3] রণে রামং মহাঘোরৈঃ সমাহিতঃ ॥ ৫ ॥
ভূমৌ স্থিতস্য রামস্য রথস্থস্য চ রক্ষসঃ।
ন সমং যুদ্ধমিত্যাহুর্[4]দেবগন্ধর্ব্বদানবাঃ ॥ ৬ ॥
দেবতানাং বচঃ শ্রুত্বা শতক্রতুরনন্তরম্।
প্রেষয়ামাস রামায় রথং মাতলিসারথিম্ ॥ ৭ ॥
ততঃ কনকচিত্রাঙ্গঃ কিঙ্কিণী[5]শতভূষিতঃ।
তরুণাদিত্যসঙ্কাশো বৈদূর্য্যসমকূবরঃ ॥ ৮ ॥
সদশ্বৈঃ কাঞ্চনাপীড়ৈর্যু[6]ক্তৈঃ শ্বেতপ্রকীর্ণকৈঃ।
হরিভিঃ সূর্য্যসঙ্কাশৈর্হেমজালবিভূষিতৈঃ ॥ ৯ ॥

---

[ লো-টী। ] অলং ছলিতুং বঞ্চয়িতুম্।

৮। লো-টী। বৈদূর্য্যসমকূবরং বৈদূর্য্যময়ঃ সমোঽবক্রঃ কূবরো যুগন্ধরো যস্য তম্।

৯। লো-টী। কাঞ্চনাপীড়ৈঃ কাঞ্চনময় আপীড়ঃ শিরোবেষ্টনং যেষাং তৈঃ, শ্বেতচামরৈঃ, হরিভিঃ কপিলৈঃ, সূর্য্যসঙ্কাশৈঃ প্রাতঃকালীনসূর্য্যসঙ্কাশৈঃ।

---

রাবণ সেই রথে আরোহণ পূর্ব্বক অবহিত হইয়া অতিভয়ঙ্কর বজ্রসদৃশ শররাজি লইয়া যুদ্ধক্ষেত্রে রামের অভিমুখে ধাবিত হইলেন ॥ ৫ ॥

দেবতা, গন্ধর্ব্ব এবং দানবগণ বলিতে লাগিলেন—ভূতলস্থিত রামচন্দ্র এবং রথস্থিত রাবণের যুদ্ধ তুল্য হয় না ॥ ৬ ॥

দেবতাদের কথা শ্রবণ করিয়া ইন্দ্র তৎক্ষণাৎ রামচন্দ্রের নিকট সারথি মাতলির সহিত রথ প্রেরণ করিলেন ॥ ৭ ॥

অনন্তর সুবর্ণচিত্রিত, শত শত কিঙ্কিণীদ্বারা অলঙ্কৃত, নবোদিত সূর্য্যসদৃশ, বৈদূর্য্যময় সরল যুগন্ধরবিশিষ্ট, সুবর্ণময় শিরোভূষণ এবং শ্বেতচামরযুক্ত, সুবর্ণজালবিভূষিত, সূর্য্যতুল্য কপিলবর্ণ উৎকৃষ্ট অশ্বসংযুক্ত, বজ্রের ন্যায়

---

*১। ছ 'রামং'। ২। ছ অতঃ পরং ছ 'আজঘান মহাঘোরৈর্ধারাভিরিব তোয়দঃ। ততঃ পাবকসঙ্কাশৈঃ শরৈঃ কনকভূষণৈঃ॥' ইত্যধিকম্। ৩। ছ 'রামো দশগ্রীবং সমা-'। ৪। ছ '-মিত্যূচু'। ৫। ছ '-জাল-'। ৬। ক '-র্যুক্তৈঃ-'।

[১] বজ্রদণ্ডধ্বজঃ শ্রীমান্ দেবরাজরথো বরঃ।
অভ্যবর্ত্তত কাকুৎস্থমবতীর্য্য ত্রিপিষ্টপাৎ ॥ ১০ ॥

রামলক্ষ্মণসুগ্রীবা হনুমান্ সবিভীষণঃ।
অবতীর্ণং রথং দৃষ্ট্বা সর্ব্বে বিস্ময়মাগতাঃ ॥ ১১ ॥

[২] বিস্মিতাশ্চ ততশ্চৈতে রামসুগ্রীবলক্ষ্মণাঃ।
অঙ্গদো জাম্ববাংশ্চৈব কেশরী পনসস্তথা।
মন্ত্রয়ন্তি স্ম তেঽন্যোন্যং কারণং হি ভবিষ্যতি ॥ ১২ ॥

উপায়েনেদৃশেনায়ং ছলিতুং নূনমিচ্ছতি।
বহুমায়াধরঃ ক্রূরো রাবণো রাক্ষসাধিপঃ ॥ ১৩ ॥

[৩] তেষাং তদ্বচনং শ্রুত্বা সুগ্রীবো বাক্যমব্রবীৎ।
বয়ং সর্ব্বে পরীক্ষামো রথমশ্বং সসারথিম্ ॥ ১৪ ॥

---

১০। লো-টী। রুক্মবেণুধ্বজঃ রুক্মময়ো বেণুস্ত্বক্সারো ধ্বজো যস্য সঃ 'রুক্মরেণুরজঃ' ইতি পাঠে রুক্মরেণবঃ স্বর্ণচূর্ণানি তৈঃ রজো রজোগুণবর্ণঃ স্বর্ণচূর্ণৈর্গুণান্তরযুক্ত ইত্যর্থঃ। 'রজো রেণৌ পরাগে চ আর্ত্তবে চ গুণান্তরে' ইতি কোষঃ।

১৩। লো-টী। অয়ং রাবণঃ, ছলিতুম্ অস্মান্ বঞ্চয়িতুম্।

---

ধ্বজদণ্ডসমন্বিত, শোভাময় ইন্দ্রের শ্রেষ্ঠ রথ স্বর্গ হইতে অবতীর্ণ হইয়া রামের সমীপে উপস্থিত হইল ॥ ৮-১০ ॥

রাম, লক্ষ্মণ, সুগ্রীব, বিভীষণ এবং হনুমান্, ইঁহারা সকলেই রথটীকে ভূতলে অবতীর্ণ হইতে দেখিয়া বিস্মিত হইলেন ॥ ১১ ॥

অনন্তর সেই বিস্মিত রাম, সুগ্রীব, লক্ষ্মণ, অঙ্গদ, জাম্ববান্, কেশরী ও পনস ইঁহারা পরস্পর আলোচনা করিতে লাগিলেন যে, এই রথাগমনের অবশ্যই কোন কারণ আছে ॥ ১২ ॥

বহুমায়াধারী ক্রূর রাক্ষসরাজ এই রাবণ এতাদৃশ উপায়ে নিশ্চয়ই আমাদিগকে প্রতারিত করিতে ইচ্ছা করিতেছে ॥ ১৩ ॥

সুগ্রীব তাঁহাদের সেই বাক্য শ্রবণ করিয়া বলিলেন, আমরা সকলে রথ,

---

১। ছ 'রুক্মবেণুধ্বজঃ'। ২। ছ 'বিস্মিতৌ রামসুগ্রীবৌ লক্ষ্মণঃ সবিভীষণঃ'। ৩। ছ 'তস্য'।

অশ্বাংশ্চ[১] সংস্থিতান্ ভূমৌ যুদ্ধসজ্জান্ মনোজবান্।
বিভীষণো মহাপ্রাজ্ঞো দৃষ্ট্বা বচনমব্রবীৎ ॥ ১৫ ॥
সুবিশ্রব্ধং রথং বীর আরোহ ত্বমশঙ্কিতঃ।
অহং সর্ব্বাং বিজানামি মায়াং বৈ রক্ষসামিহ ॥ ১৬ ॥
নৈবংবিধা[২] রাক্ষসেন্দ্রে রথা বিদ্যন্তি শত্রুহন্।
নিমিত্তানীহ পশ্যামি যানি সিদ্ধিকরাণি বৈ ॥ ১৭ ॥
অভিগম্য চ কাকুৎস্থং দশগ্রীবস্য পশ্যতঃ।
অথাব্রবীৎ তদা রামং সপ্রতোদো রথে স্থিতঃ।
প্রাঞ্জলির্মাতলির্বাক্যং সহস্রাক্ষস্য সারথিঃ ॥ ১৮ ॥
সহস্রাক্ষেণ কাকুৎস্থ রথোহয়ং বিজয়ায় বৈ।
প্রেষিতস্তে[৩] মহেন্দ্রেণ শ্রীমান্ শত্রুনিবর্হণঃ ॥ ১৯ ॥

১৫। লো-টী। সংহতান্ ভূমৌ স্পৃষ্টভূমীনিত্যর্থঃ। যদ্যপি দেবাশ্বা ভূমিং ন স্পৃশন্তি তথাপি রামসাহায্যার্থমেবং কুর্ব্বন্তি। যুদ্ধসজ্জান্ যুদ্ধায় সন্নদ্ধান্ কবচিতানিত্যর্থঃ।

১৬। লো-টী। সুবিশ্রব্ধং সুবিশ্বস্তং যথা ভবতি।

১৭। লো-টী। বিদ্যন্তি তিষ্ঠন্তি ইহ রথে।

১৯। লো-টী। তে তব বিজয়ায় তব স্থানে, 'বৈ' ইতি বা পাঠঃ।

সারথি এবং অশ্ব পরীক্ষা করিব ॥ ১৪ ॥

যুদ্ধার্থে সজ্জিত মনের ন্যায় গতিশীল ভূতলে অবস্থিত অশ্বগণকে দেখিয়া অতিশয় বুদ্ধিমান্ বিভীষণ এই কথা বলিলেন—॥ ১৫ ॥

হে বীর, বিশ্বস্ততার সহিত নির্ভয়ে এই রথে আরোহণ করুন, আমি রাক্ষসদিগের সর্ববিধ মায়ার বিষয় অবগত আছি ॥ ১৬ ॥

হে শত্রুসংহারক, রাক্ষসরাজ রাবণের এতাদৃশ রথ নাই এবং এই রথের লক্ষণসমূহ বিজয়সূচক বলিয়া মনে করিতেছি ॥ ১৭ ॥

অনন্তর রথস্থিত কষাধারী ইন্দ্রের সারথি মাতলি রাবণের সমক্ষেই রামচন্দ্রের সমীপে গমন করিয়া কৃতাঞ্জলি হইয়া বলিতে লাগিলেন, হে

১। ছ 'অশ্বানসং-'। ২। ছ 'অয়ং শ্লোকো নাস্তি'। ৩। ছ 'দত্তস্তব'।

[১] এতচ্চৈন্দ্রং মহচ্চাপং কবচং চাগ্নিসন্নিভম্।
শরাশ্চাদিত্যসঙ্কাশাঃ শক্তয়শ্চামলাঃ শিতাঃ ॥ ২০ ॥
আরুহ্যেমং রথং রাম রাবণং জহি রাক্ষসম্।
ময়া সারথিনা বীর মহেন্দ্র ইব দানবান্[২] ॥ ২১ ॥
[৩] ইত্যুক্তঃ স পরিক্রম্য সম্প্রহৃষ্টতনূরুহঃ।
রথং প্রদক্ষিণীকৃত্য মাতলিং প্রতিপূজ্য চ ॥ ২২ ॥
ততো বিচিন্ত্য তং দেবং দেবান্ সম্পরিপূজ্য সঃ।
আরুরোহ রথং দিব্যং জয়ায় পরমাস্ত্রবিৎ ॥ ২৩ ॥

---

[ লো-টী। ] চিরং বুদ্ধ্যা পরীক্ষ্য আশু ন্যবেদয়ন্। 'সুচির'মিতি বা পাঠঃ।
২২। লো-টী। পরিক্রম্য গত্বা।
২৩। লো-টী। তং দেবম্। শ্রীনারায়ণরামম্ ( ? )।

---

কাকুৎস্থ, সহস্রাক্ষ ইন্দ্র শোভাসম্পন্ন শত্রুসংহারক এই রথ আপনার বিজয়ের জন্য প্রেরণ করিয়াছেন ॥ ১৮-১৯ ॥

ইন্দ্রের এই বিশাল ধনুক, অনলসদৃশ কবচ, সূর্য্যতুল্য শরসমূহ এবং নির্ম্মল ও শাণিত শক্তিসমূহ[ও আপনার বিজয়ের জন্য প্রেরিত হইয়াছে ] ॥ ২০ ॥

হে বীর রামচন্দ্র, আমার সারথ্যে দেবরাজ ইন্দ্র যেরূপ দানবদিগকে বধ করিয়াছিলেন, আপনিও সেইরূপ এই রথে আরোহণ করিয়া রাক্ষস রাবণকে বধ করুন ॥ ২১ ॥

মাতলি এইরূপ বলিলে উৎকৃষ্ট অস্ত্রজ্ঞ সেই রামচন্দ্র রোমাঞ্চিত গাত্রে রথসমীপে গমন করত তাহাকে প্রদক্ষিণ করিয়া এবং মাতলির প্রতি সম্মান প্রদর্শনপূর্ব্বক দেবতাদিগকে অর্চ্চনা করিয়া দেবরাজকে চিন্তা করত স্বর্গীয় রথে বিজয়াভিলাষে আরোহণ করিলেন ॥ ২২-২৩ ॥

---

১। ছ 'ইমমৈন্দ্রং'। ২। ছ অতঃ পরং 'এবমুক্তস্তদা তেন দৃষ্ট্বা দিব্যঞ্চ তং রথম্। বিভীষণমথোবাচ রাঘবো বুদ্ধিসম্মতম্॥ সুগ্রীবস্যৈব দুর্দ্ধর্ষং লক্ষ্মণস্য মহারথম্। হনুমন্তং সুষেণঞ্চ প্রধানাংশ্চ হরীংস্তথা। পরীক্ষধ্বং রথং সর্ব্বে রক্ষসা নির্ম্মিতং ভবেৎ॥ পরীক্ষিতং যদা তত্ত্বং আরোক্ষ্যামি তদা রথম্॥ তস্য তদ্বচনং শ্রুত্বা বানরাঃ সবিভীষণাঃ। পরীক্ষ্য সুচিরং বুদ্ধ্যা রথং তস্য ন্যবেদয়ন্। ইন্দ্রদত্তমিমং বীর আরোহ ত্বমশঙ্কিতঃ। রাবণঞ্চ দুরাধর্ষং রাক্ষসং জহি রাঘব॥' ইত্যধিকম্। ৩। ২২।২৩শ-শ্লোকয়োঃ স্থানে 'ইত্যুক্তঃ স পরিক্রম্য রথং তমভিবাদ্য চ। প্রদক্ষিণং তথা কৃত্বা মাতলিং বাজিনস্তথা। আরুরোহ রথং রামো বিভীষণপরীক্ষিতম্॥' ইতি পাঠঃ।

কবচং চ সমাবধ্য মাহেন্দ্রং রাঘবস্তদা।
শ্রিয়াভিরুরুচে রামো লোকরক্ষা[১]ধিরাজবৎ[২] ॥ ২৪ ॥
সংনিয়ম্য তু তানশ্বান্ মাতলির্বরসারথিঃ।
মনসা[৩] চোদয়ামাস যথেপ্সিতমরিন্দমম্ ॥ ২৫ ॥
অথাভূদদ্ভুতং যুদ্ধং দ্বৈরথং লোমহর্ষণম্।
রামস্য চ মহাবাহো[৪]র্বলিনো রাবণস্য চ ॥ ২৬ ॥
গান্ধর্ব্বেণ তু গান্ধর্ব্বং দৈবং দৈবেন রাঘবঃ।
অস্ত্রং রাক্ষসরাজস্য জঘান পরমাস্ত্রবিৎ ॥ ২৭ ॥
অস্ত্রং তু[৫] পরমং ঘোরং[৬] নাগানাং রাক্ষসাধিপঃ।
সসর্জ পরমক্রুদ্ধঃ পুনরেব স[৭] রাঘবে ॥ ২৮ ॥

---

২৪। লো-টী। শ্রিয়া কান্ত্যা, লোকরক্ষাধিরাজ ইন্দ্রঃ। জ্যানুভ্যামগমন্ মহীং রামং নমস্কর্ত্তুম্। তে তু তেঽপি।

২৫। লো-টী। মাতলির্বরসারথিঃ বরঃ শ্রেষ্ঠঃ, মনসা অরিন্দমং রামং নত্বাঽশ্বান্ চোদয়ামাস।

২৬। লো-টী। মহাবাহো রামস্য।

---

তখন রামচন্দ্র ইন্দ্রের কবচ পরিধান করিয়া শরীরসৌন্দর্য্যে ইন্দ্রের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ২৪ ॥

সারথিশ্রেষ্ঠ মাতলি সেই অশ্বদিগকে সংযত করিয়া মনে মনে রামকে নমস্কার করত ইচ্ছানুসারে উহাদিগকে চালিত করিতে লাগিলেন ॥ ২৫ ॥

অনন্তর মহাবাহু রাম এবং বলবান্ রাবণের মধ্যে রোমাঞ্চজনক অদ্ভুত দ্বৈরথ-যুদ্ধ আরম্ভ হইল ॥ ২৬ ॥

শ্রেষ্ঠ অস্ত্রজ্ঞ রামচন্দ্র রাক্ষসরাজ রাবণের গান্ধর্ব্ব অস্ত্রকে গান্ধর্ব্ব অস্ত্রদ্বারা এবং দৈব অস্ত্রকে দৈব অস্ত্রদ্বারা ধ্বংস করিতে লাগিলেন ॥ ২৭ ॥

রাক্ষসরাজ রাবণ অতিশয় ক্রুদ্ধ হইয়া পুনরায় রামচন্দ্রকে লক্ষ্য করিয়া

---

১। ছ '-পালা-'। ২। অতঃ পরং ছ 'তে তু দিব্যা হরিহয়া জানুভ্যামগমন্ মহীম্।' ইত্যধিকম্। ৩। ছ 'দেশয়া-'। ৪। ছ 'রাবণস্য চ রক্ষসঃ'। ৫। ছ 'তৎ'। ৬। ছ 'রাক্ষসং'। ৭। ছ 'নিশাচরঃ'।

তে রাবণধনুর্মুক্তাঃ শরাঃ কাঞ্চনভূষণাঃ।
অভ্যবর্ত্তন্ত কাকুৎস্থং সর্পা ভূত্বা মহাবিষাঃ ॥ ২৯ ॥
তে দীপ্তবদনা ঘোরা বমন্তো জ্বলনং মুখৈঃ।
রামমেবাভ্যধাবন্ত ব্যাদিতাস্যা ভয়াবহাঃ ॥ ৩০ ॥
তৈর্বাসুকিসমস্পর্শৈর্দীপ্তভোগৈর্মহাবিষৈঃ[১]।
দিশশ্চ সন্ততাঃ[২] সর্ব্বাঃ প্রদিশশ্চ সমাবৃতাঃ ॥ ৩১ ॥
[৩]রামঃ সম্পততো দৃষ্ট্বা পন্নগাংস্তান্ সমন্ততঃ।
অস্ত্রং স গারুড়ং ঘোরং প্রাদুশ্চক্রে ভয়াবহম্ ॥ ৩২ ॥
রামেণ তু শরা মুক্তা রুক্মপুঙ্খাঃ শিখিপ্রভাঃ।
গারুড়াস্তে শরা জঘ্নুঃ সর্পরূপান্ শরান্ রিপোঃ ॥ ৩৩ ॥

৩১। লো-টী। সন্ততাঃ সম্যগ্‌ব্যাপ্তাঃ।

অতি ভীষণ নাগাস্ত্র নিক্ষেপ করিলেন ॥ ২৮ ॥

সুবর্ণালঙ্কৃত সেই শরসমূহ রাবণের ধনুক হইতে নির্গত হইয়া মহাবিষযুক্ত সর্পাকারে রামের অভিমুখী হইল ॥ ২৯ ॥

মুখদ্বারা অগ্নি বমনকারী প্রজ্বলিতাস্য সেই ভীষণাকৃতি ভয়াবহ সর্পসমূহ মুখব্যাদান করত রামের দিকেই ধাবিত হইল ॥ ৩০ ॥

বাসুকিতুল্য স্পর্শবিশিষ্ট দীপ্ত-ফণাযুক্ত মহাবিষধারী সেই সর্পসমূহ সমস্ত দিক্ এবং বিদিক্‌সমূহ আচ্ছন্ন করিল ॥ ৩১ ॥

রামচন্দ্র সেই সর্পাকৃতি শরসমূহকে চতুর্দ্দিক্ হইতে আসিতে দেখিয়া দারুণ ভয়াবহ গারুড়াস্ত্র প্রয়োগ করিলেন ॥ ৩২ ॥

রামকর্ত্তৃক নিক্ষিপ্ত অগ্নিপ্রভ শরসমূহ গারুড়াস্ত্রে পরিণত হইয়া শত্রুর সর্প-

১। ছ '-র্জিহ্বৈ-'। ২। ছ 'সংবৃতাঃ'। ৩। ছ ৩২ ৩৩শ শ্লোকয়োঃ স্থানে 'তান্ দৃষ্ট্বা পন্নগান্ রামঃ পততোঽথ সহস্রশঃ। সৌপর্ণাস্ত্রং তদা ঘোরং প্রাদুশ্চক্রে ভয়ানকম্ ॥ রাঘবেণ ততো মুক্তা রুক্মপুঙ্খাঃ শিখিপ্রভাঃ। সুপর্ণাঃ কাঞ্চনা ভূত্বা বিচেরুঃ সর্পশত্রবঃ। তে গারুড়াঃ শরা জঘ্নুঃ সর্পরূপান্ মহাবিষান্। সুপর্ণরূপমাবিশ্য বিশিখাঃ কামরূপিণঃ ॥' ইতি পাঠঃ।

অস্ত্রে প্রতিহতে ক্রুদ্ধো রাবণো রাক্ষসাধিপঃ।
অভ্যবর্ষৎ তদা রামং ঘোরাভিঃ শরবৃষ্টিভিঃ ॥ ৩৪ ॥
ততঃ শরসহস্রেণ রামমক্লিষ্টকারিণম্।
পূরয়িত্বা শরৌঘেণ মাতলিং প্রত্যবিধ্যত ॥ ৩৫ ॥
তাড়য়িত্বা[১] রথোপস্থে রথকেতুঞ্চ কাঞ্চনম্।
ঐন্দ্রানশ্বানভ্যহনচ্ছরবেগেণ[২] রাবণঃ ॥ ৩৬ ॥
বিষেদুর্দেবগন্ধর্ব্বা[৩] দানবাশ্চারণৈঃ[৪] সহ।
রামমার্ত্তং তদা দৃষ্ট্বা সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ ॥ ৩৭ ॥
ব্যথিতা বানরেন্দ্রাশ্চ বভূবুঃ সবিভীষণাঃ।
রামচন্দ্রমসং[৫] দৃষ্ট্বা গ্রস্তং রাবণরাহুণা ॥ ৩৮ ॥

৩৬। লো-টী। রথোপস্থে রথোপরি বর্ত্তমানং রথকেতুং ধ্বজং তাড়য়িত্বা উন্মূল্য।

রূপী শরসমূহকে নিহত করিল ॥ ৩৩ ॥

অস্ত্র প্রতিহত হইলে রাক্ষসাধিপতি রাবণ ক্রুদ্ধ হইয়া রামের প্রতি ভীষণ শরবৃষ্টি করিতে লাগিলেন ॥ ৩৪ ॥

অক্লিষ্টকর্ম্মা রামচন্দ্রকে সহস্র শরদ্বারা আচ্ছাদিত করিয়া মাতলিকে শরসমূহ দ্বারা বিদ্ধ করিলেন ॥ ৩৫ ॥

রথস্থিত কাঞ্চননির্ম্মিত ধ্বজ উন্মূলিত করিয়া শরবেগে ইন্দ্রের অশ্বদিগকে আহত করিলেন ॥ ৩৬ ॥

চারণগণের সহিত দেবতা, গন্ধর্ব্ব, সিদ্ধ এবং শ্রেষ্ঠ ঋষিগণ রামচন্দ্রকে পীড়িত দেখিয়া বিষণ্ণ হইলেন ॥ ৩৭ ॥

বিভীষণের সহিত বানরপুঙ্গবগণ রামরূপ চন্দ্রকে রাবণরূপ রাহুকর্ত্তৃক আক্রান্ত দেখিয়া ব্যথিত হইলেন ॥ ৩৮ ॥

১। ছ 'সূদয়িত্বা'। ২। ছ '-ন্ জঘানাশু শরৈরানতপর্ব্বভিঃ'। ৩। ছ 'ঋষয়ো দে-'। ৪। ছ '-শ্চ সখাসখাঃ'। ৫। ছ 'রামং চন্দ্রসমং'।

প্রাজাপত্যঞ্চ নক্ষত্রং রোহিণীং শশিনঃ প্রিয়াম্।
সমাক্রম্য বুধস্তস্থৌ প্রজানামহিতে রতঃ ॥ ৩৯ ॥
সধূমঃ পরিবৃত্তোর্ম্মিঃ প্রজ্বলন্নিব সাগরঃ।
উৎপপাত তদা[1] ক্রুদ্ধঃ স্পৃশন্নিব দিবাকরম্ ॥ ৪০ ॥
[2] তাম্রবর্ণশ্চ পরুষো মন্দরশ্মির্দিবাকরঃ।
[3] অদৃশ্যত কলঙ্কাঙ্কঃ সংসক্তো ধূমকেতুনা ॥ ৪১ ॥
কৌশলানাঞ্চ[4] নক্ষত্রং জ্যেষ্ঠামৈত্রাগ্নিদৈবতম্[5]।
আক্রম্যা[6]ঙ্গারকস্তস্থৌ বিশাখামপি চাম্বরে ॥ ৪২ ॥

৪০। লো-টী। সাগরঃ ধূমৈঃ সহ পরিতো বৃত্তৈর্বর্ত্তমানৈরূর্ম্মিভিশ্চ সহিতঃ উৎপপাত ঊর্দ্ধং জগাম। ক ইব? প্রজ্বলন্ অগ্নিরিব, স যথা মহাবনং দহন্ ধূমৈঃ পরিতো জ্বালাদিভিশ্চ ঊর্দ্ধং গচ্ছতি তদ্বৎ; জ্বালাস্থানীয়া ঊর্ম্ময়ঃ। উৎপপাত ইত্যস্য বিবরণং 'ক্রুদ্ধঃ স্পৃশন্নিবে'তি।

৪১। লো-টী। তাম্রবর্ণঃ তাম্রাকারঃ মন্দরশ্মিরপি পর্ব্বতঃ নিষ্ঠুরঃ সোঢ়ুমশক্যঃ 'শস্ত্রবর্ণঃ স পুরুষ' ইতি পাঠে শস্ত্রস্য লৌহস্যেব বর্ণো যস্য সঃ কৃষ্ণবর্ণঃ স দিবাকরঃ পুরুষঃ। 'শস্ত্রং লৌহাস্ত্রয়োঃ ক্লীব'মিতি কোষঃ। কবন্ধো রাহুরঙ্কে অন্তিকে যস্য সঃ 'অঙ্কো ভূষাস্তিকোৎসঙ্গরেখাগশ্চিত্ররূপকে' ইতি ভূরিং। 'কবন্ধমপ্সু বাণাপমূর্দ্ধ্নি না রাহুরক্ষসো'রিতি ভূরিং। 'কলঙ্কাঙ্ক' ইতি পাঠে কলঙ্কো মৃগরূপঃ উৎসঙ্গে যস্য সঃ চন্দ্র ইত্যর্থঃ।

৪২। লো-টী। মৈত্রমনুরাধা', অগ্নিদৈবতং কৃত্তিকা, এতে নক্ষত্রে বিশাখামপি। শুক্রেণ একদৈব ত্যক্তান্যেতানি কৌশল্যাদীনাং নক্ষত্রাণি আহত্য পীড়য়িত্বা অঙ্গারো মঙ্গলঃ কৌশল্যাদীনাং চ নক্ষত্রম্। 'জ্যেষ্ঠামিত্রাগ্নিদৈবত'মিতি বা পাঠঃ।

জনগণের অনিষ্ট সাধনে নিরত বুধগ্রহ প্রজাপতিদৈবত নক্ষত্র চন্দ্রপ্রিয়া রোহিণীকে আক্রমণ করিয়া অবস্থান করিতে লাগিলেন ॥ ৩৯ ॥

তরঙ্গের আবর্ত্তে ধূমায়িত সমুদ্র যেন ক্রোধে প্রজ্বলিত হইয়াই ঊর্দ্ধে উত্থিত হইল এবং যেন সূর্য্যকে স্পর্শ করিতে লাগিল ॥ ৪০ ॥

তখন সূর্য্যকে তাম্রবর্ণ, অতি কর্কশ এবং মন্দরশ্মি, আর চন্দ্রকে ধূমকেতুর সহিত সংসক্ত দেখা গেল ॥ ৪১ ॥

মঙ্গলগ্রহ ইক্ষ্বাকুদের নক্ষত্র জ্যেষ্ঠা, অনুরাধা, কৃত্তিকা এবং বিশাখা

১। ছ 'ততঃ'। ২। ছ 'শস্ত্রবর্ণঃ স প-'। ৩। ছ 'প্রাদৃশ্যত কলঙ্কাঙ্কঃ'। ৪। ছ '-ন্যাঞ্চ-'। ৫। ছ '-মিত্রাগ্নি-'। ৬। ছ 'আহত্যা-'।

দশগ্রীবো বিংশভুজঃ প্রগৃহীতশরাসনঃ।[1]
অদৃশ্যত তদাকম্প্যো মৈনাক ইব পর্ব্বতঃ[2] ॥ ৪৩ ॥
নিরস্যমানো রামস্তু দশগ্রীবেণ রক্ষসা।
অশক্নুবন্ বারয়িতুং সায়কান্ রণমূর্দ্ধনি[3] ॥ ৪৪ ॥
স কৃত্বা ভ্রূকুটীং বক্ত্রে রোষসংরক্তলোচনঃ[4]।
জগাম সুমহাক্রোধং[5] নির্দহন্নিব রাক্ষসম্[6] ॥ ৪৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে দ্বৈরথো নাম
সপ্তাশীতিতমঃ সর্গঃ ॥ ৮৭ ॥

---

[ লো-টী। ] সংধ্যায়তে সংধ্যায়তি।
[ লো-টী। ] বিভজ্য বদ্ধা বা আদধৎ ধত্তে ইত্যর্থঃ। নিশম্য জ্ঞাত্বা।
দেবরথাগমনম্ ॥ ৮৭ ॥

নক্ষত্রকে আক্রমণ করিয়া অবস্থান করিতেছিলেন ॥ ৪২ ॥

বিংশতি-বাহু এবং দশগ্রীব রাবণ ধনুক ধারণ করিলে তাঁহাকে মৈনাক-পর্ব্বতের ন্যায় অকম্পনীয় দেখা গেল ॥ ৪৩ ॥

রাক্ষস দশাননকর্ত্তৃক নিরস্ত হইয়া এবং সংগ্রামক্ষেত্রে তাঁহার বাণসমূহ নিবারণ করিতে অসমর্থ হইয়া রামচন্দ্র রোষকষায়িত লোচনে মুখে ভ্রূকুটী করত যেন রাবণকে ভস্মীভূত করিবার জন্যই অতিশয় ক্রুদ্ধ হইলেন ॥ ৪৪-৪৫ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে দ্বৈরথযুদ্ধ নামক
৮৭তম সর্গ সমাপ্ত ॥ ৮৭ ॥

---

১। ছ 'বিংশদ্বাহুর্দ্দশগ্রীবো দশশীর্ষো দশাননঃ'। ২। ছ 'মহাতেজা'। ৩। ছ 'অতঃ পরং 'কিঞ্চিদাগতসন্ত্রাসস্তস্থৌ তত্র রণাজিরে। আবিধ্যমানঃ কাকুৎস্থস্তীব্রাভিঃ শরবৃষ্টিভিঃ। অভবৎ স তদা রামো রোষরক্তান্তলোচনঃ। প্রদহন্নিব কোপেন যুগান্তে পাবকো যথা ॥' ইত্যধিকম্। ৪। ছ 'কিঞ্চিদারক্তলোচনঃ'। ৫। ছ 'কোপং'। ৬। অতঃ পরং ছ 'সুরপতিধনুরাকৃতিং ললাটে ভয়জননীং ভৃকুটীং বিতত্য রামঃ। হুতবহ ইব সর্পিষাবসক্তো দ্বিগুণতরং বলমাদধৎ সুঘোরঃ ॥ স ওজসা প্রজ্বলিতঃ পরন্তপঃ প্রচক্রমে দর্শয়িতুং পরাক্রমম্। নিশম্য রামং পরমং ব্যবস্থিতম্ পরং প্রহর্ষং পরমর্ষয়ো গতাঃ ॥' ইত্যধিকম্।

## ( ৮৮ ) অষ্টাশীতিতমঃ সর্গঃ

তস্য[১] ক্রুদ্ধস্য বদনং দৃষ্ট্বা রামস্য ধীমতঃ।
সর্ব্বভূতানি বিত্রেসুঃ প্রাকম্পত মহী তথা ॥ ১ ॥
সিংহশার্দ্দূলবান্ শৈলঃ সঞ্চচাল চ সদ্রুমঃ।
বভূব চাপি ক্ষুভিতঃ সাগরঃ সরিতাং পতিঃ ॥ ২ ॥
খরাশ্চ খরনির্ঘোষা গগনে পরুষা ঘনাঃ।
ঔৎপাতিকা বিনর্দ্দন্তঃ সমন্তাৎ পরিচক্রমুঃ ॥ ৩ ॥
রামঞ্চ বীক্ষ্য সংরব্ধমুৎপাতাংশ্চ সুদারুণান্।
ত্রস্তানি সর্ব্বভূতানি রাবণে[২] চাবিশদ্ ভয়ম্ ॥ ৪ ॥
বিমানস্থাস্ততো দেবাঃ সগন্ধর্ব্বা মহোরগাঃ।
তথা দানবদৈত্যাশ্চ মরুত্বন্তশ্চ খেচরাঃ ॥ ৫ ॥

৩। লো-টী। ঔৎপাতিকা উৎপাতসূচকা ঘনাঃ সমন্তাৎ পরিচক্রমুঃ সর্ব্বমাকাশং ব্যাপুঃ।

৫। লো-টী। মরুত্বন্তো দেববিশেষাঃ।

---

সেই ক্রুদ্ধ বুদ্ধিমান্ রামচন্দ্রের মুখমণ্ডল অবলোকন করিয়া সমস্ত প্রাণী ভীত হইল এবং পৃথিবী কাঁপিতে লাগিল ॥ ১ ॥

সিংহ, ব্যাঘ্র এবং বৃক্ষসমূহের সহিত পর্ব্বত বিকম্পিত হইল এবং নদীপতি সমুদ্রও ক্ষুব্ধ হইল ॥ ২ ॥

গর্দ্দভের ন্যায় শব্দকারী উৎপাতসূচক কঠিন ও রূক্ষ মেঘ গর্জ্জন করিতে করিতে আকাশের সর্ব্বত্র ব্যাপ্ত হইল ॥ ৩ ॥

রামচন্দ্রকে ক্রুদ্ধ দেখিয়া সমস্ত প্রাণীদিগকে ভীত দেখিয়া এবং অতি ভয়ঙ্কর উৎপাতসমূহ দেখিয়া রাবণের ভয় হইল ॥ ৪ ॥

অনন্তর বিমানারূঢ় দেবতা, গন্ধর্ব্ব, উরগ, দানব এবং দৈত্যগণ ও

---

১। ছ 'ক্রুদ্ধস্ত তস্ত'। ২। ছ 'রাবণং চাগমদ্ ভয়াৎ'।

দদৃশুস্তে ততো[১] যুদ্ধং লোকসংবর্ত্তকোপমম্[২]।
নানাপ্রহরণৈর্ভীমং[৩] শূরয়োঃ সংপ্রযুধ্যতোঃ ॥ ৬ ॥
উচুস্তদা সুরাঃ সর্ব্বৈঃ সুরৈর্বিগ্রহমাগতাঃ[৪]।
প্রেক্ষমাণা মহোৎপাতানিদমুচ্চৈঃ সমাহিতাঃ ॥ ৭
দশগ্রীবং জয়েত্যাহুরসুরাঃ[৫] সমবস্থিতাঃ।
দেবাশ্চ রামমূচুস্তে[৬] ত্বং জয়েতি পুনঃ পুনঃ ॥ ৮ ॥
এতস্মিন্নন্তরে ক্রুদ্ধো রাঘবায় স রাবণঃ।
প্রহর্ত্তুকামো দুষ্টাত্মা স্পৃশন্[৭] প্রহরণং মহৎ ॥ ৯ ॥

৬। লো টী। লোকসংবর্ত্তকো লোকানাং সংবর্ত্তকো নাশকো যঃ কালস্তদুপমং যুদ্ধং 'কালসংবর্ত্তসংস্থিত'মিতি পাঠে কালবদ্ যমবৎ সংবর্ত্তবৎ সংহারকবৎ সম্যক্ স্থিতম্।
৭। লো-টী। অসুরৈঃ সহ বিগ্রহং বাগ্‌যুদ্ধমাগতাঃ প্রাপ্তাঃ তৈঃ সহ দেবা উচ্চৈরিদমূচুঃ।
৯। লো-টী। স্পৃশন্ গৃহ্লন্ প্রহরণং শূলম্।

গগনচারী মরুত্বান্‌গণ যুদ্ধরত সেই বীরদ্বয়ের নানাবিধ অস্ত্রদ্বারা প্রলয়কালসদৃশ ভীষণ যুদ্ধ দেখিতে লাগিলেন ॥ ৫-৬ ॥

অনন্তর দেবগণের সহিত কলহরত অসুরগণ ভীষণ উৎপাতসমূহ অবলোকন করিয়া অবহিত হইয়া উচ্চৈঃস্বরে এই কথা বলিলেন ॥ ৭ ॥

তত্রত্য অসুরগণ 'জয় হউক' এই কথা রাবণকে বলিল এবং সেই দেবগণ পুনঃ পুনঃ 'তোমার জয় হউক' এই কথা রামকে বলিলেন ॥ ৮ ॥

ইতিমধ্যে দুষ্টাত্মা রাবণ রামচন্দ্রের প্রতি ক্রুদ্ধ হইয়া তাঁহাকে প্রহার করিবার অভিলাষে অতি প্রকাণ্ড শূল স্পর্শ করিলেন ॥ ৯ ॥

১। ছ 'তদা'। ২। ছ '-সংস্থিতম'। ৩। ছ '-ভীমৈঃ'। ৪। ছ 'পরস্পরসমাগতাঃ'। ৫। ছ '-ত্বাচু-'। ৬। ছ 'দেবা রামমথোচু-'। ৭। ছ 'স্পৃশৎ'।

বজ্রধারং মহানাদং[১] সর্ব্বশত্রুনিবর্হণম্[২]।
অনৌপম্যমনাধৃষ্যং কালেনাপি দুরাসদম্ ॥ ১০ ॥
ত্রাসনং সর্ব্বভূতানাং দারুণং চান্তকোপমম্।
প্রদীপ্ত ইব রোষেণ শূলং জগ্রাহ রাবণঃ ॥ ১১ ॥
তচ্ছূলং পরমক্রুদ্ধঃ প্রগৃহ্য যুধি বীর্য্যবান্।
অনেকৈঃ সমরে শূরৈ রাক্ষসৈঃ পরিবারিতঃ।
সমুদ্যম্য[৩] মহানাদং[৪] ননাদ যুধি ভৈরবম্ ॥ ১২ ॥
পৃথিবীমন্তরীক্ষঞ্চ দিশোঽথ বিদিশস্তথা[৫]।
প্রাকম্পয়ৎ তদা শব্দো রাক্ষসেন্দ্রস্য দারুণঃ ॥ ১৩ ॥

১০। লো-টী। বজ্রস্য হীরকস্যেব ধারা যস্য তৎ।

[ লো-টী। ] কুটৈর্লোহরাশিভিঃ চিত্রম্ আশ্চর্য্যরূপং তৈর্নির্ম্মিতমিত্যর্থঃ। 'কুটোঽস্ত্রী নিশ্চয়ে রাশা'বিতি কোষঃ। দৃষ্টের্দর্শনাদেব ভয়াবহং সধূমমিব কৃষ্ণবর্ণেন ধূমতুল্যম্। উপমৈব ঔপম্যং তদ্রহিতং কালেনাপি দুরাসদম্ অলঙ্ঘ্যম্।

১২। লো-টী। সমুদ্যম্য কৃত্বাঽভিহর্ষয়ন্ অভিহর্ষয়তীত্যর্থঃ।

১৩। লো-টী। তদা দারুণঃ শব্দঃ পৃথিব্যাদীন্ প্রাকম্পয়দিত্যন্বয়ঃ।

রাবণ ক্রোধে যেন প্রজ্বলিত হইয়াই বজ্রের ন্যায় ধারাল, ভীষণ-শব্দকারী, সর্ব্বশত্রুসংহারক, অতুলনীয়, অনভিভবনীয়, কালেরও অলঙ্ঘ্য, সমস্ত প্রাণীর ভীতিজনক, অন্তকসদৃশ সেই দারুণ শূল গ্রহণ করিলেন ॥ ১০-১১ ॥

যুদ্ধে পরাক্রমশালী রাবণ সংগ্রামক্ষেত্রে বহু বীর রাক্ষসে পরিবৃত হইয়া মহাশব্দে সেই শূল গ্রহণপূর্ব্বক উত্তোলিত করিয়া অতি ভয়ঙ্কর হুঙ্কারধ্বনি করিতে লাগিলেন ॥ ১২ ॥

তখন রাক্ষসরাজ রাবণের ভীষণ শব্দ ভূমণ্ডল এবং নভোমণ্ডল, দিক্ ও বিদিক্, সমস্তই প্রকম্পিত করিল ॥ ১৩ ॥

১। ক '-নাভম্'। ২। ছ অতঃ পরং 'শৈলশৃঙ্গনিভৈঃ কূটৈশ্চিতং দৃষ্টিভয়াবহম্ ॥ সধূমমিব তীক্ষ্ণাগ্রং যুগান্তাগ্নিসমপ্রভম্।' ইত্যধিকম্। ৩। ছ '-ম্যন্ত'। ৪। ছ 'স সৈন্যমভিহর্ষয়ন্'। ৫। ছ 'প্রদি-'।

[1]অতিনাদেন তেনাস্য ঘোরেণাত্যুগ্রকর্ম্মণঃ।
সর্ব্বভূতানি বিত্রেসুঃ সাগরশ্চ প্রচুক্ষুভে।
স্বস্ত্যস্তু লোকেভ্য ইতি তত্রোচুঃ পরমর্ষয়ঃ ॥ ১৪ ॥
স গৃহীত্বা মহাবীর্য্যঃ[2] শূলং[3] তদ্ রাবণো মহৎ।
বিনদ্য সুমহানাদং রামং পরুষমব্রবীৎ ॥ ১৫ ॥
শূলোঽয়ং বজ্রধারস্তে রাম রোষান্ময়োদ্যতঃ।
তব ভ্রাতৃসহায়স্য সদ্যঃ প্রাণান্ হরিষ্যতি ॥ ১৬ ॥
রক্ষসামদ্য শূরাণাং নিহতানাং চমূমুখে।
ত্বাং নিহত্য রণশ্লাঘিন্ করিষ্যেঽহশ্রুপ্রমার্জ্জনম্[4] ॥ ১৭ ॥
তিষ্ঠেদানীং নিহন্মি ত্বাং শূলেনানেন রাঘব।
এবমুক্ত্বা স চিক্ষেপ তং শূলং রাক্ষসাধিপঃ ॥ ১৮ ॥

১৪। লো-টী। তানি সর্ব্বভূতানি তস্য রাবণস্য অন্তকাত্মনো যমরূপস্য।
১৫। লো-টী। বিনদ্য কৃত্বা।
১৬। লো-টী। উদ্যতো গৃহীতঃ।

এই প্রচণ্ডকর্ম্মা রাবণের ভয়ঙ্কর নিনাদে সমস্ত প্রাণী ভীত এবং সমুদ্র ক্ষুভিত হইল; তখন শ্রেষ্ঠ ঋষিগণ বলিলেন—'লোকসমূহের মঙ্গল হউক' ॥ ১৪ ॥

মহাবীর রাবণ সেই বৃহৎ শূল গ্রহণ করিয়া অতিশয় শব্দ করত কর্কশবাক্যে রামকে বলিতে লাগিলেন— ॥ ১৫ ॥

হে রাম, ক্রোধ বশতঃ মৎকর্তৃক উত্তোলিত এই বজ্রধার শূল অচিরেই ভ্রাতার সহিত তোমার প্রাণ হরণ করিবে ॥ ১৬ ॥

হে রণশ্লাঘিন্, অদ্য সৈন্যদিগের পুরোভাগে তোমাকে নিহত করিয়া নিহত বীর রাক্ষসদিগের জন্য তাহাদের অশ্রু মার্জ্জন করিব ॥ ১৭ ॥

রাঘব, থাম, এই শূলদ্বারা তোমাকে এখনই বধ করিব, এই বলিয়া রাক্ষসরাজ রাবণ সেই শূল নিক্ষেপ করিলেন ॥ ১৮ ॥

১। ছ 'অতীব তেন নাদেন তানি তস্যান্তকাত্মনঃ'। ২। ছ '-বাহুঃ'। ৩। 'তচ্ছূলং'। ৪। ছ 'করোম্যশ্রু-'।

তং চাপি রাঘবো দৃষ্ট্বা জ্বলন্তং ঘোরদর্শনম্।
সসর্জ্জ নিশিতান্ বাণান্ চাপমুদ্যম্য বীর্য্যবান্ ॥ ১৯ ॥
আপতন্তং শরৌঘৈস্তৈর্জঘান যুধি রাঘবঃ।
উৎপতন্তং[১] যুগান্তাগ্নিং জলৌঘৈরিব সাগরঃ ॥ ২০ ॥
নির্দ্দদাহ স তান্ বাণান্ রামকার্ম্মুকনিঃসৃতান্।
রাবণস্য মহাশূলঃ[২] পতঙ্গানিব পাবকঃ ॥ ২১ ॥
দৃষ্ট্বা তান্ ভস্মসাদ্ভূতান্ শূলস্পর্শবিচূর্ণিতান্[৩]।
সায়কানন্তরীক্ষস্থান্ রাঘবং[৪] ক্রোধ আবিশৎ ॥ ২২ ॥
স তাং মাতলিনানীতাং শক্তিং বাসবসম্মতাম্[৫]।
জগ্রাহ পরমক্রুদ্ধো[৬] রাঘবো রঘুনন্দনঃ ॥ ২৩ ॥
সা[৭] তোলিতা বলবতা শক্তির্ঘণ্টানিনাদিনী।
নভঃ প্রজ্বালয়মাস যুগান্তোল্কেব দীপ্যতী ॥ ২৪ ॥

২০। লো-টী। জলৌঘৈরিব বাসবঃ 'শরৌঘৈ'রিতি পাঠে জলৌঘৈরিত্যর্থঃ। 'শরস্তেজনকে বাণে দধ্যগ্রে না শরং জলে' ইতি কোষঃ।

২২। লো-টী। ক্রোধমূর্চ্ছিতো বভূবেতি শেষঃ।

২৪। লো-টী। চণ্ডা তীব্রা শত্রোর্ভয়জনিকা ঘণ্টা যস্যাং সা দীপ্যতী দীপয়ন্তী।

মহাবীর রামচন্দ্র দেখিতে ভয়ঙ্কর সেই উজ্জ্বল শূল দর্শন করিয়া ধনুক উত্তোলিত করত তীক্ষ্ণ শর সমূহ নিক্ষেপ করিলেন ॥ ১৯ ॥

সমুদ্র যেরূপ জলরাশিদ্বারা প্রলয়কালে সমুত্থিত অগ্নিকে প্রশমিত করে, সেইরূপ রামচন্দ্র যুদ্ধক্ষেত্রে আপতিত শূলকে সেই শরসমূহদ্বারা আঘাত করিলেন ॥ ২০ ॥

রাবণের সেই বৃহৎ শূল রামচন্দ্রের ধনুক হইতে নিঃসৃত সেই শরসমূহকে পতঙ্গদিগকে অগ্নির ন্যায় ভস্মীভূত করিল ॥ ২১ ॥

শূলের আঘাতে বিচূর্ণিত অন্তরীক্ষস্থ সেই বাণগুলিকে ভস্মীভূত দেখিয়া রামের ক্রোধ হইল ॥ ২২ ॥

রঘুনন্দন সেই রাম অতিশয় ক্রুদ্ধ হইয়া মাতলিকর্ত্তৃক আনীত দেবরাজের সমাদৃত সেই শক্তি গ্রহণ করিলেন ॥ ২৩ ॥

মহাবীর রামকর্ত্তৃক উত্তোলিত ঘণ্টাধ্বনিযুক্ত সেই শক্তি প্রলয়কালীন

১। ছ 'আপতন্তং'। ২। ছ 'মহান্ শূলঃ'। ৩। ছ 'শূলসংস্পর্শচূর্ণিতান্'। ৪। ছ 'রাঘবঃ ক্রোধমূর্চ্ছিতঃ'। ৫। ছ '-নির্ম্মিতান্'। ৬। ছ '-মঃ'। ৭। ছ 'সা শক্তিস্তোলিতা তেন চণ্ডঘণ্টা মহাস্বনা'।

ক্ষিপ্তা সা রাক্ষসেন্দ্রস্য শূলে শক্তিঃ পপাত হ।
প্রভিন্নো বহুধা শূলো নিপপাত গতদ্যুতিঃ ॥ ২৫ ॥
নির্বিভেদ ততো বাণৈর্হয়ানস্য মনোজবান্।
রামস্তীক্ষ্ণৈর্মহাবেগৈর্বজ্রস্পর্শসমৈঃ শিতৈঃ ॥ ২৬ ॥
নির্বিভেদোরসি চ তং রাবণং নিশিতৈস্ত্রিভিঃ।
রাঘবঃ পরমায়স্তো ললাটে পত্রিভিস্ত্রিভিঃ ॥ ২৭ ॥
স শরৈর্ভিন্নসর্ব্বাঙ্গো গাত্রপ্রস্রুতশোণিতঃ।
রাক্ষসেন্দ্রঃ সমূহস্থঃ ফুল্লাশোক ইবাবভৌ ॥ ২৮ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে রাবণধর্ষণং নাম অষ্টাশীতিতমঃ সর্গঃ ॥ ৮৮ ॥

২৫। লো-টী। শূলো রাবণীয়ঃ।
২৬। লো-টী। শিতৈঃ শাণিতৈঃ।
২৭। লো-টী। পরমায়স্তোঽতীব ক্রুদ্ধঃ পত্রিভির্বাণৈর্বিভেদেতি পূর্ব্বক্রিয়য়া সম্বন্ধঃ।
২৮। লো-টী। কীর্ণসর্ব্বাঙ্গঃ আচ্ছাদিতসর্ব্বাঙ্গঃ, সমূহস্থঃ রাক্ষসসমূহস্থঃ।

লঙ্কাকাণ্ডে রাবণধর্ষণম্ ॥ ৮৮ ॥

প্রদীপ্ত অগ্নিশিখার ন্যায় নভোমণ্ডল প্রজ্বলিত করিল ॥ ২৪ ॥

সেই নিক্ষিপ্ত শক্তি রাক্ষসরাজ রাবণের শূলের উপর পতিত হইল এবং রাবণের শূল নিষ্প্রভ ও বহুখণ্ডে খণ্ডিত হইয়া ভূতলে নিপতিত হইল ॥ ২৫ ॥

অনন্তর রামচন্দ্র বজ্রস্পর্শসম মহাবেগশালী শাণিত তীক্ষ্ণ বাণসমূহ দ্বারা মনের ন্যায় গতিশীল রাবণের অশ্বদিগকে বিদারিত করিলেন ॥ ২৬ ॥

রাম অতিশয় ক্রুদ্ধ হইয়া তিনটি তীক্ষ্ণ শরদ্বারা রাবণের বক্ষঃস্থল বিদারণ করিলেন এবং অপর তিনটি শর দ্বারা ললাটদেশ বিদারণ করিলেন ॥ ২৭ ॥

রাক্ষসগণ-মধ্যস্থিত সেই রাক্ষসরাজ রাবণ শরসমূহ দ্বারা সর্ব্বাঙ্গ বিদ্ধ হওয়ায় এবং গাত্র হইতে রুধিরধারা পতিত হইতে থাকায় বিকসিত অশোক বৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ২৮ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে রাবণধর্ষণ-নামক ৮৮তম সর্গ সমাপ্ত ॥ ৮৮ ॥

১। ছ 'সা ক্ষিপ্তা'। ২। ছ 'তস্মিন্ শূলে পপাত হ'। ৩। ছ 'স'। ৪। ছ 'মহা-'। ৫। ছ 'মহা-'। ৬। ছ 'ক্রুদ্ধো। ৭। ছ '-তৈঃ শরৈঃ'। ৮। ছ '-রৈঃ কীর্ণ-'। ৯। অতঃ পরং ছ 'স রামবাণৈ-রভিবিদ্ধগাত্রো নিশাচরেন্দ্রঃ ক্ষতজাবসিক্তঃ। জগাম খেদঞ্চ সমূহমধ্যে ক্রোধঞ্চ চক্রে স তদা মহান্তম্ ॥' ইত্যধিকম্।

## (৮৯) একোনননবতিতমঃ সর্গঃ

স তু তেন মহাযুদ্ধে[১] রাঘবেণ[২] প্রধর্ষিতঃ।
রাবণঃ পরমা[৩]মর্ষী ভৃশং ক্রোধমুপাগমৎ ॥ ১ ॥
স দীপ্তনয়নঃ কোপাচ্চাপ[৪]মাদায় বীর্য্যবান্।
প্রত্যর্দ্দয়ত সংক্রুদ্ধো রাঘবং পুনরাহবে ॥ ২ ॥
বাণধারাসহস্রৈস্তু স তোয়দ ইবাম্বরে।
রাঘবং রাবণো বী[৫]রস্তড়াগ[৬]মিব পূরয়[৭]ন্ ॥ ৩ ॥
পূরিতঃ শরজালেন ধনুর্ম্মুক্তেন সংযুগে।
মহাগিরিরিবাকম্প্যো[৮] রাঘবো ন ব্যকম্পত ॥ ৪ ॥

---

৩। লো-টী। স রাবণঃ তোয়দ ইব কৃষ্ণবর্ণ ইত্যর্থঃ। পুনঃ কীদৃশঃ? বাণৈঃ কেবলৈর্বাণ-ধারাসহস্রৈর্ন তু শস্ত্রাস্ত্রৈঃ, রাঘবং পূরয়ন্ প্রত্যর্দ্দয়তেতি পূর্ব্বক্রিয়য়াঽন্বয়ঃ। 'বাণঃ স্যাদ্গোস্তনে দৈত্যভেদে কেবলকাণ্ডয়ো'রিতি কোষঃ। তোয়দস্তড়াগমিব।

---

অত্যন্ত অসহিষ্ণু সেই রাবণ মহাযুদ্ধে রামকর্ত্তৃক আক্রান্ত হইয়া অতিশয় ক্রুদ্ধ হইলেন ॥ ১ ॥

কোপবশতঃ আরক্তচক্ষুঃ, অতিশয় ক্রুদ্ধ, তেজস্বী রাবণ ধনুক গ্রহণ করিয়া যুদ্ধক্ষেত্রে রামচন্দ্রকে পুনরায় পীড়িত করিলেন ॥ ২ ॥

আকাশে মেঘ যেরূপ জলধারায় গভীর জলাশয় পূর্ণ করে, সেইরূপ মহাবীর রাবণ অবিচ্ছিন্ন সহস্র বাণ দ্বারা রামচন্দ্রকে আচ্ছাদিত করিলেন ॥ ৩ ॥

যুদ্ধক্ষেত্রে ধনুর্ম্মুক্ত শরসমূহে আচ্ছাদিত হইয়া রাম অকম্পনীয় বিশাল পর্ব্বতের ন্যায় অটল রহিলেন ॥ ৪ ॥

১। ছ 'তদা যুদ্ধে'। ২। ছ 'কাকুৎস্থেন'। ৩। ছ 'সমরা-'। ৪। ছ '-মুত্তমং'। ৫। ছ 'বাণৈ-'। ৬। ছ '-গ ইব'। ৭। ক '-য়ৎ'। ৮। ছ '-ম্প্যঃ কাকুৎস্থো'।

[১]শরাংস্তান্ নরশার্দ্দূলো রামঃ পরমদারুণান্।
[২]গভস্তীনিব চার্কস্য প্রতিজগ্রাহ বীর্য্যবান্[৩] ॥ ৫ ॥
ততঃ শরসহস্রং হি ক্ষিপ্রহস্তো নিশাচরঃ।
নিচখানোরসি ক্রুদ্ধো রাঘবস্য মহাত্মনঃ ॥ ৬ ॥
স শোণিতসমাদিগ্ধঃ সমরে লক্ষ্মণাগ্রজঃ।
[৪]বভৌ ফুল্ল ইবারণ্যে সুমহান্ কিংশুকদ্রুমঃ ॥ ৭ ॥
শরাভি[৫]ঘাতসংক্রুদ্ধঃ সোঽ[৬]পি জগ্রাহ সায়কান্[৭]।
কাকুৎস্থঃ সুমহাবেগো যুগান্তা[৮]গ্নিসমপ্রভান্ ॥ ৮ ॥
ততোঽন্যোন্যং সুসংরব্ধাবুভৌ তৌ রামরাবণৌ।
শরান্ধকারে সমরে নোপলক্ষয়তাং তদা[৯] ॥ ৯ ॥

৫। লো-টী। প্রতিজগ্রাহ নিবাসয়ামাস।
৬। লো-টী। নিচখান অর্পয়মাস।
৮। লো-টী। যুগান্তাদিত্যবর্চ্চসঃ সায়কান্।
৯। লো-টী। নোপলক্ষয়তাম্ অন্যোন্যং ন পশ্যতাম্। স রাঘবঃ শরজালেন সংছন্ন ইত্যেকং বাক্যম্, স রাঘবঃ তং শরসমূহং ভিত্ত্বা নিষ্পপাত তদুপরি পপাত ইত্যর্থঃ। মেঘাৎ মেঘং পরিত্যজ্য, যথা দিবাকরঃ স্বতেজসা নিষ্পতিত তথেত্যর্থঃ।

---

বীর্য্যবান্ নরশ্রেষ্ঠ রামচন্দ্র অতিভীষণ সেই শরসমূহ সূর্য্যের কিরণের ন্যায় গ্রহণ করিলেন ॥ ৫ ॥

অনন্তর রাবণ ক্রুদ্ধ হইয়া ক্ষিপ্রহস্তে মহাত্মা রামচন্দ্রের বক্ষে সহস্র শর বিদ্ধ করিলেন ॥ ৬ ॥

লক্ষ্মণাগ্রজ সেই রামচন্দ্র সংগ্রামক্ষেত্রে রক্তাক্ত-কলেবর হইয়া অরণ্যে বিকসিত পলাশ বৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ৭ ॥

অতিশয় বেগশালী সেই রামও বাণপ্রহারে ক্রুদ্ধ হইয়া প্রলয়ানল-সদৃশ শরসমূহ গ্রহণ করিলেন ॥ ৮ ॥

অনন্তর অতিক্রুদ্ধ সেই রাম এবং রাবণ উভয়েই যুদ্ধক্ষেত্রে শরান্ধকারে

---

১। ছ 'শরৈস্তু শরজালানি বিধমন্ সমরে স্থিতঃ'। ২। ছ 'স গভস্তীনিবার্কস্য'। ৩। ছ অতঃ পরং 'জীমূত ইব ঘর্মান্তে শরবর্ষং ববর্ষ হ'। ইত্যধিকম্। ৪। ছ 'সুপুষ্পিত'। ৫। ছ '-ঘাতাৎ সং-'। ৬। ছ 'সোঽভি-'। ৭। ছ 'কার্ম্মুকম্'। ৮। ছ '-ন্তাদিত্যবৎ স্থিতঃ'। ৯। অতঃ পরং ছ 'সংছন্নঃ শরজালেন রাবণেন স রাঘবঃ। নিষ্পপাত স তং ভিত্ত্বা মেঘাদিব দিবাকরঃ ॥' ইত্যধিকম্।

[১]অথ ক্রোধসমাবিষ্টো রামো দশরথাত্মজঃ।
উবাচ রাবণং বীরঃ[২] প্রহস্য পরুষং বচঃ ॥ ১০ ॥
মম ভার্য্যা জনস্থানাদিহ তে রাক্ষসাধম।
আনীতা বিবশা যস্মাৎ তস্মাৎ ত্বং ন ভবিষ্যসি ॥ ১১ ॥
ময়া বিরহিতাং দীনাং বর্ত্তমানাং মহাবনে।
বৈদেহীং বিবশাং[৩] হৃত্বা শূরোঽহমিতি মন্যসে ॥ ১২ ॥
স্ত্রীষু শৌর্য্যম[৪]নাথাসু পরদার[৫]প্রধর্ষক।
কৃত্বা কাপুরুষং কর্ম্ম শূরোঽহমিতি মন্যসে ॥ ১৩ ॥
ভিন্নমর্য্যাদ নির্লজ্জ চরিত্রেষ্বনবস্থিত[৬]।
দর্পান্মৃত্যুমি[৭]বাদায় [৮]শূরোঽহমিতি মন্যসে ॥ ১৪ ॥

১১। লো-টী। বিবশা সহায়শূন্যা।
১৩। লো-টী। শৌর্য্যং পরদারাভিমর্ষণঞ্চ কাপুরুষং কর্ম্ম।
১৪। লো-টী। দর্পাদহঙ্কারাৎ মৃত্যুং সীতারূপম্ উপাদায় গৃহীত্বা।

শররূপ অন্ধকারে লক্ষ্য করিতে পারেন নাই ॥ ৯ ॥

অনন্তর ক্রোধান্ধ দশরথনন্দন বীর রামচন্দ্র উপহাস করিয়া রাবণকে অতি কঠোর বাক্য বলিতে লাগিলেন ॥ ১০ ॥

হে রাক্ষসাধম, যেহেতু তুমি জনস্থান হইতে সহায়শূন্যা আমার ভার্য্যা সীতাকে এই লঙ্কায় আনয়ন করিয়াছ, সেই হেতু তুমি আর ইহলোকে থাকিবে না ॥ ১১ ॥

তুমি আমার অনুপস্থিতিতে মহারণ্যে অবস্থিতা একাকিনী বিদেহরাজ-নন্দিনী সীতাকে হরণ করিয়া নিজেকে বীর বলিয়া মনে করিতেছ ! ॥ ১২ ॥

হে পরস্ত্রীধর্ষক, অনাথা স্ত্রীলোকদিগের প্রতি বীরত্ব প্রকাশরূপ কাপুরুষোচিত কার্য্য করিয়া নিজেকে বীর বলিয়া মনে করিতেছ ! ॥ ১৩ ॥

হে মর্য্যাদাহীন, নির্লজ্জ, দুশ্চরিত্র রাবণ, তুমি দর্পবশতঃ মৃত্যুতুল্য সীতাকে অপহরণ করিয়া নিজেকে বীর বলিয়া মনে করিতেছ ! ॥ ১৪ ॥

১। ছ 'ততঃ'। ২। ছ 'ক্রুদ্ধঃ'। ৩। ছ 'বিজনে'। ৪। ছ 'চৌর্য্য-'। ৫। ছ '-দারাভিমর্ষণম'। ৬। ছ '-তঃ'। ৭। ছ 'মুপা-'। ৮। ছ 'কথং জীবিতুমিচ্ছসি'।

শূরেণ ধনদভ্রাত্রা বলেন[1] মুদিতেন চ।
শ্লাঘনীয়ং যশস্যঞ্চ কৃতং কর্ম্ম মহৎ ত্বয়া ॥ ১৫ ॥
অনাথৈঃ[2] সুবিভীতৈশ্চ পূজ্যমানোঽথ রাক্ষসৈঃ।
উৎসেকাচ্চৈব দর্পাচ্চ শূরোঽহমিতি মন্যসে ॥ ১৬ ॥
মায়য়া মৃগরূপেণ মদ্‌ভার্য্যাপহৃতা ত্বয়া।
সর্ব্বথা দর্শিতং বীর্য্যং কৃতং কর্ম্ম সুদুষ্করম্ ॥ ১৭ ॥
ধিক্‌কৃতশ্চাপ্যনার্য্যশ্চ গর্হিতশ্চৈব কর্ম্মণা।
শ্লাঘসে ত্বং কথং নাম[3] যস্য তে বৃত্তমীদৃশম্ ॥ ১৮ ॥
স্বপে[4] নাহং দিবা রাত্রৌ রৌদ্র[5]কর্ম্মন্ নিশাচর।
ন রাবণ লভে শান্তিং ত্বামনুৎপাট্য মূলতঃ ॥ ১৯ ॥

---

১৫। লো-টী। শূরেণেতি পদ্যমুপহাসপরম্।

১৬। লো-টী। উৎসেকাৎ ভীতৈ রাক্ষসৈঃ পূজনাদ্দর্পাৎ স্বাহঙ্কারাচ্চ।

১৭। লো-টী। বীর্য্যং স্বশক্তিঃ, দর্শিতম্ অন্যৈশ্চ যৎ সুদুষ্করং নিঃসহায়স্ত্রীহরণং তৎ ত্বয়া কৃতমিতি অহো ধিগস্তু ত্বামিতি ভাবঃ।

---

কুবেরের ভ্রাতা বীর তুমি সানন্দে বলপূর্ব্বক শ্লাঘার যোগ্য মহৎ কার্য্য করিয়াছ! ॥ ১৫ ॥

অতিশয় ভীত এবং অনাথ রাক্ষসগণকর্ত্তৃক পূজিত হইয়া [ তজ্জনিত ] গর্ব্ব এবং [ স্বাভাবিক ] অহঙ্কারবশতঃ তুমি নিজেকে বীর বলিয়া মনে করিতেছ ॥ ১৬ ॥

তুমি মায়াবলে মৃগরূপ ধারণ করিয়া আমার ভার্য্যা সীতাকে অপহরণ করত সর্ব্বপ্রকারে বীরত্ব প্রদর্শন করিয়াছ এবং অন্যের দুষ্কর কার্য্য সম্পাদন করিয়াছ! ॥ ১৭ ॥

হে রাবণ, তুমি তিরস্কৃত, অনার্য্য এবং স্বীয় কর্ম্মদ্বারা নিন্দিত; তোমার এতাদৃশ চরিত্র, সেই তুমি কিরূপে শ্লাঘা প্রকাশ করিতেছ! ॥ ১৮ ॥

হে ক্রূরকর্ম্মা নিশাচর রাবণ, আমি দিনে বা রাত্রিতে কখনই নিদ্রা যাই না, তোমাকে সমূলে উৎপাটিত না করিয়া আমি শান্তি লাভ করিতেছি না ॥ ১৯ ॥

---

১। ছ 'বলৈঃ সমুদিতেন চ'। ২। ছ '-থৈশ্চৈব-'। ৩। চ 'পাপ'। ৪। ছ 'শয়ে'। ৫। ক '-র্ম্ম'।

অত্যক্রামমিমান্ মাসাংস্ত্বদ্বধং পরিচিন্তয়ন্।
বধার্হস্য বধার্থং তে মৃত্যুদ্বারমপাবৃতম্ ॥ ২০ ॥

উৎসেকাদভিমানস্য গর্হিতাদ্[1] গর্হিতস্য চ।
[2]কর্ম্মণঃ প্রাপ্নুহীদানীং তস্যাদ্য সুমহৎ ফলম্ ॥ ২১ ॥

শূরোঽহমিতি চাত্মানমবগচ্ছসি দুর্ম্মতে।
নাস্তি লজ্জা চ তে সীতাং চৌরবদ্ ব্যপকর্ষতঃ ॥ ২২ ॥

যদি মৎসন্নিধৌ সীতাপহৃতা[3] স্যাৎ ত্বয়া বলাৎ।
খরং ত্বং[4] ভ্রাতরং পশ্যেস্তদা মৎসায়কৈর্হতঃ ॥ ২৩ ॥

দিষ্ট্যাসি[5] মম দুর্ব্বুদ্ধে চক্ষুর্বিষয়মাগতঃ।
অদ্য ত্বাং সায়কৈস্তীক্ষ্ণৈর্নয়ামি[6] যমসাদনম্ ॥ ২৪ ॥

২১। লো-টী। অভিমানস্য অহঙ্কারস্য উৎসেকাৎ তস্য সীতাহরণকর্ম্মণঃ কিংভূতস্য ? গর্হিতাৎ নিন্দিতাৎ গর্হিতস্য নিন্দিতস্য।

২২। লো-টী। ব্যপকর্ষতঃ অপহরতঃ।

২৩। লো-টী। পশ্যেঃ অপশ্যঃ।

তোমার বধের বিষয় চিন্তা করিতে করিতে এই কয়েক মাস অতিবাহিত করিয়াছি, বধযোগ্য তোমার বধের জন্য যমের দ্বার উদ্ঘাটিত হইয়াছে ॥ ২০ ॥

অহঙ্কারের আধিক্য বশতঃ অতিনিন্দিত সেই [ সীতাহরণ ] কার্য্যের অতি মহৎ ফল আজ ভোগ কর ॥ ২১ ॥

হে দুর্ম্মতে, তুমি নিজকে বীর বলিয়া মনে করিতেছ, অথচ চোরের ন্যায় সীতাকে অপহরণ করিতে তোমার লজ্জা হয় নাই ॥ ২২ ॥

যদি তুমি আমার নিকট হইতে বলপূর্ব্বক সীতাকে অপহরণ করিতে, তবে তখনই আমার শরসমূহ দ্বারা নিহত হইয়া ভ্রাতা খরকে দেখিতে পাইতে ॥ ২৩ ॥

হে দুর্ম্মতে, দৈবক্রমে তুমি আমার দৃষ্টিগোচরে আসিয়াছ, আজই তীক্ষ্ণ শরসমূহ দ্বারা তোমাকে যমালয়ে প্রেরণ করিতেছি ॥ ২৪ ॥

১। ছ '-তস্য চ কর্ম্মণঃ'। ২। ছ 'সংগ্রামে'। ৩। ছ 'ধর্ষিতা'। ৪। ছ 'তং'। ৫। ছ '-ষ্ট্যা ত্বং'। ৬। অতঃ পরং ছ 'পশ্যন্তাং সর্ব্বযোধানাং প্রসহ্য (?) রণমূর্দ্ধনি।' ইত্যধিকম্।

অদ্য তে মচ্ছরৈশ্ছিন্নং শিরো জ্বলিতকুণ্ডলম্।
ক্রব্যাদা ব্যপকর্ষন্তু বিকীর্ণং রণপাংশুভিঃ ॥ ২৫ ॥
নিপত্যোরসি তে গৃধ্রাঃ ক্ষিতৌ ক্ষিপ্তস্য রাবণ।
পিবন্তু রুধিরং হৃষ্টা বাণশল্যান্তরোত্থিতম্ ॥ ২৬ ॥
অদ্য মদ্বাণভিন্নস্য গতাসোঃ পতিতস্য চ।
কর্ষন্ত্বন্ত্রাণি বিহগা গরুত্মানিব পন্নগান্ ॥ ২৭ ॥
ইত্যুক্ত্বা তু তদা বীরো[1] রামঃ শত্রুনিবর্হণঃ।
রাক্ষসেন্দ্রং সমূহস্থং শরবর্ষৈরবাকিরৎ ॥ ২৮ ॥
ক্রুদ্ধস্য তস্য সমরে রামস্যাক্লিষ্টকর্ম্মণঃ।
বভূব দ্বিগুণং বীর্য্যং বলং হর্ষশ্চ সংযুগে[2] ॥ ২৯ ॥

২৫। লো-টী। ব্যপকর্ষন্তু খাদন্তু, বিকীর্ণং ব্যাপ্তং, ক্রব্যাদাঃ শৃগালাদয়ঃ।

২৬। লো-টী। ক্ষিপ্তস্য পতিতস্য। 'সুপ্তস্য' ইতি বা পাঠঃ। বাণশল্যান্তরোত্থিতং বাণশল্যকৃতছিদ্রোত্থিতম্।

[ লো-টী। ] বীর্য্যাদিযুক্তাদ্রামাদ্বিত্রেসুরিত্যর্থঃ। কালস্য সকাশাদ্ যথা।

আজ আম-মাংসভোজী শৃগালপ্রভৃতি প্রাণিগণ আমার বাণসমূহদ্বারা ছিন্ন উজ্জ্বল কুণ্ডল-শোভিত সংগ্রামধূলি-ধূসরিত তোমার মস্তক ভোজন করুক ॥ ২৫ ॥

হে রাবণ, ভূতলে পতিত তোমার বক্ষের উপর গৃধ্রগণ নিপতিত হইয়া শরাঘাতের ক্ষত হইতে উত্থিত রুধির সানন্দে পান করুক ॥ ২৬ ॥

গরুড় যেমন সর্পদিগকে টানিয়া লইয়া যায়, পক্ষিগণ সেইরূপ আজ আমার বাণে বিদারিত ও প্রাণহীন হইয়া ভূতলে নিপতিত তোমার দেহের অন্ত্রসমূহ আকর্ষণ করুক ॥ ২৭ ॥

এই বলিয়া শত্রুসংহারক বীর রামচন্দ্র সমীপস্থিত রাক্ষসরাজ রাবণকে শরসমূহ দ্বারা বিদ্ধ করিলেন ॥ ২৮ ॥

সংগ্রামক্ষেত্রে ক্রুদ্ধ সেই অক্লিষ্টকর্ম্মা রামচন্দ্রের বল-বীর্য্য এবং উৎসাহ দ্বিগুণ হইল ॥ ২৯ ॥

১। ছ 'রামো বীরঃ'। ২। অতঃ পরং ছ 'বিত্রেসুঃ সর্ব্বভূতানি কালস্যেব দিধক্ষতঃ'। ইত্যধিকম্।

রামস্যাস্ত্রবলঞ্চৈব শত্রোর্নিধনকাঙ্ক্ষিণঃ[১]।
প্রাদুর্বভূবুশ্চাস্ত্রাণি[২] সর্ব্বাণি বিদিতাত্মনঃ ॥ ৩০ ॥
প্রহরংশ্চ[৩] মহাতেজা লঘুহস্ততরো[৪]ঽভবৎ।
সুদৃঢ়প্রহারৈশ্চৈব[৫] দূরপাতস্তথৈব চ ॥ ৩১ ॥
শুভান্যেতানি চিহ্নানি বিজ্ঞায়াত্মগতানি সঃ[৬]।
ভূয় এবার্দ্দয়দ্ রামো রাবণং রাক্ষসাধিপম্ ॥ ৩২ ॥
রামেণ শরবর্ষৈশ্চ বানরৈশ্চাশ্মবৃষ্টিভিঃ।
বধ্যমানো দশগ্রীবো বিভ্রান্তহৃদয়োঽভবৎ ॥ ৩৩ ॥
যথাবন্নাস্ত্রমারেভে ন ব্যকর্ষচ্ছরাসনম্।
নাস্য প্রত্যকরোদ্বীর্য্যং বিক্লবেনান্তরাত্মনা ॥ ৩৪ ॥

৩০। লো-টী। রামস্যাস্ত্রবলম্ অস্ত্রবলং অস্ত্রাণি অস্ত্রোদ্দীপকা মন্ত্রাশ্চ প্রাদুর্বভূবুরিত্যন্বয়ঃ। শত্রোঃ সকাশাদ্ বিজয়কাঙ্ক্ষিণঃ।

৩১। লো-টী। লঘুহস্ততরঃ তীব্ররোষতরঃ দৃঢ়প্রহরতা দৃঢ়প্রহারঃ বাণানাং দূরপাতঃ লক্ষ্যে পাতঃ এতানি চিহ্নানি।

৩৪। লো-টী। যথাবৎ পূর্ব্বং যথা প্রহর্ত্তুম্ অস্ত্রমারেভে ইদানীং ন তথা, শরাসনমপি তথা ন ব্যকর্ষৎ আকৃষ্টবান্। নাস্য প্রত্যকরোদ্ বীর্য্যম্ অস্য রাবণস্য বিক্লবেন ভীতেনান্তরাত্মনা মনসা বিশিষ্টস্য বীর্য্যং শক্তিঃ ন প্রত্যকরোৎ প্রতীকারং নাকরোদিত্যর্থঃ।

শত্রুর বধাভিলাষী আত্মজ্ঞ রামচন্দ্রের অস্ত্রবল এবং অস্ত্রোদ্দীপক মন্ত্রসমূহ আবির্ভূত হইল ॥ ৩০ ॥

মহাতেজস্বী রামচন্দ্র প্রহার করিতে করিতে অতিশয় ক্ষিপ্রহস্ত হইলেন এবং বাণের সুদৃঢ় প্রহার ও লক্ষ্যে পতন এই সমস্ত স্বীয় শুভচিহ্ন অবগত হইয়া পুনরায় রাক্ষসরাজ রাবণকে পীড়িত করিতে লাগিলেন ॥ ৩১-৩২ ॥

রামচন্দ্রের শরবর্ষণ এবং বানরগণের শিলাবর্ষণ দ্বারা প্রহৃত হইয়া রাবণের চিত্ত ব্যাকুল হইল ॥ ৩৩ ॥

অন্তরাত্মা ব্যাকুল হওয়ায় রাবণ যথোচিত অস্ত্রপ্রয়োগ করিলেন না এবং

---

১। ছ '-র্বিজয়কাঙ্ক্ষিণঃ'। ২। ছ '-মন্ত্রাণি'। ৩। ছ 'প্রাহরচ্চ'। ৪। ছ '-গুস্ততোঽ-'। ৫। ছ 'দৃঢ়প্রহরতা চৈব'। ৬। ছ 'চ'।

ক্ষিপ্তা হ্যপি[1] শরাস্তেন শস্ত্রাণি বিবিধানি চ।
নাকল্পন্ত রণার্থায় মৃত্যুকালাভিবর্ত্তিনঃ ॥ ৩৫ ॥
সূতস্তু রথনেতাস্য তদবস্থং নিশাম্য[2] তম্।
শনৈর্যুদ্ধাৎ স সম্ভ্রান্তো[3] রথং তস্যাপবাহয়ৎ[4] ॥ ৩৬ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে দ্বৈরথযুদ্ধং নাম
একোননবতিতমঃ সর্গঃ ॥ ৮৯ ॥

---

৩৫। লো-টী। রণার্থায় রণপ্রয়োজনায় 'দ্বিজায় নাবকল্পন্ত' (?) ইতি বা পাঠঃ।
৩৬। লো-টী। স সংভ্রান্তঃ 'অসংভ্রান্ত' ইতি বা পাঠঃ। অপবাহয়ৎ অপাবাহয়ৎ রণাদন্যত্র নীতবান্।

লঙ্কাকাণ্ডে রথপর্য্যাবর্ত্তনম্ ॥ ৮৯ ॥

---

ধনুকও আকর্ষণ করিলেন না এবং তাঁহার সামর্থ্যেও কোন প্রতিকার হইল না ॥ ৩৪ ॥

রাম কর্ত্তৃক নিক্ষিপ্ত শরসমূহ এবং বিবিধ অস্ত্রসমূহও মরণোন্মুখ রাবণের যুদ্ধপ্রেরণার সৃষ্টি করিল না ॥ ৩৫ ॥

রথচালক সারথি রাবণের তাদৃশ অবস্থা দর্শন করিয়া ক্ষিপ্রতার সহিত ধীরে ধীরে যুদ্ধক্ষেত্র হইতে তাঁহার রথ অপসারিত করিল ॥ ৩৬ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে দ্বৈরথযুদ্ধ-নামক
৮৯তম সর্গ সমাপ্ত ॥ ৮৯ ॥

---

১। ছ 'অপি'। ২। ক 'নিশম্য'। ৩। ছ 'সুসংভ্রান্তো'। ৪। অতঃ পরং ছ 'রথস্তু তস্যাথ জবেন সারথির্নিবর্ত্ত্য তস্মাজ্জনবাহনিস্বনম্। জগাম শীঘ্রং সমবাৎ সসম্ভ্রমঃ। পরিশ্রমাধোমুখরাবণেক্ষিতঃ'। ইত্যধিকম্।

## ( ৯০ ) নবতিতমঃ সর্গঃ

স তু মোহাৎ সুসংরব্ধঃ কৃতান্তবলমোহিতঃ।
ক্রোধেন মহতাবিষ্টো রাবণঃ সূতমব্রবীৎ ॥ ১ ॥
হীনবীর্য্যমিবাশক্তং পৌরুষেণ বিবর্জ্জিতম্।
ভীরুং[1] লঘুমিবাসত্ত্বং বিহীনমিব তেজসা[2] ॥ ২ ॥
কিমর্থং মামবজ্ঞায় মচ্ছন্দমনবেক্ষ্য[3] চ।
ভবতা শত্রুমধ্যান্মে রথোঽয়মপবাহিতঃ ॥ ৩ ॥
ত্বয়াদ্য[4] হি মমানার্য্য চিরকালসমর্জ্জিতম্।
যশো বীর্য্যঞ্চ তেজশ্চ প্রত্যয়শ্চ বিনাশিতঃ ॥ ৪ ॥

---

১। লো-টী। মোহাৎ মৌঢ্যাৎ 'মোহঃ স্যান্মূর্খমৌঢায়ো'রিতি রত্নমালা। সুসংরব্ধঃ মহাক্রুদ্ধঃ ইত্যেকং বাক্যম্, ততঃ ক্রোধেনাবিষ্ট ইত্যপরম্।

২। লো-টী। লঘুমধমং মচ্ছন্দং মদিচ্ছাম্।

৪। লো-টী। প্রত্যয়ো রণজ্ঞানং রণচাতুর্য্যমিত্যর্থঃ।

---

মূঢ়তাবশতঃ অতিশয় উৎসাহসম্পন্ন, আসন্ন মৃত্যুর প্রভাবে মুগ্ধ সেই রাবণ অত্যন্ত ক্রোধান্ধ হইয়া সারথিকে বলিলেন—॥ ১ ॥

আমাকে বীর্য্যহীন অশক্ত পৌরুষবর্জ্জিত ভীরু ক্ষুদ্রচেতাঃ ও নিস্তেজের ন্যায় অবজ্ঞা করিয়া এবং আমার অভিপ্রায় অবগত না হইয়া কিজন্য তুমি শত্রুদিগের মধ্য হইতে আমার রথ অপসারিত করিয়াছ? ॥ ২-৩ ॥

হে অনার্য্য, তুমি আজ আমার চিরকালার্জ্জিত যশঃ, বীর্য্য, প্রতাপ এবং রণচাতুর্য্য সমস্তই বিনষ্ট করিয়াছ ॥ ৪ ॥

---

১। ছ 'ভীতং'। ২। ছ অতঃ পরং 'বিযুক্তমিব মায়াভিরস্ত্রৈরিব বহিষ্কৃতম্। মামবজ্ঞায় দুর্ব্বুদ্ধে স্বয়ং বুদ্ধ্যা বিচেষ্টসে'। ইত্যধিকম্। ৩। চ '-পেক্ষ্য'। ৪। ছ 'হ্যদ্য'।

শত্রো[১]র্বিখ্যাতবীর্য্যস্য [২]বঞ্চনীয়স্য বিক্রমৈঃ।
পশ্যতো যুদ্ধলুব্ধোঽহং কৃতঃ কাপুরুষস্ত্বয়া ॥ ৫ ॥
যস্ত্বং রথমিমং যু[৩]দ্ধান্নয়স্যন্যত্র দুর্ম্মতে।
সুব্যক্তোঽয়ং প্রতর্কো মে পরেণ [৪]ত্বং পুরস্কৃতঃ ॥ ৬ ॥
ন হীদং বিদ্যতে কর্ম্ম সুহৃদঃ শুভকাঙ্ক্ষিণঃ।
রিপূণাং সদৃশং হ্যেতদ্ যৎ ত্বয়া সমনুষ্ঠিতম্ ॥ ৭ ॥
নিবর্ত্তয় রথং শীঘ্রং যাব[৫]ন্নাপৈতি মে রিপুঃ।
যদি ন [৬]ব্যুত্থিতো বাসি স্মর্য্যন্তে যদি বা গুণাঃ ॥ ৮ ॥

---

৫। লো-টী। বিক্রমৈর্বঞ্চনীয়স্য পরাভবনীয়স্য পশ্যতঃ সতঃ তস্মিন্ পশ্যতি সতীত্যর্থঃ।

৬। লো-টী। 'নয়স্যন্যত্র দুর্ম্মতে' ইতি পাঠঃ, 'মোহাদপবাহিতবানসী'তি ক্বচিৎ, প্রতর্কো বিতর্কঃ।

৭। লো-টী। বর্ত্ততে বিদ্যতে বা পাঠঃ।

৮। লো-টী। নাভ্যেতি নাগচ্ছতি 'নাভ্যেতি' ইতি পাঠে নাতিক্রামতি, ব্যুত্থিতঃ বরান্ বিবোধ্যতা (?)।

---

বিক্রমদ্বারা পরাজেয় বিখ্যাতবীর্য্য শত্রুর সম্মুখে রণোৎসাহী আমাকে তুমি কাপুরুষ বলিয়া প্রতিপন্ন করিয়াছ ॥ ৫ ॥

হে দুর্ম্মতে, তুমি যুদ্ধক্ষেত্র হইতে অন্যত্র রথ লইয়া গিয়াছ, ইহাতে স্পষ্টই আমার নিকট প্রতীতি হইতেছে যে, তুমি শত্রুকর্ত্তৃক পুরস্কৃত হইয়াছ ॥ ৬ ॥

শুভাকাঙ্ক্ষী বন্ধুর পক্ষে এরূপ করা সম্ভব নয়, তুমি যাহা করিয়াছ ইহা শত্রুর উপযুক্ত ॥ ৭ ॥

যদি তুমি বিরোধী না হও অথবা যদি আমার গুণসমূহ তোমার স্মরণ থাকে, তবে শীঘ্র রথ নিবর্ত্তিত কর, আমার শত্রু যেন পলায়ন না করে ॥ ৮ ॥

১। ছ '-ত্রোঃ প্র-'। ২। ছ 'ব্যপ্ল-'। ৩। ছ 'মোহাদপবাহিতবানসি'। ৪। ছ 'ত্বমুপ-'। অতঃ পরং ছ 'কস্মাত্ত্বয়ারথমিমং যুদ্ধান্নয়স্যন্যত্র দুর্ম্মতে। পরেণোপস্কৃতো ব্যক্তং তেন বধ্যোঽসি মে মতঃ ॥' ইত্যধিকম্। ৫। ছ '-ন্নাভ্যেতি'। ৬। ছ 'ব্যথিতঃ স্যাত্ত্বং'।

[১] এবমুক্তঃ স পরুষং হিতবুদ্ধিরবুদ্ধিনা।
অব্রবীদ্ রাবণং সূতো হিতং সানুনয়ং বচঃ ॥ ৯ ॥
ন ভীতোঽস্মি ন মূঢ়োঽস্মি নোপজপ্তোঽস্মি শত্রুণা।
ন প্রমত্তো ন নিঃস্নেহো[২] বিস্মৃতা ন চ তে গুণাঃ ॥ ১০ ॥
ময়া ত্বদ্ধিতকামেন[৩] যশশ্চ পরিরক্ষতা।
স্বস্নেহেন[৪] চ ভক্ত্যা চ প্রিয়মিত্যপ্রিয়ং কৃতম্[৫] ॥ ১১ ॥
নাস্মিন্নর্থে মহারাজ ত্বং মাং প্রিয়হিতে রতম্।
কিঞ্চিল্লঘুমিবানার্য্যং[৬] দোষতো মন্তুমর্হসি[৭] ॥ ১২ ॥
শ্রূয়তাং চাভিধাস্যামি যন্নিমিত্তং ময়া রথঃ।
নদীবেগ ইবাম্ভোধেঃ সংযুগাদ্বিনিবর্ত্তিতঃ ॥ ১৩ ॥

---

১০। লো-টী। নোপজপ্তোঽস্মি ন পুরস্কৃতোঽস্মি।
[ লো-টী ]। পরিমার্গতা অন্বেষয়তা যদপ্রিয়ং কৃতং তৎ তব প্রিয়মেব।
১২। লো-টী। দোষতো দোষেণ মন্তুং জ্ঞাতুং নার্হসীত্যন্বয়ঃ।
১৩। লো-টী। অম্ভোধেরম্ভোধিনা যথা নদীবেগো নিবর্ত্ত্যতে তথা নিবর্ত্তিতঃ।

---

বুদ্ধিহীন রাবণ হিতবুদ্ধিসম্পন্ন সেই সারথিকে এইরূপ নিষ্ঠুর বাক্য বলিলে সারথি অনুনয়ের সহিত রাবণকে হিতবাক্য বলিতে লাগিলেন—॥ ৯ ॥

আমি ভীত, মূঢ়, শত্রুকর্ত্তৃক পুরস্কৃত, প্রমত্ত বা স্নেহরহিত হই নাই, অথবা আপনার গুণ বিস্মৃত হই নাই; আপনার হিতকামনায় এবং আপনার যশঃ রক্ষা করিবার অভিলাষে আমি আপনার প্রতি স্নেহ এবং ভক্তিবশতঃ প্রিয়বোধে অপ্রিয় কার্য্য করিয়াছি ॥ ১০-১১ ॥

হে মহারাজ, আপনি আপনার প্রিয় এবং হিতকর কার্য্যে রত আমাকে এ বিষয়ে নীচজনের ন্যায় অসাধু ও অপরাধী মনে করিতে পারেন না ॥ ১২ ॥

আপনি শ্রবণ করুন, যে জন্য আমি সমুদ্রকর্ত্তৃক নদীবেগের ন্যায় সংগ্রামক্ষেত্র হইতে রথ নিবর্ত্তিত করিয়াছি, তাহা বলিব ॥ ১৩ ॥

১। ছ 'এবং পরুষমুক্তস্তু'। ২। ছ 'বিস্নে-'। ৩। ছ 'তু হিতকামেন জয়স্ত পরিমার্গতা'। ৪। ছ 'স্বৎ-'।
৫। অতঃ পরং ছ 'উপদেশো হি সূতানামাপৎস্থ রথিনাং বর। রক্ষিতব্যো রথী যস্মাত্তস্মাদিদমনুষ্ঠিতম্ ॥' ইত্যধিকম্।
৬। ছ 'লঘুঃ কশ্চিদিবানার্য্যং'। ৭। ছ 'গন্তু-'।

শ্রমং তবাবগচ্ছামি মহতা রণকর্ম্মণা।
ন হি তে বীর সৌমুখ্যং প্রহর্ষং[১] চোপলক্ষয়ে ॥ ১৪ ॥
ভারোদ্বহনখিন্নাশ্চ[২] তথেমে[৩] রথবাজিনঃ।
দীনা ঘর্ম্মপরিশ্রান্তাঃ কুবর্ষাভিহতা ইব ॥ ১৫ ॥
নিমিত্তানি চ ভূয়িষ্ঠং যানি প্রাদুর্ভবন্তি মে।
ন তেম্বিহ[৪] নিমিত্তেষু তর্কয়ামি প্রদক্ষিণম্ ॥ ১৬ ॥
দেশকালৌ চ বিজ্ঞেয়ৌ নিমিত্তানীঙ্গিতানি চ।
দৈন্যং হর্ষশ্চ খেদশ্চ[৫] রথিনশ্চ বলাবলম্ ॥ ১৭ ॥
স্থূলনিম্নানি[৬] ভূমৌ চ বিষমাণি সমানি চ।
যুদ্ধকালশ্চ বিজ্ঞেয়ঃ পরস্যান্তরদর্শিনা ॥ ১৮ ॥

---

১৪। লো-টী। সৌমুখ্যং মুখস্য প্রসন্নতাম্। 'শ্রমং তবাবগম্যাথে'তি বা পাঠঃ।

১৫। লো-টী। ঘর্ম্মপরিশ্রান্তাঃ ঘর্ম্মেণ স্বেদজলেন পরিব্যাপ্তাঃ। 'ঘর্ম্মঃ স্যাদাতপে গ্রীষ্মে উষ্ণস্বেদাম্ভসোরপী'তি বিশ্বঃ। 'কাবর্ষেণ' সর্ব্বজ্ঞঃ 'কুবর্ষাভিহতা' ইতি ক্বচিৎ পাঠঃ।

১৬। লো-টী। ভূয়িষ্ঠং বহুলং যথা ভবতি, তেষু সৎসু ইহ যুদ্ধে প্রদক্ষিণম্ অনুকূলম্।

১৮। লো-টী। স্থূলমত্যুচ্চং নিম্নমতিনিম্নং বিষমাণি সমানি সামান্যোচ্চনীচানি।

---

হে বীর, অত্যধিক যুদ্ধকার্য্যদ্বারা আপনার পরিশ্রম অনুভব করিতেছি, মুখের প্রসন্নতা বা হর্ষ লক্ষ্য করিতেছি না ॥ ১৪ ॥

তাহা ছাড়া, রথবাহী এই অশ্বগণ ভারবহনে পরিশ্রান্ত এবং ঘর্ম্মক্লান্ত হইয়া অল্প বর্ষাসিক্তের ন্যায় হইয়াছে ॥ ১৫ ॥

আমার সমীপে যে-সমস্ত নিমিত্ত বহুলভাবে প্রাদুর্ভূত হইতেছে, সেই সমস্ত নিমিত্তের মধ্যে অনুকূল ( শুভসূচক ) কিছু লক্ষ্য করিতেছি না ॥ ১৬ ॥

দেশ, কাল, নিমিত্ত এবং ইঙ্গিতসমূহ, দৈন্য, হর্ষ, খেদ, রথীর বলাবল, যুদ্ধ-ভূমির উচ্চতা এবং নীচতা, সমতা ও বিষমতা, যুদ্ধের সময়, রণসমীপে গমন ও রণ

---

১। ছ 'বোপ-'। ২। ক '-খিন্না-'। ৩। ছ 'ইমে তে'। ৪। ছ 'তেষহং'। ৫। ছ 'রোষশ্চ'। ৬। ছ 'স্থূল-'।

উপযানাপযানে চ[১] স্থানং প্রত্যপসর্পণম্ ।
সর্ব্বমেতদ্ রথস্থেন জ্ঞেয়ং রথকুটুম্বিনা ॥ ১৯ ॥
তব বিশ্রামহেতোর্হি[২] তথৈব রথবাজিনাম্ ।
পরস্পরবিঘাতার্থং[৩] ক্ষমং[৪] কৃতমিদং ময়া ॥ ২০ ॥
ন ময়া স্বেচ্ছয়া রাজন্[৫] রথোঽয়মপবাহিতঃ ।
ভর্ত্তৃস্নেহপরীতেন ময়েতৎ[৬] ত্বৎকৃতে কৃতম্ ॥ ২১ ॥
আজ্ঞাপয়স্ব মাং বীর[৭] যৎ ত্বং বক্ষ্যসি মানদ ।
তৎ[৮] করিষ্যাম্যহং সর্ব্বং গতানৃণ্যেন চেতসা ॥ ২২ ॥

---

১৯। লো-টী। উপযানং রণসমীপগমনং অনুবর্ষেণেতি অপযানং রণং পরিত্যজ্য গমনং স্থানং তথাবতরণস্থানং প্রত্যবসর্পণং রণং প্রতিগমনম্ ।

২০। লো-টী। পরস্পরবিঘাতার্থং তব বাজিনাঞ্চ শ্রমবিঘাতার্থং ক্ষমং যুক্তম্ ।

২১। লো-টী। এতৎ দুষ্কৃতং দুষ্কর্ম্মাণি ।

২২। লো-টী। গতানৃণ্যেন গতমানৃণ্যং যেন তেন আনৃণ্যং গন্তুমিতি সর্ব্বজ্ঞঃ ।

---

পরিত্যাগ, যুদ্ধক্ষেত্রে অবতরণ, এই সমস্তই শত্রুর ছিদ্রদর্শী রথস্থ সারথির অবগত হওয়া উচিত ॥ ১৭-১৯ ॥

আপনার বিশ্রামের জন্য এবং রথযোজিত অশ্বগণের বিশ্রামের জন্য—পরস্পরের শ্রমলাঘবার্থ আমি ইহা করিয়া ভালই করিয়াছি ॥ ২০ ॥

মহারাজ, আমি স্বেচ্ছায় এই রথ অপসারিত করি নাই, প্রভুস্নেহের বশবর্ত্তী হইয়াই আপনার জন্য আমি এই কার্য্য করিয়াছি ॥ ২১ ॥

হে বীর, আমাকে আদেশ করুন, হে মানদ, আপনি যাহা আদেশ করিবেন আমি তৎসমস্তই কৃতজ্ঞচিত্তে সম্পাদন করিব ॥ ২২ ॥

---

১। ছ 'স্থানপ্রত্যব-'। ২। ছ '-তোস্তু রথিনো'। ৩। ছ '-স্তু চ বি-'। ৪। ছ 'ক্ষেমং'। ৫। ছ 'দেব'। ৬। ছ 'দুষ্কৃতং'। ৭। ছ '-য় যথাশক্তং ত্বং বক্ষ্যস্যরিসূদন'। ৮। ছ 'করিষ্যেঽহং তথা বীর'।

স[১] তুষ্টস্তেন বাক্যেন রাবণস্তস্য সারথেঃ।
প্রশস্যৈনং বহুবিধং যুদ্ধলুব্ধোঽব্রবীদিদম্[২] ॥ ২৩ ॥
শীঘ্রং[৩] রথমিমং সূত রাঘবাভিমুখং কুরু।
নাহত্বা সমরে শত্রুং[৪] নিবর্ত্তিষ্যতি[৫] রাবণঃ ॥ ২৪ ॥
ততো দ্রুতং রাবণবাক্যচোদিতঃ প্রচোদয়ামাস রথং স সারথিঃ।
নিশাচরেন্দ্রস্য[৬] ততো মহারথঃ ক্ষণেন রামস্য রথাগ্রতোঽভূৎ[৭] ॥ ২৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে সূতোপালম্ভো নাম
নবতিতমঃ সর্গঃ ॥ ৯০ ॥

---

২৫। গো-টী। 'রজনীচরেন্দ্রস্য' ইতি পাঠঃ, 'স রাক্ষসেন্দ্রস্যে'তি বা।
লঙ্কাকাণ্ডে সূতোপালম্ভঃ ॥ ৯ ॥

---

রাবণ সারথির সেই বাক্যে সন্তুষ্ট হইয়া এবং তাহার বহুবিধ প্রশংসা করিয়া যুদ্ধ করিবার অভিপ্রায়ে এইরূপ বলিতে লাগিলেন—॥ ২৩ ॥

হে সারথে, শীঘ্র এই রথ রামের অভিমুখে লইয়া চল, রাবণ সংগ্রামে শত্রুকে বধ না করিয়া নিবৃত্ত হইবে না ॥ ২৪ ॥

অনন্তর রাবণের বাক্যে প্রেরিত হইয়া সারথি দ্রুত রথ পরিচালিত করিল। রাক্ষসরাজ রাবণের মহারথ মুহূর্ত্তমধ্যে রামচন্দ্রের রথের সম্মুখে উপস্থিত হইল ॥ ২৫ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে সূতোপালম্ভ (সারথির প্রতি তিরস্কার)-নামক
৯০তম সর্গ সমাপ্ত ॥ ৯০ ॥

১। ছ 'তুষ্টস্তেন তু বাক্যেন'। ২। ছ '-ম্বচঃ'। ৩। ছ 'রথং শীঘ্রমিমং'। ৪। ছ 'শত্রূন্'। ৫। ছ অতঃ পরং 'এবমুক্ত্বা ততস্তুষ্টো রাবণো রাক্ষসেশ্বরঃ। দদৌ স সারথেঃ শ্রীমান্ হস্তাভরণমুত্তমম্॥' ইত্যধিকম্। ৬। ছ '-স্ত্রশ্চ'। ৭। ছ '-ভবৎ'।

## ( ৯১ )একনবতিতমঃ সর্গঃ

তমাপতন্তং সহসা বেগবন্তং মহাস্বনম্[১]।
রথং রাক্ষসরাজস্য নররাজো দদর্শ হ ॥ ১ ॥
কৃষ্ণবাজিসমাযুক্তং যুক্তং রৌদ্রেণ বর্চ্চসা।
উহ্যমানমিবাকাশে বিমানং সজলৈর্ঘনৈঃ[২] ॥ ২ ॥
তং দৃষ্ট্বা মেঘসঙ্কাশমাপতন্তং রথং রিপোঃ।
অব্রবীন্মাতলিং রামো মহেন্দ্ররথসারথিম্ ॥ ৩ ॥
মাতলে পশ্য সংরব্ধমাপতন্তং রথং রিপোঃ।
গিরের্বজ্র[৩]বিভিন্নস্য দীর্য্যতঃ সদৃশ[৪]স্বনম্ ॥ ৪ ॥

২। লো-টী। রৌদ্রেণ ভয়ঙ্করকেন বর্চ্চসা দীপ্ত্যা যুক্তম্। তড়িদিব যা পতকা তয়া গহনং দুর্গমং দর্শিতমিন্দ্রায়ুধং বক্রমিবায়ুধং যেন তম্, 'দর্শিতেন্দ্রায়ুধধ্বজ'মিতি বা পাঠঃ। বিমুঞ্চন্তং মঞ্চাঃ ক্রোশন্তীতি ন্যায়াৎ রথিনঃ শরধারয়া চ রথস্য উপচারঃ। ধারাণামাসারঃ সম্পাতো যস্য তমম্বুদমিব।

৪। লো-টী। সংরব্ধং ক্রুদ্ধমিতি পূর্ব্ববৎ। বজ্রমুপস্পৃষ্টং ত্যক্তং যস্মিন্ তস্য দীর্যাতো বিদীর্ণস্য।

নররাজ রামচন্দ্র উগ্র-শব্দকারী বেগবান্ কৃষ্ণবর্ণ অশ্বযুক্ত, ভয়ানক দীপ্তি-সম্পন্ন, গগনমণ্ডলে সজল মেঘসমূহদ্বারা পরিবাহিত বিমানের ন্যায় রাক্ষসরাজের রথটীকে সহসা আসিতে দেখিলেন ॥ ১-২ ॥

মেঘসদৃশ শত্রুর সেই রথটীকে আসিতে দেখিয়া রামচন্দ্র ইন্দ্রের রথের সারথি মাতলিকে বলিলেন—॥ ৩ ॥

মাতলি, ক্রুদ্ধ শত্রুর বজ্রবিদ্ধ বিদীর্য্যমাণ পর্ব্বতের শব্দের ন্যায় শব্দকারী রথ আসিতেছে, দেখ ॥ ৪ ॥

১। ছ 'মহামেঘৌঘনিস্বনম্'। ২। ছ অতঃ পরং 'তড়িৎপতাকাগহনং দর্শিতেন্দ্রায়ুধোপমম্। শরধারা বিমুঞ্চন্তং ধারাসারমিবাম্বুধম্। ইত্যধিকম। ৩। ছ '-র্বজ্রোপস্পৃষ্টস্য'। ৪। ছ '-দৃশঃ স্বনম্'।

যথাপসৃত্যাপতিতো বেগেন মহতা পুনঃ।
সমরে হন্তুমাত্মানমনেন তু কৃতা মতিঃ ॥ ৫ ॥
তদপ্রমাদমাতিষ্ঠ প্রত্যুদ্গম্য রথং রিপোঃ।
বিধ্বংসয়িতুমিচ্ছামি বায়ুর্মেঘমিবোত্থিতম্ ॥ ৬ ॥
অবিক্লবমসম্ভ্রান্তমব্যগ্রহৃদয়েক্ষণম্।
রশ্মিসঞ্চারনিয়তং প্রচোদয় রথং দ্রুতম্ ॥ ৭ ॥
কামং ন ত্বং সমাধেয়ঃ পুরন্দররথোচিতঃ।
যুযুৎসুস্ত্বহমেকাগ্রঃ[১] স্মারয়ে ত্বাং ন শিক্ষয়ে ॥ ৮ ॥
পরিতুষ্টস্তু রামস্য তেন বাক্যেন মাতলিঃ।
প্রচোদয়ামাস রথং ততঃ সারথিসত্তমঃ ॥ ৯ ॥

৫। লো-টী। যথা যথাবৎ উপসৃত্য সমীপমাগত্য বেগেন পুনরাপতিতঃ।

৬। লো-টী। রিপো রথং প্রতি উদ্গম্য অপ্রমাদং যথা।

৭। লো-টী। অবিক্লবাদিত্রয়ং ক্রিয়াবিশেষণং রশ্মিসঞ্চারনিয়তং রশ্মীনাং প্রগ্রহাণাং সম্যক্ চারো বন্ধো বন্ধনং যস্য তং নিয়তং দৃঢ়ং তঞ্চ তঞ্চ। 'চারো বালতরৌ বন্ধাপসর্পয়ো'রিতি ভূরি০।

৮। লো-টী। 'একাগ্রমস্ত্রলিঙ্গং স্যাদেকতানেঽপ্যনাকুলে' ইতি কোষঃ।

পলায়ন করিয়া পুনরায় যেরূপ অতিশয় বেগের সহিত আগত হইতেছে, তাহাতে মনে হয়, ইহা যুদ্ধক্ষেত্রে আত্মবিনাশ সাধন করিতে ইচ্ছা করিয়াছে ॥ ৫ ॥

অতএব শত্রুর রথের উদ্দেশ্যে গমন করিয়া স্থিরভাবে অবস্থান কর, বায়ু যেমন আকাশে উত্থিত মেঘকে বিনাশ করে, সেইরূপ ইহাকে ধ্বংস করিতে ইচ্ছা করিতেছি ॥ ৬ ॥

তুমি নির্ভয়ে, ধীরভাবে একাগ্রচিত্তে ও একাগ্র দৃষ্টিতে—দৃঢ়ভাবে রশ্মি বন্ধন ও ধারণপূর্ব্বক দ্রুত রথ চালনা কর ॥ ৭ ॥

ইন্দ্রের রথচালনায় অভ্যস্ত তোমাকে অবশ্য সাবধান করার প্রয়োজন নাই, তথাপি যুযুৎসু আমি তোমাকে একান্তভাবে [ স্বাভাবিক সারথ্যকর্ম্ম ] স্মরণ করাইয়া দিতেছি, শিক্ষা দিতেছি না ॥ ৮ ॥

অনন্তর সারথিশ্রেষ্ঠ মাতলি রামচন্দ্রের সেই কথায় পরিতুষ্ট হইয়া রথ চালাইতে লাগিলেন ॥ ৯ ॥

১। '-গ্রং'।

১ ২
অপসব্যং ততঃ কুর্ব্বন্ রাবণস্য মহারথম্ ।
চক্রোৎক্ষিপ্তেন রজসা রাবণং স ব্যধূনয়ৎ ॥ ১০ ॥
ততঃ ক্রুদ্ধো দশগ্রীবস্তাম্রবিস্ফুরিতেক্ষণঃ ।
রথে প্রতিমুখং রামং সায়কৈস্তং ব্যধূনয়ৎ ॥ ১১ ॥
ধর্ষণামর্ষিতো রামো ধৈর্য্যং রোষেণ লঙ্ঘয়ন্ ।
জগ্রাহ সুমহাবীর্য্যমৈন্দ্রং যুধি শরাসনম্ ॥ ১২ ॥
৩ ৪
শরাংশ্চ সুমহাবেগান্ সূর্য্যরশ্মিনিভান্ শিতান্ ।
জগ্রাহ সমরে রামঃ সর্পানিব মহাবিষান্ ॥ ১৩ ॥

---

১০। লো-টী। অপসব্যমিতি রাবণস্য বায়োঃ প্রতিকূলত্বং জ্ঞাপ্যেত্যর্থঃ। ব্যধূনয়-দাচ্ছাদিতবান্।

১১। লো-টী। তাম্রবিস্ফারিতেক্ষণঃ তাম্রাণি অরুণানি বিস্ফারিতানি রামগতানীক্ষণানি নেত্রাণি যস্য সঃ। প্রতিমুখং স্বসম্মুখং ব্যধূনয়ৎ অবিধ্যৎ।

১২। লো-টী। ধর্ষণেন বাক্তাড়নেনামর্ষিতঃ ক্রুদ্ধঃ। লঙ্ঘয়ন্ ত্যজন্।

---

মাতলি রাবণের প্রকাণ্ড রথকে দক্ষিণে করিয়া রথচক্রোত্থিত ধূলি দ্বারা রাবণকে আচ্ছাদিত করিলেন ॥ ১০ ॥

পরে দশানন ক্রুদ্ধ হইয়া রক্তবর্ণ চক্ষুঃ বিস্ফারিত করত রথমধ্যে অভিমুখে উপবিষ্ট রামচন্দ্রকে শরসমূহদ্বারা বিদ্ধ করিলেন ॥ ১১ ॥

রামচন্দ্র রাবণের শরপ্রহারে ক্রুদ্ধ হইয়া রোষবশতঃ ধৈর্য্য অতিক্রম করত অতিশয় বীর্য্যশালী ইন্দ্রের ধনুক গ্রহণ করিলেন ॥ ১২ ॥

রামচন্দ্র সংগ্রামক্ষেত্রে সূর্য্যরশ্মিসদৃশ তীক্ষ্ণ অতিশয় বেগশালী মহাবিষযুক্ত সর্পের ন্যায় শরসমূহ গ্রহণ করিলেন ॥ ১৩ ॥

---

১। ছ 'কৃত্বা'। ২। ছ 'রথং তদা'। ৩। ছ '-বীর্য্যান্'। ৪। ছ '-সমপ্রভান্'।

১
তত্বভূব মহাযুদ্ধমন্যোন্যবধকাঙ্ক্ষিণোঃ।
২
পরস্পরাভিমুখয়োর্মত্তয়োর্দ্বিপয়োরিব ॥ ১৪ ॥

ততো দেবাঃ সগন্ধর্ব্বাঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
সমীয়ুর্দ্বৈরথং দ্রষ্টুং রাবণক্ষয়কাঙ্ক্ষিণঃ ॥ ১৫ ॥

তয়োঃ সমভবদ্ যুদ্ধং লঘু চিত্রঞ্চ সুষ্ঠু চ।
বিজয়াকাঙ্ক্ষিণৌ শূরাবন্যোন্যং তৌ ততক্ষতুঃ ॥ ১৬ ॥

অস্ত্রৈরস্ত্রাণি নিঘ্নন্তৌ দর্শয়ন্তৌ চ লাঘবম্।
৩
শরৈরাশীবিষাকারৈরন্তরীক্ষং রুরুন্ধতুঃ ॥ ১৭ ॥

সমুৎপেতুরথোৎপাতা দারুণা লোমহর্ষণাঃ।
৪
রাবণস্য বিনাশায় রামস্য বিজয়ায় চ ॥ ১৮ ॥

---

১৪। লো-টী। 'তত্বভূব' ইতি পাঠঃ। 'তদ্ভূপোঢ়'মিতি পাঠে উপোঢ়ং প্রাপ্তং নির্ঘাত-সহিতবাতোদ্ধতয়োশ্চালিতয়োঃ।

১৬। লো-টী। লঘু শীঘ্রং চিত্রমাশ্চর্য্যং সুষ্ঠু যোগ্যম্।

১৭। লো-টী। লাঘবম্ অস্ত্রশিক্ষাণাং শৈঘ্র্যম্।

---

মত্ত হস্তিদ্বয়ের ন্যায় পরস্পর পরস্পরের বধাভিলাষী এবং পরস্পরের সম্মুখবর্ত্তী সেই রাম এবং রাবণের যুদ্ধ অতিশয় ভীষণ হইয়াছিল ॥ ১৪ ॥

রাবণের মরণাকাঙ্ক্ষী গন্ধর্ব্বগণ, দেবগণ, সিদ্ধগণ এবং শ্রেষ্ঠ ঋষিগণ দুই রথীর যুদ্ধ দেখিতে সমাগত হইলেন ॥ ১৫ ॥

তাঁহাদের যুদ্ধ অতি দ্রুত এবং আশ্চর্য্যজনক ও সুসঙ্গত হইয়াছিল। বিজয়াভিলাষী সেই বীরদ্বয় পরস্পরকে আঘাত করিতে লাগিলেন ॥ ১৬ ॥

তাঁহারা অস্ত্রসমূহদ্বারা অস্ত্র সকল ভগ্ন করিয়া এবং অস্ত্রচালনায় নৈপুণ্য প্রদর্শন করিয়া সর্পাকৃতি শরসমূহে গগনমণ্ডল আচ্ছাদিত করিলেন ॥ ১৭ ॥

রাবণের বিনাশ এবং রামচন্দ্রের জয়লাভের সূচনাকারী অতি ভয়ঙ্কর রোমাঞ্চজনক উৎপাতসমূহ উত্থিত হইল ॥ ১৮ ॥

---

১। ছ 'তদ্ভূপোঢ়ং মহদ্ যু-'। ২। ছ 'বিবাতবাতোদ্ধতয়োর্গগনে মেঘয়োরিব'। ৩। ছ 'ববর্ষতুঃ'। অতঃ পরং ছ 'বিজয়াকাঙ্ক্ষিণোস্তত্র রামরাবণয়োস্তদা' ইত্যধিকম্। ৪। ছ 'রাঘবস্য জয়ায় চ'।

ববর্ষ রুধিরং দেবো রাবণস্য রথোপরি।
বাতা মণ্ডলিনশ্চৈনমপসব্যং[১] প্রচক্রমুঃ ॥ ১৯ ॥
মহদ্ গৃধ্রকুলং চাস্য ভ্রমমাণং নভস্তলে।
যেন যেন রথো যাতি তেন তেন প্রধাবতি ॥ ২০ ॥
সন্ধ্যয়া চাবৃতা লঙ্কা জবা[২]পুষ্পপ্রকাশয়া[৩]।
দৃশ্যতে[৪] সংপ্রদীপ্তেব দিবারাত্রং[৫] প্রবৃত্তয়া ॥ ২১ ॥
সনির্ঘাতা মহোল্কাশ্চ সমুৎপেতু[৬]র্মহাস্বনাঃ[৭]।
রাবণশ্চা[৮]ভবৎ ত্রস্তঃ প্রচচাল বসুন্ধরা।
রাক্ষসানাং প্রহরতাং গৃহীতা ইব বাহবঃ ॥ ২২ ॥

১৯। লো-টী। দেবো মেঘঃ। মণ্ডলিনঃ মণ্ডলাকারাঃ, 'বাতমণ্ডলিভিশ্চৈব প্রচক্রম' ইতি পাঠে বাতমণ্ডলিভিঃ সহ দেবঃ অপসব্যং প্রচক্রম ইত্যন্বয়ঃ।

২১। লো-টী। 'জবাপুষ্পনিকাশয়া'বা পাঠঃ। দদৃশে 'দৃশ্যতে' বা পাঠঃ।

২২। লো-টী। ত্রস্তঃ প্রাপ্তত্রাসঃ, গৃহীতা ইব বাহবঃ, তেন প্রহর্ত্তুং ন শক্তা ইত্যর্থঃ।

মেঘ রাবণের রথোপরি রুধির বর্ষণ করিতে লাগিল এবং বায়ু মণ্ডলাকারে প্রতিকূলভাবে প্রবাহিত হইতে লাগিল ॥ ১৯ ॥

আকাশে উড্ডীয়মান বৃহৎ শকুনির দল রাবণের রথ যে যে পথে গমন করিতেছিল, সেই সেই পথে ধাবিত হইতে লাগিল ॥ ২০ ॥

লঙ্কানগরীতে দিবারাত্রি জবাপুষ্পসদৃশ রক্তবর্ণ সন্ধ্যা বিরাজ করিতে থাকায় লঙ্কানগরীকে যেন প্রজ্বলিত বলিয়া বোধ হইতে লাগিল ॥ ২১ ॥

মহাশব্দে বজ্র ও উল্কাসমূহ নিপতিত হইতে লাগিল, রাবণ ভীত হইলেন এবং বসুন্ধরা বিচলিত হইল; মনে হইল, যেন প্রহারকারী রাক্ষসদিগের হাত কেহ ধরিয়া ফেলিয়াছে ( অর্থাৎ তাহারা আর যুদ্ধ করিতে অসমর্থ হইল ) ॥ ২২ ॥

১। ছ '-শ্চৈব অপ-'। ২। ছ 'যবা-'। ৩। ছ '-নিকাশয়া'। ৪। ছ 'দদৃশে'। ৫। ছ 'দিবসেঽপি বিরক্তয়া'। ৬। ছ 'সংপ্রপেতু-'। ৭। অতঃ পরং ছ 'বিষাদয়ন্ত্যো রক্ষাংসি রাবণস্য রথোপরি'। ইত্যধিকম্। ৮। ছ '-শ্চ যতস্তত্র।

তাম্রাঃ পীতাঃ সিতা[১] রক্তাঃ প্রকীর্ণাঃ সূর্য্যরশ্ময়ঃ ।
[১]দৃশ্যন্তে রাবণস্যাঙ্গে পর্ব্বতস্যেব ধাতবঃ ॥ ২৩ ॥
[৩]গৃধ্রৈরনুসৃতাশ্চৈব বমন্ত্যো জ্বলনং মুখৈঃ ।
[৪]প্রণেদুর্মুখমীক্ষন্ত্যঃ সংরব্ধমশিবং শিবাঃ ॥ ২৪ ॥
গৃধ্রা বালাকাঃ কঙ্কাশ্চ কুর্ব্বন্তো দৃষ্টিরো[৫]ধনম্ ।
অনিষ্টং ভৈরবং নেদুঃ প্র[৬]হৃষ্টা বিকৃতৈঃ স্বরৈঃ ॥ ২৫ ॥
প্রতিকূলং ববৌ বায়ু[৭]রুৎকিরংশ্চ রজো মহৎ ।
[৮]তস্য রাবণসৈন্যস্য কুর্ব্বন্ দৃষ্টিবিলোপনম্ ॥ ২৬ ॥

২৩। লো-টী। প্রকীর্ণা মিশ্রিতা রাবণস্যাঙ্গে ‘রাবণস্যাঙ্কে’ বা পাঠঃ।
২৪। লো-টী। অনুসৃতা অনুগচ্ছন্ত্যঃ। সংরব্ধং ক্রুদ্ধং যথা ভবতি।
২৫। লো-টী। দৃষ্টিলোপনং দৃষ্টীনামাচ্ছাদনম্। বিকৃতৈর্বীভৎসৈঃ।
২৬। লো-টী। রণপাংশুকান্ রণপাংশূন্। ‘বায়ূ রণে পাংশূন্ সমুৎক্ষিপন্নি’তি পাঠো বা।

রাবণের শরীরে তাম্র, পীত, শ্বেত, রক্ত ও মিশ্রবর্ণ সূর্য্যকিরণসমূহ পর্ব্বতগাত্রে গৈরিক ধাতুর ন্যায় দেখা যাইতে লাগিল ॥ ২৩ ॥

গৃধ্রগণকর্ত্তৃক অনুসৃত মুখদ্বারা অগ্নিবমনকারী শৃগালগণ রাবণের মুখের দিকে দৃষ্টিপাত করিয়া অতিক্রুদ্ধভাবে অমঙ্গলসূচক শব্দ করিতে লাগিল ॥ ২৪ ॥

গৃধ্র, বলাকা এবং কঙ্কপক্ষিগণ তাহার দৃষ্টিরোধ করিয়া হৃষ্ট হইয়া বিকৃতস্বরে অনিষ্টসূচক ভয়ঙ্কর শব্দ করিতে লাগিল ॥ ২৫ ॥

প্রচুর পরিমাণে ধূলি উৎক্ষেপণ করিয়া সেই রাবণসৈন্যগণের দৃষ্টির ব্যাঘাত করত বায়ু প্রতিকূলভাবে বহিতে লাগিল ॥ ২৬ ॥

১। ছ ‘সিতাঃ শ্বেতাঃ’। ২। ছ ‘ঐক্ষন্ত’। ৩। ছ ‘গৃধ্রাশ্চানুসৃতাশ্চাস্য’। ৪। ছ ‘বীক্ষমাণা মুখং নেদুঃ সংরব্ধমশিবং শিবাঃ’। ইত্যধিকম্। ৫। ছ ‘-লোপনম্’। ৬। ছ ‘সংহৃষ্টা’। ৭। ছ ‘-রুদ্গিরন্ রণপাংশুকান্’। ৮। ছ ‘রাক্ষসরাজস্য কর্ত্তুং’।

নিপেতুরিন্দ্রাশনয়ঃ সৈন্যে চাস্য [1]সমন্ততঃ।
[2]দুর্ব্বিষহস্বনা ঘোরা বিনা জলধরৈস্তথা ॥ ২৭ ॥
দিশশ্চ বিদিশ[3]শ্চৈব বভূবু[4]স্তমসাবৃতাঃ।
পাংশুবর্ষেণ পততা দুর্দ্দিনঞ্চ [5]নভোঽভবৎ ॥ ২৮ ॥
[6]কুর্ব্বন্তঃ কলহং [7]ঘোরং পক্ষিণোস্য রথাগ্রতঃ।
নিপেতুঃ শতশস্তত্র দারুণা দারুণস্বনাঃ ॥ ২৯ ॥
গাত্রেভ্যো বিস্ফুলিঙ্গাশ্চ নেত্রেভ্যশ্চাশ্রুবিন্দবঃ।
মুমুচুস্তস্য তুরগাস্তুল্যমগ্নিঞ্চ বারি চ ॥ ৩০ ॥
ঈদৃশা বহবস্[8]তত্র সমুৎপাতা ভয়াবহাঃ।
রাবণস্য বিনাশায় দারুণাঃ সম্প্রজজ্ঞিরে ॥ ৩১ ॥

---

২৮। লো-টী। যথা মেঘাচ্ছন্নম্ অহঃ দুর্দ্দিনং ভবতি এবং পাংশুবর্ষেণ বিশিষ্টং নভো দুর্দ্দিনমভবৎ।

২৯। লো-টী। পক্ষিণ্যঃ পক্ষিণ ইতি বা পাঠঃ।

৩০। লো-টী। তুল্যমগ্নিঞ্চ বারি চ অগ্নিতুল্যং বারীত্যর্থঃ।

---

বিনা মেঘে ইন্দ্রের দুঃসহ শব্দকারী ভয়ঙ্কর বজ্রসমূহ রাবণের সৈন্যগণের উপরে ইতস্ততঃ নিপতিত হইল ॥ ২৭ ॥

দিগ্বিদিক্ সমূহ অন্ধকারাচ্ছন্ন হইল এবং ধূলিবর্ষণে গগনমণ্ডল আচ্ছাদিত হওয়ায় অতিশয় দুর্দ্দিন হইল ॥ ২৮ ॥

রাবণের রথের অগ্রভাগে ভয়ঙ্কর বিবাদপরায়ণ কর্কশ-শব্দকারী ক্রূর পক্ষিগণ দলে দলে নিপতিত হইতে লাগিল ॥ ২৯ ॥

রাবণের অশ্বগণের গাত্র হইতে অগ্নিস্ফুলিঙ্গ এবং নেত্র হইতে অশ্রুবিন্দু—অগ্নি এবং জল—দুই-ই সমভাবে পতিত হইতে লাগিল ॥ ৩০ ॥

এতাদৃশ ভয়াবহ দারুণ উৎপাতসমূহ রাবণের বিনাশার্থ সংঘটিত হইতে লাগিল ॥ ৩১ ॥

---

১। ছ 'মহাস্বনাঃ'। ২। ছ '-হ্যা মহাঘোরা বিনা জলদনিস্বনৈঃ'। ৩। ছ '-শঃ সর্ব্বা'। ৪। ছ '-তিমিরা-'। ৫। ছ 'ততোঽভবৎ'। ৬। ছ 'কুর্ব্বাণাঃ'। ৭। ছ 'ঘোরাঃ'। ৮। ছ '-স্তস্য'।

১
রামস্যাপি নিমিত্তানি সৌম্যানি চ শুভানি চ।
২
জয়াশংসীনি দৃশ্যন্তে প্রাদুর্ভূতানি সর্ব্বতঃ ॥ ৩২ ॥
৩
ততো নিশম্যাথ শুভানি রাঘবো রণে নিমিত্তানি নিমিত্তকোবিদঃ।
৪
জগাম হর্ষঞ্চ পরাঞ্চ নির্বৃতিং চকার যুদ্ধেঽভ্যধিকঞ্চ বিক্রমম্ ॥ ॥ ৩৩ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে নিমিত্তদর্শনং নাম
একনবতিতমঃ সর্গঃ ॥ ৯১ ॥

---

৩৩। লো-টী। অথ শুভানি 'আত্মশুভানী'তি বা পাঠঃ। হর্ষং শারীরং নির্বৃতিম্ রাগাম্।

লঙ্কাকাণ্ডে নিমিত্তদর্শনম্ ॥ ৯১ ॥

---

রামচন্দ্রের চারিদিকে জয়সূচক বহু রমণীয় শুভচিহ্ন প্রাদুর্ভূত হইতে লাগিল ॥ ৩২ ॥

পরে শুভাশুভ-নিমিত্তজ্ঞ রামচন্দ্র যুদ্ধে শুভসূচক চিহ্নসকল দর্শন করিয়া অতিশয় আনন্দ এবং নিশ্চিন্ততা লাভ করত যুদ্ধে অত্যধিক পরাক্রম প্রকাশ করিতে লাগিলেন ॥ ৩৩ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে নিমিত্তদর্শন-নামক
৯১তম সর্গ সমাপ্ত ॥ ৯১ ॥

---

১। ছ 'রাঘবস্ত'। ২। ছ 'ঐক্ষন্ত বলাশংসীনি'। ৩। ছ '-ম্যাত্মশু-'। ৪। ছ 'হর্ষং পরমাঞ্চ'।

## ( ৯২ ) দ্বিনবতিতমঃ সর্গঃ

ততঃ প্রবৃত্তমত্যর্থং রামরাবণয়োস্তদা।
মহৎ তদ্দ্বৈরথং যুদ্ধং সর্ব্বলোকভয়ঙ্করম্[১] ॥ ১ ॥
ততো রাক্ষসসৈন্যঞ্চ হরীণাঞ্চ মহদ্বলম্।
প্রগৃহীতপ্রহরণং[২] নিশ্চেষ্টং ব্যবতিষ্ঠত ॥ ২ ॥
সম্প্রযুদ্ধৌ হি তৌ[৩] দৃষ্ট্বা বলিনৌ রামরাবণৌ।
ব্যাক্ষিপ্তহৃদয়াঃ সর্ব্বে পরং বিস্ময়মাগতাঃ ॥ ৩ ॥
নানাপ্রহরণব্যগ্রৈর্ভুজৈর্বিস্মিতবুদ্ধয়ঃ।
তস্থুঃ সংপ্রেক্ষমাণাস্তে জিঘাংসন্তৌ পরস্পরম্ ॥ ৪ ॥
রক্ষসাং রাক্ষসেন্দ্রঞ্চ বানরাণাঞ্চ রাঘবম্।
পশ্যতাং বিস্মিতাক্ষাণাং সৈন্যং চিত্রমিবাবভৌ ॥ ৫ ॥

২। লো-টী। ব্যবতিষ্ঠত ব্যবাতিষ্ঠত রক্ষসাং বানরাণাঞ্চ সৈন্যম্।
৫। লো-টী। চিত্রং লিখিতচিত্রমিব স্পন্দশূন্যং বভৌ।

অনন্তর রাম এবং রাবণের সর্ব্বলোকভয়ঙ্কর সেই দ্বৈরথ যুদ্ধ প্রবল ভাবে আরম্ভ হইল ॥ ১ ॥

তখন রাক্ষসসৈন্য এবং বানরদিগের সেই দুর্দ্ধর্ষ সৈন্য অস্ত্রধারণপূর্ব্বক নিশ্চেষ্ট হইয়া অবস্থান করিতে লাগিল ॥ ২ ॥

বলবান্ রাম এবং রাবণকে যুদ্ধ করিতে দেখিয়া সকলে অতিশয় বিস্মিত ও উৎকণ্ঠিত হইল ॥ ৩ ॥

নানাবিধ অস্ত্র গ্রহণে ব্যগ্র এবং কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া তাহারা পরস্পরের বধাভিলাষী সেই রাম এবং রাবণকে অবলোকন করত অবস্থান করিতে লাগিল ॥ ৪ ॥

রাক্ষসরাজ রাবণ এবং রামকে বিস্ময়বিস্ফারিতনেত্রে অবলোকনকারী

১। ছ '-ভয়াবহম্'। ২। ছ '-তায়ুধং সর্ব্বং'। ৩। ছ 'তু'।

তৌ তু তত্র নিমিত্তানি দৃষ্ট্বা রাঘবরাবণৌ।
কৃতবুদ্ধী স্থিরামর্ষৌ চক্রতুর্যুদ্ধমুত্তমম্[১] ॥ ৬ ॥
জেতব্যমিতি কাকুৎস্থো মর্ত্তব্যমিতি রাবণঃ।
উভৌ তৌ বীর্য্যসর্ব্বস্বং যুদ্ধেঽদর্শয়তাং পরম্ ॥ ৭ ॥
ততঃ ক্রোধাদ্দশগ্রীবঃ শরান্ সন্ধায় বীর্য্যবান্।
মুমোচ ধ্বজমুদ্দিশ্য রাঘবস্য রথে স্থিতম্ ॥ ৮ ॥
তে শরাস্তমনাসাদ্য পুরন্দররথধ্বজম্।
রথশক্তিং পরামৃশ্য নিপেতুর্ধরণীতলে ॥ ৯ ॥
ততো রামোঽতিসংক্রুদ্ধশ্চাপমাকৃষ্য বীর্য্যবান্।
কৃতপ্রতিকৃতং কর্ত্তুং মনসা সংপ্রচক্রমে ॥ ১০ ॥

৬। লো-টী। কৃতা রণে বুদ্ধির্যাভ্যাং তৌ।
৭। লো-টী। বীর্য্যসর্ব্বস্বং বীর্য্যরূপং সর্ব্বস্বম্ অদর্শয়তাম্।
৯। লো-টী। অনাসাদ্য অপ্রাপ্য, রথশক্তিং রথস্থাস্ত্রবিশেষং পরামৃশ্য স্পৃষ্ট্বা।

রাক্ষস এবং বানরদিগের সৈন্যগণ অঙ্কিত চিত্রের ন্যায় প্রতিভাত হইতে লাগিল ॥ ৫ ॥

স্থিরক্রোধ সেই রাম এবং রাবণ যুদ্ধে শুভাশুভ নিমিত্তসকল অবলোকন করিয়া যুদ্ধ করিতে কৃতনিশ্চয় হইয়া উত্তমরূপে যুদ্ধ করিতে লাগিলেন ॥ ৬ ॥

যুদ্ধে তাঁহারা উভয়েই—রামচন্দ্র 'জয়লাভ করিতেই হইবে' এই বুদ্ধিতে এবং রাবণ 'মৃত্যু অবশ্যম্ভাবী' এই বুদ্ধিতে—পূর্ণ পরাক্রম দেখাইতে লাগিলেন ॥ ৭ ॥

পরে মহাবীর রাবণ ক্রোধবশতঃ ধনুকে শর সন্ধানপূর্ব্বক রামের রথে অবস্থিত ধ্বজকে লক্ষ্য করিয়া নিক্ষেপ করিতে লাগিলেন ॥ ৮ ॥

সেই নিক্ষিপ্ত শরসমূহ ইন্দ্রের রথের ধ্বজকে স্পর্শ করিতে না পারিয়া রথস্থিত শক্তিতে ঠেকিয়া ভূতলে পতিত হইল ॥ ৯ ॥

পরে মহাবীর রামচন্দ্র অতিশয় ক্রুদ্ধ হইয়া ধনুক আকর্ষণ করত [ শত্রুর ] কৃত কার্য্যের প্রতিকার করিতে উদ্যত হইলেন ॥ ১০ ॥

১। ছ 'তস্থা চিরমযুধ্যতাম্'।

রাবণধ্বজমুদ্দিশ্য মুমোচ স তু সায়কম্ ।
মহাসর্পমিবাসহ্যং জ্বলন্তং স্বেন তেজসা ॥ ১১ ॥
দশগ্রীবধ্বজং ছিত্ত্বা জগাম স মহীং শরঃ ।
স নিকৃত্তোঽপতদ্ ভূমৌ রাবণস্য রথধ্বজঃ ॥ ১২ ॥
শক্রবজ্রাভিনিহতঃ পর্ব্বতাৎ তৃণরাড়িব ।
ধ্বজস্যোন্মথনং দৃষ্ট্বা রাবণঃ স[১] মহাবলঃ ॥ ১৩ ॥
[২]ক্রোধজেনাগ্নিনা সংখ্যে প্রদীপ্ত ইব চাভবৎ ।
স রোষবশমাপন্নঃ শরবর্ষং[৩] মুমোচ হ ॥ ১৪ ॥
রামস্য তুরগাং[৪]শ্চৈব শরৈর্বিব্যাধ দারু[৫]ণৈঃ ।
তে হতা[৬] হরয়স্তস্য না[৭]স্খলন্ নাপি বিব্যথুঃ ।
বভূবুঃ সুস্থহৃদয়াঃ পদ্মনালৈরিবাহতাঃ ॥ ১৫ ॥

১২। লো-টী। নিকৃত্তশ্ছিন্নঃ।
১৩। লো-টী। তৃণরাট্ তালবৃক্ষঃ।
১৪। লো-টী। ক্রোধাদ্দেহে জাতাৎ, অমর্ষঃ অন্তঃকরণজঃ ক্রোধস্তৎপ্রভবাগ্নিনা চ।

তিনি রাবণের ধ্বজ লক্ষ্য করিয়া মহাসর্পের ন্যায় অসহ্য স্বীয়তেজে জ্বলন্ত শর নিক্ষেপ করিলেন, সেই শর দশাননের ধ্বজ ছিন্ন করিয়া ভূতলে প্রবেশ করিল এবং তাহার সেই রথধ্বজ কর্ত্তিত হইয়া ভূতলে পতিত হইল ॥ ১১-১২ ॥

মহাবলশালী রাবণ পর্ব্বত হইতে ইন্দ্রের বজ্রদগ্ধ তালবৃক্ষের ন্যায় স্বীয় ধ্বজকে উন্মূলিত দেখিয়া যুদ্ধক্ষেত্রে ক্রোধাগ্নিতে যেন প্রজ্বলিত হইয়া উঠিলেন এবং ক্রোধের বশবর্ত্তী হইয়া শরবর্ষণ করিতে লাগিলেন ॥ ১৩-১৭ ॥

রাবণ ভয়ঙ্কর শরসমূহদ্বারা রামচন্দ্রের অশ্বদিগকে বিদ্ধ করিলেন। রামচন্দ্রের সেই আহত অশ্বগণ স্খলিত বা বিচলিত হইল না, বরং যেন পদ্মনালদ্বারা আহতের ন্যায় সুস্থ হৃদয়ে অবস্থান করিতে লাগিল ॥ ১৭ ॥

১। ছ 'সুম-'। ২। ছ 'সংপ্রদীপ্তোঽভবৎ ক্রোধাদমর্ষপ্রভবাগ্নিনা' ইতি পাঠঃ। ৩। ছ 'বর্ষং হ'। ৪। ছ '-স্নীপ্তৈঃ'। ৫। ছ 'রাবণঃ'। ৬। ছ '-স্তুরগা-'। ৭। ছ 'নাস্কন্দন্'।

তেষামসম্ভ্রমং দৃষ্ট্বা বাজিনাং রাবণস্তদা।

ভূয় এব সুসংরব্ধঃ শরবর্ষমবাসৃজৎ[১] ॥ ১৬ ॥

গদাশ্চ পরিঘাংশ্চৈব চক্রাণি মুষলানি চ।

তোমরানর্দ্ধচন্দ্রাংশ্চ তথা[২] শূলপরশ্বধান্।

মুদ্গরানঙ্কুশান্ ভল্লান্ ভুশুণ্ডীঃ কুণপাংস্তথা ॥ ১৭ ॥

মায়াবিহিতমেতৎ তু[৩] শরবর্ষমবাসৃজৎ[৪]।

ত্রাসনং সর্ব্বভূতানাং ভীমং ভীমপ্রতিস্বনম্ ॥ ১৮ ॥

তদ্বর্ষমপতদ্ যুদ্ধে নৈকশস্ত্রময়ং মহৎ।

বিমুচ্য রাঘবরথং সমন্তাদ্বানরে বলে ॥ ১৯ ॥

তান্ দৃষ্ট্বা নিষ্ফলাংস্তত্র রাবণো রাক্ষসাধিপঃ।

রাঘবস্য বধার্থায় শরানাশীবিষোপমান্।

সহস্রশস্ততশ্চান্যানশ্রান্তহৃদয়োদ্যতঃ[৫] ॥ ২০ ॥

---

১৭। লো-টী। কুণপোঽস্ত্রবিশেষঃ। ঋষ্টয়ঃ ঋষ্টীঃ।

---

রাবণ সেই অশ্বদিগকে ধীরস্থির দেখিয়া পুনরায় অতিশয় ক্রুদ্ধ হইয়া শরবর্ষণ করিতে লাগিলেন ॥ ১৬ ॥

গদা, পরিঘ, চক্র, মুষল, অর্দ্ধচন্দ্র, তোমর, শূল, পরশ্বধ, মুদ্গর, অঙ্কুশ, ভল্ল ও ভুশুণ্ডী নিক্ষেপ করিতে লাগিলেন ॥ ১৭ ॥

সর্ব্বপ্রাণীর সন্ত্রাসজনক ভীষণ-প্রতিধ্বনিযুক্ত এই মায়াকল্পিত ভয়ঙ্কর শরধারা বর্ষিত হইতে লাগিল ॥ ১৮ ॥

সেই বহুবিধ শস্ত্রময় ভীষণ বর্ষণ রামচন্দ্রের রথ পরিত্যাগ করিয়া চতুর্দ্দিকে বানরসৈন্যগণের উপর পতিত হইল ॥ ১৯ ॥

রাক্ষসরাজ রাবণ যুদ্ধে সেই নিক্ষিপ্ত শরসমূহ নিষ্ফল দেখিয়া আশী-

---

১। '-র্ষং ববর্ষ হ'। অতঃ পরং 'গিরিশৃঙ্গাণি বৃক্ষাংশ্চ তথা শূলপরশ্বধান্'। ইত্যধিকম্। ২। ছ 'প্রাসাসিক-লয়াংস্তথা' (?)। ৩। ছ 'হি'। ৪। ছ 'শস্ত্র-'। ৫। ছ '-ক্রমঃ'।

মুমোচ স দশগ্রীবো নিঃশঙ্কেনান্তরাত্মনা।
রথে ধ্বজে শরীরে চ শীঘ্রহস্তো নিশাচরঃ ॥ ২১ ॥
ব্যাযচ্ছমানং তং দৃষ্ট্বা তৎপরং রাবণং রণে।
প্রহসন্নিব কাকুৎস্থঃ সন্দধে সায়কান্ শিতান্ ॥ ২২ ॥
স মুমোচ ততো[১] বাণান্ রণে শতসহস্রশঃ।
সায়কৈরন্তরীক্ষঞ্চ স[২] চকার নিরন্তরম্ ॥ ২৩ ॥
ততস্তাভ্যাং প্রমুক্তেন[৩] শরবর্ষেণ ভাস্বতা।
শরভূতমিবাভাতি[৪] দ্বিতীয়ং ভাস্বরাম্বরম্[৫] ॥ ২৪ ॥

২০-২১। লো-টী। অশ্রান্তহৃদয়োদ্যতঃ অশ্রান্তমনসা উদ্যতঃ গৃহ্নন্ মুমোচ মোক্তুমুদ্যতঃ।

২২। লো-টী। ব্যাযচ্ছমানং শরানাদদানং তৎপরং যুদ্ধপরম্।

২৩। লো-টী। নিরন্তরং নিশ্ছিদ্রম্।

২৪। লো-টী। দ্বিতীয়ং ভাস্বরাম্বরং ভাস্বরযুক্তমম্বরং তলবদ্ধং হস্ততলেন বদ্ধমিব। 'তন্তুতলমিবে'তি বা পাঠঃ।

বিষসদৃশ অন্য সহস্র সহস্র শর অশ্রান্ত চিত্তে গ্রহণ করিয়া নিক্ষেপ করিতে উদ্যত হইলেন ॥ ২০ ॥

ক্ষিপ্রহস্ত রাক্ষস দশানন নিঃশঙ্ক চিত্তে [ রামচন্দ্রের ] রথ, ধ্বজ এবং শরীর লক্ষ্য করিয়া শর নিক্ষেপ করিতে লাগিলেন ॥ ২১ ॥

রাম সংগ্রামক্ষেত্রে রাবণকে তৎপরতার সহিত শর গ্রহণ করিতে দেখিয়া হাসিতে হাসিতেই যেন তীক্ষ্ণ শরসমূহ সন্ধান করিলেন ॥ ২২ ॥

তার পর তিনি যুদ্ধে শতসহস্র বাণ বর্ষণ করিতে লাগিলেন এবং বাণসমূহে আকাশ আচ্ছাদিত করিলেন ॥ ২৩ ॥

রাম এবং রাবণকর্তৃক নিক্ষিপ্ত উজ্জ্বল শরবর্ষণে শরব্যাপ্ত স্থান অপর একটী উজ্জ্বল আকাশের ন্যায় শোভা পাইতে লাগিল ॥ ২৪ ॥

১। ছ 'তদা'। ২। ছ 'চকার স নির-'। ৩। ছ 'প্রমু-'। ৪। ছ 'তলবদ্ধ-'। ৫। ছ '-মম্বরং'।

নানিমিত্তোঽভবদ্ বাণো ন নির্ভেদ্যো[১] ন নিষ্ফলঃ।
তথা বিসৃজতোর্বাণান্[২] রামরাবণয়োর্মৃধে ॥ ২৫ ॥
রাবণস্য হয়ান্ রামো হয়ান্ রামস্য রাবণঃ।
জঘ্নতুস্তৌ তদান্যোন্যং কৃতানুকৃতকারিণৌ।
পরস্পরবধে বীরৌ যতমানৌ পরন্তপৌ[৩] ॥ ২৬ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে ধ্বজোন্মথনং নাম
দ্বিনবতিতমঃ সর্গঃ ॥ ৯২ ॥

---

২৫। লো-টী। নানিমিত্তঃ সহেতুকঃ অন্যৈশ্চ ন নির্ভেদ্যঃ ন বা নিষ্ফলঃ। 'তথা বিসৃজত' ইত্যর্দ্ধপদস্থানে কচিৎ 'তথা বিসৃজতোর্বাণান্ রামরাবণয়োর্মৃধে' ইতি পাঠঃ।

[ লো-টী ]। প্রবুদ্ধৌ প্রকৃষ্টং যুদ্ধে বুদ্ধং জ্ঞানং যয়োস্তৌ অবিচ্ছিন্নৌ ন বিদ্যতে বাণ-বিক্ষেপে বিচ্ছিন্নং বিচ্ছেদো যয়োস্তৌ লঘুপরাক্রমৌ। যদ্বা, লঘোরগ্নেরিব পরাক্রমো যয়োস্তৌ 'লঘু-রগ্নৌ মনোজ্ঞে চে'তি কোষঃ।

২৬। লো-টী। কৃতস্য কর্ম্মণোঽনুকৃতকারিণৌ সদৃশকর্ম্মকারিণৌ।

[ লো-টী। ] খমাকাশং বধ্যত আচ্ছাদয়তঃ।

লঙ্কাকাণ্ডে ধ্বজোন্মথনম্ ॥ ৯২ ॥

---

যুদ্ধে বাণবর্ষণকারী রাম এবং রাবণের বাণ অহেতুক, অন্যকর্ত্তৃক বিদার্য্য বা নিষ্ফল হয় নাই ॥ ২৫ ॥

পরস্পর কৃত কার্য্যের অনুকরণকারী পরস্পরের বধে উদ্যোগী শত্রুসংহারক সেই বীরদ্বয় পরস্পর-প্রহার করিতে লাগিলেন, রাম রাবণের অশ্বদিগকে এবং রাবণ রামের অশ্বদিগকে আঘাত করিলেন ॥ ২৬ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে ধ্বজমথন-নামক
৯২তম সর্গ সমাপ্ত ॥ ৯২ ॥

---

১। ছ '-দো'-'। ২। ছ '-তো বাণান্ রাঘবস্য মহাত্মনঃ'। অতঃ পরং 'প্রযুদ্ধৌ তাববিচ্ছিন্নমস্ত্রৌ লঘুবিক্রমৌ। চক্রতুস্তৌ শরৌঘেণ নিরুচ্ছ্বাসং পরস্পরম্'। ইত্যধিকম্। ৩। ছ 'অতঃ পরং 'ন বাণজালস্য পতিতৈর্বাণপতিঃ প্রদৃশ্যতে বুদ্ধ্যাত এব খং শরৈঃ। হৃতা অদৃশ্যস্য তথা ন রাক্ষসাঃ শরৌঘসংছন্নতলে নভস্তলে।'

## ( ৯৩ ) ত্রিনবতিতমঃ সর্গঃ

তৌ তথা যুধ্যমানৌ তু সমরে রামরাবণৌ।
দদৃশুঃ সর্ব্বভূতানি বিস্মিতেনান্তরাত্মনা ॥ ১ ॥
অর্দ্দয়ন্তৌ হি সমরে সংস্থিতৌ[১] রথয়োস্তদা।
পরস্পরমতিক্রুদ্ধৌ ক্রূররূপৌ বভূবতুঃ ॥ ২ ॥
মণ্ডলানি চ[২] বীথীশ্চ জিহ্মাঃ সর্পগতীস্তথা।
দর্শয়ন্তৌ বহুবিধান্ সূতসামর্থ্যজান্ গুণান্ ॥ ৩ ॥
অর্দ্দয়ন্ রাবণং রামো রাঘবং চাপি রাবণঃ।
গতী[৩]র্দশ সমাপন্নৌ প্রবর্ত্তননিবর্ত্তনৈঃ ॥ ৪ ॥
ক্ষিপন্তৌ শরজালানি তাবুভৌ তু রথে[৪] স্থিতৌ।
চেরতুস্তৌ রণগতৌ সংরব্ধৌ জলদাবিব ॥ ৫ ॥

৩। লো-টী। বীথী রথবর্ত্মানি। 'বিচিত্রাণী'তি বা পাঠঃ। সর্পগতীঃ সর্পসদৃশগতীঃ অতো জিহ্মাঃ কুটিলাঃ। 'গতপ্রত্যাগতানি চে'তি কচিৎ পাঠঃ।

৪। লো-টী। গতিদুর্দর্শমাপন্নৌ গতের্গমনস্য দুর্দর্শস্পর্শনং প্রাপ্তৌ প্রবর্ত্তননিবর্ত্তনৈঃ তয়োর্গতিং পরস্পরং তাবলক্ষয়ন্তাবিত্যর্থঃ (?)।

সংগ্রামক্ষেত্রে যুধ্যমান সেই রাম এবং রাবণকে সমস্ত প্রাণী বিস্ময়াভিভূত চিত্তে দেখিতে লাগিল ॥ ১ ॥

যুদ্ধক্ষেত্রে রথদ্বয়োপরি অবস্থিত অতিশয় ক্রুদ্ধ পরস্পরের পীড়নকারী সেই রাম এবং রাবণ ক্রূরমূর্ত্তি ধারণ করিলেন ॥ ২ ॥

রাবণ-পীড়নকারী রাম এবং রাম-পীড়নকারী রাবণ উভয়েই রথের মণ্ডলাকার সর্পাকৃতি কুটিল গতিসমূহ এবং সারথির বহুবিধ শক্তিনৈপুণ্য দেখাইয়া প্রবর্ত্তন ও নিবর্ত্তন দ্বারা দশবিধ গতি লাভ করত অবস্থান করিলেন ॥ ৩-৪ ॥

যুদ্ধক্ষেত্রে অবতীর্ণ ক্রুদ্ধ এবং রথস্থিত তাঁহারা উভয়েই শরসমূহ ক্ষেপণ

১। ছ 'স্থিতৌ তৌ'। ২। ছ 'বিচিত্রাণি গতপ্রত্যাগতানি চ'। ৩। ছ 'গতিবেগসমাপন্নৌ'। ৪। ছ 'রণে'।

[১]দর্শয়িত্বা ততস্তৌ তু গতীর্বহুবিধা রণে।
অন্যোন্যং চাপ্যভিমুখৌ পুনরেব ব্যতিষ্ঠতাম্ ॥ ৬ ॥
[২]ধুর্য্যং ধুর্য্যেণ রথয়োর্বক্ত্রৈর্[৩]বক্ত্রাণি বাজিনাম্।
পতাকাশ্চ পতাকাভিঃ সমীয়ুঃ স্থিতয়ো[৪]স্তয়োঃ ॥ ৭ ॥
রাবণস্য ততো রামো ধনুর্মুক্তৈঃ শিতৈঃ শরৈঃ।
চতুর্ভিশ্চতুরো দীপ্তৈঃ প্রত্য[৫]পাসর্পয়দ্ধয়ান্ ॥ ৮ ॥
স ক্রোধবশমাপন্নো হয়ানামপসর্পণাৎ।
মুমোচ নিশিতান্ বাণান্ রাঘবায় নিশাচরঃ ॥ ৯ ॥

৭। লো-টী। রথয়োর্বাজিনাং ধুর্য্যং ধুর্য্যেণ শ্রেষ্ঠেন বাজিনা সমাযুক্তং স্থিতম্ 'ধুরন্ধরেণে'তি পাঠে বাজিনাং ধুরন্ধরেণ অর্থাৎ শ্রেষ্ঠেন সমাযুক্তং বক্ত্রং মুখং 'চক্রং চক্রেণে'তি বা পাঠঃ। পতাকাভিঃ সমীয়ুঃ। 'স্থিতয়োস্তয়ো'রিতি ক্বচিৎ পাঠঃ।

৯। লো-টী। সর্পণাৎ অর্দ্দনাৎ (?)।

করিয়া মেঘদ্বয়ের ন্যায় বিচরণ করিতে লাগিলেন ॥ ৫ ॥

পরে তাঁহারা সমরক্ষেত্রে বহুপ্রকার গমনকৌশল প্রদর্শন করিয়া পুনরায় পরস্পরের অভিমুখে অবস্থান করিতে লাগিলেন ॥ ৬ ॥

যুদ্ধে অবস্থিত রাম এবং রাবণের রথদ্বয়ের মধ্যে একের অগ্রভাগ অপরের অগ্রভাগের সহিত এক রথের অশ্বদিগের মুখ অপর রথের অশ্বদিগের মুখের সহিত এবং এক রথের পতাকাসমূহ অপর রথের পতাকাসমূহের সহিত মিলিত হইল ॥ ৭ ॥

পরে রামচন্দ্র ধনুক হইতে নিক্ষিপ্ত তীক্ষ্ণ অত্যুজ্জ্বল চারিটি শরদ্বারা রাবণের চারিটি অশ্বকে পশ্চাদপসারিত করিলেন ॥ ৮ ॥

নিশাচর রাবণ অশ্বদিগের পশ্চাদপসরণে ক্রুদ্ধ হইয়া রামচন্দ্রের উদ্দেশ্যে তীক্ষ্ণ বাণসমূহ নিক্ষেপ করিলেন ॥ ৯ ॥

১। ছ 'দর্শয়ন্তৌ তু তৌ তত্র গতিং বহুবিধাং রণে'। ২। ছ 'ধুরন্ধরেণ'। ৩। ছ '-র্বক্ত্রং বক্ত্রেণ'। ৪। ছ '-স্তদা'। ৫। ছ 'বা-'।

সোঽতিবিদ্ধো[১] বলবতা দশগ্রীবেণ রাঘবঃ।
জগাম ন বিকারং চ ন চাপি ব্যথিতোঽভবৎ ॥ ১০ ॥
চিক্ষেপাথ[২] পুনর্বাণান্ বজ্রপাতসমস্বরান্[৩]।
সারথিং বজ্রপাণেস্তু সমুদ্দিশ্য নিশাচরঃ ॥ ১১ ॥
মাতলেস্তে মহাবেগাঃ শরীরে পতিতাঃ শরাঃ।
ন সূক্ষ্মমপি সংমোহং ব্যথাং বা চক্রুরাহবে ॥ ১২ ॥
তয়া ধর্ষণয়া ক্রুদ্ধো মাতলেশ্চ[৪] তথাত্মনঃ।
অগ্নেরাজ্যাহুতস্যেব তস্য কোপো ব্যজায়ত[৫] ॥ ১৩ ॥
প্রগৃহ্য[৬] রাঘবশ্চাশু বিকৃষ্য বলবদ্ধনুঃ।
ক্ষুরেণ পৃথুধারেণ চকর্ত্তাস্য[৭] শরাসনম্ ॥ ১৪ ॥

১০। লো-টী। বিকারং মুখাদিবৈকৃত্যম্।

১৩। গো-টী। মাতলের্ধর্ষণয়া পরিভবেণ ক্রুদ্ধো ন তু আত্মধর্ষণয়া।

[ লো-টী। ] স রামঃ বিনদ্য সিংহনাদং কৃত্বা তেন জগৎ পূরয়িত্বা ধনুর্ভূয়ঃ ধনুরপি শরৈঃ পূরয়িত্বা তেন শরেবেগেণেত্যন্বয়ঃ। 'বিনাদ্যে'তি পাঠে জগদ্বিনাদ্য।

১৪। লো-টী। তস্য রাবণস্য শরাসনং চকর্ত্তেত্যন্বয়ঃ।

রামচন্দ্র বলবান্ দশানন কর্ত্তৃক অতিশয় বিদ্ধ হইয়াও কোনরূপ অঙ্গবৈকল্য বা বেদনা প্রাপ্ত হইলেন না ॥ ১০ ॥

নিশাচর রাবণ পুনরায় বজ্রপাতের ন্যায় শব্দযুক্ত বাণসমূহ বজ্রপাণি ইন্দ্রের সারথিকে লক্ষ্য করিয়া নিক্ষেপ করিলেন ॥ ১১ ॥

সেই মহাবেগশালী শরসমূহ যুদ্ধক্ষেত্রে মাতলির শরীরে পতিত হইয়া অতি অল্প মাত্রায়ও মোহ বা ব্যথা জন্মাইতে পারিল না ॥ ১২ ॥

নিজের প্রতি এবং মাতলির প্রতি সেই আক্রমণে রামচন্দ্র ক্রুদ্ধ হইলেন এবং তাঁহার ক্রোধ ঘৃতাহুতিপ্রাপ্ত অগ্নির ন্যায় বর্দ্ধিত হইল ॥ ১৩ ॥

তিনি সত্বর বলশালী ধনুক গ্রহণপূর্ব্বক আকর্ষণ করিয়া স্থূলধার অর্দ্ধ-

১। ছ '-দ্ধস্তদা তেন'। ২। '-প চ'। ৩। ছ '-স্বনান্'। ৪। চ '-র্ন'। ৫। ছ অতঃ পরং 'স বিনাদ্য ধনুর্ভূয়ঃ পূরয়িত্বা মহাহবে। চকার শরবর্ষেণ রাঘবো বিমুখং রিপুম্ ॥ বিংশতিং ত্রিংশতঞ্চাপি শতশোঽথ সহস্রশঃ। মুমোচ শায়কান্ বীরো রাঘবঃ স্যন্দনে রিপোঃ।' ইত্যধিকম্। ৬। ছ '-বস্তুস্তু'। ৭। ছ 'চকর্ত্ত চ'।

দ্বিতীয়েনাস্য বাণেন হস্তাবাপং ন্যপাতয়ৎ।
ততোহস্য কবচং বাণৈর্[১]বিভেদ বহুধা দৃঢ়ৈঃ ॥ ১৫ ॥
স চ্ছিন্নধন্বা পৌলস্ত্যো রথাদাদায় কার্ম্মুকম্।
ববর্ষ শরবর্ষেণ সরথং রাঘবং পুনঃ ॥ ১৬ ॥
গদানাং [২]মুষলানাঞ্চ পরিঘাণাঞ্চ নিস্বনঃ।
বভূব তস্মিন্ সমরে পততাং রাঘবং প্রতি ॥ ১৭ ॥
রাঘবশ্চাপি [৩]দুর্দ্ধর্ষং ঘোরং শস্ত্রময়ং মহৎ।
শর[৪]বর্ষন্তু মেধাবী প্রত্যবারয়[৫]দায়ুধৈঃ ॥ ১৮ ॥
ততো দেবাঃ সগন্ধর্ব্বাঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
চিন্তামভ্যগমন্ সর্ব্বে [৬]সমং যুদ্ধং নিরীক্ষ্য তম্ ॥ ১৯ ॥

---

১৫। লো-টী। হস্তাবাপং হস্তাচ্ছাদকং তুলাপূরিতচর্ম্মবিশেষম্।

চন্দ্রাকৃতি শরদ্বারা রাবণের ধনুক কর্ত্তিত করিলেন ॥ ১৪ ॥

দ্বিতীয় শরদ্বারা রাবণের হস্তাবরণ পাতিত করিলেন এবং দৃঢ় শরসমূহদ্বারা উহার কবচ বিদীর্ণ করিলেন ॥ ১৫ ॥

পুলস্ত্যনন্দন সেই রাবণ কার্ম্মুক ছিন্ন হইলে রথ হইতে পুনরায় কার্ম্মুক গ্রহণ করিয়া রথস্থিত রামচন্দ্রের প্রতি শরবর্ষণ করিলেন ॥ ১৬ ॥

সেই যুদ্ধে রামচন্দ্রের প্রতি নিক্ষিপ্ত গদা, মুষল এবং পরিঘসমূহের ভীষণ শব্দ হইতে লাগিল ॥ ১৭ ॥

মেধাবী রামচন্দ্রও অস্ত্রসমূহদ্বারা দুর্দ্ধর্ষ ভয়ঙ্কর অত্যধিক-শস্ত্রময় শরবর্ষণ নিবারিত করিলেন ॥ ১৮ ॥

অনন্তর গন্ধর্ব্বগণের সহিত দেবগণ, সিদ্ধগণ এবং প্রধান ঋষিগণ সকলে

১। ছ '-র্ব্যধমৎ সর্ব্বতঃ সিতৈঃ'। ২। ছ 'পরিঘাণাঞ্চ মুষলানাঞ্চ'। ৩। ছ '-র্ষো'। ৪। ছ '-বর্ষেণ'। ৫। ছ '-দাশু তৎ'। অতঃ পরং 'শরাণাং পুঙ্খবাতৈশ্চ ক্ষুভিতাঃ সপ্ত সাগরাঃ। ক্ষুব্ধানাং সাগরাণাঞ্চ পাতালতলবাসিনঃ। ব্যথিতাঃ পন্নগাঃ সর্ব্বে দানবাশ্চ চকম্পিরে॥ চকম্পে মেদিনী সর্ব্বা সশৈলবনকাননা। ভাস্করো নিষ্প্রভশ্চাসীৎ প্রববৌ ন চ মারুতঃ॥' ইত্যধিকম্। ৬। ছ 'সকিন্নরমহোরগাঃ'।

১
স্বস্ত্যস্তু ব্রাহ্মণেভ্যশ্চ লোকাস্তিষ্ঠন্তু শাশ্বতাঃ।
জয়তাং রাঘবঃ সংখ্যে রাবণং রাক্ষসেশ্বরম্।
২
এবমূচুর্হি পশ্যন্তস্তদ্‌যুদ্ধং রামরক্ষসোঃ॥ ২০ ॥

[ লো-টী। ] কৃতহস্তবৎ সুপ্রয়োগবিশিখ ইব।
২০। লো-টী। শাশ্বতাঃ সুস্থিরাঃ।
[ লো-টী। ] সাগরাণাং যৎ পাতালরূপং তলং তদ্বাসিনঃ।

যুদ্ধক্ষেত্রে রাম এবং রাবণের সেই ভীষণ যুদ্ধ দর্শন করিয়া উভয়পক্ষে যুদ্ধ সমান দেখিয়া চিন্তিত হইলেন এবং "ব্রাহ্মণদিগের মঙ্গল হউক, লোকগণ স্থিরভাবে অবস্থান করুক এবং রামচন্দ্র যুদ্ধে রাক্ষসেশ্বর রাবণকে পরাজিত করুন" এই কথা বলিতে লাগিলেন ॥ ১৯-২০ ॥

১। ছ 'স্বস্তি গোব্রাহ্মণেভ্যোঽস্তু'। ২। অতঃ পরং ছ 'রামো বিজয়তাং রাজা ধর্ম্মোত্তরমিদং জগৎ। ভবত্বিতি মহর্ষীণাং বাচোঽশ্রূয়ন্ত সর্ব্বশঃ॥ মুমুচুঃ পুষ্পবর্ষঞ্চ গন্ধর্ব্বাপ্সরসো মহৎ। দিব্যং মূর্ধ্নি চ রামস্য পূজয়ন্তোঽস্য কর্ম্ম তৎ॥ লক্ষ্মণস্ত্বব্রবীদ্রামং সুগ্রীবশ্চ হরীশ্বরঃ। হর্ষয়ন্তৌ স্তুবন্তৌ চ স চ রাজা বিভীষণঃ॥ কিমিহোপেক্ষসে বীর শত্রুং হস্তমুপাগতম্। নৈষ শক্য ইহান্যেন জেতুং শত্রুভয়ঙ্করঃ॥ ত্বমস্য হন্তা নান্যোঽস্তি সর্ব্বলোকেষু মানবঃ। তৎ কুরুষ্ব মহাবাহো কর্ম্মৌপয়িকমাত্মনঃ॥ ভবন্ত্বদ্য নিরাবাধাঃ সর্ব্বলোকা নরেশ্বর। খরশত্রো নিপতিতে রাবণে লোকরাবণে॥ লীলায়সে কিমদ্য ত্বং জহীমং পাপমোজসা। প্রতিজ্ঞাং সফলামদ্য কুরু হত্বা দশাননম্॥ ইত্যুক্তঃ স নরশ্রেষ্ঠঃ সর্ব্বাংস্তান্ প্রত্যপূজয়ৎ। বাঢ়মিত্যব্রবীচ্চৈতান্ শরানাদায় ষোড়শ॥ শরেণৈকেন রামস্তু রাবণস্যাথ লাঘবাৎ। ধনুষো জ্যাং দৃঢ়াং দূরাৎ চিচ্ছেদ কৃতহস্তবৎ॥ তস্য তদ্দারুণরবং ছিন্নজ্যং ব্যস্ফুটদ্ধনুঃ। সোঽন্যং কার্ম্মুকমাদায় সজ্যং চক্রে ত্বরান্বিতঃ॥ কোশলেন্দ্রশ্চতুর্ভিশ্চ রিপোস্তস্যাথ ধাবতঃ। জঘান চতুরো বাহাংস্তে হতাঃ সহসাপতন্॥ ষষ্ঠেনাথ স বাণেন সূতমস্য ন্যপাতয়ৎ। হৃদি বিদ্ধার্দ্ধচন্দ্রেণ ততঃ সন্ধায় সপ্তমম্॥ তেনাস্য রথমধ্যস্থং মুদ্গরঞ্চ মহর্দ্ধিমৎ। চিচ্ছেদ পরমায়স্তো রাঘবঃ শত্রুকর্ষণঃ॥ অথাষ্টমেন বাণেন রথাত্তস্যোৎপাতিতস্ততঃ। জহার পৃথুধারেণ শিরো জ্বলিতকুণ্ডলম্॥ শিরস্যপহৃতে তস্মিন্ ততো নবশিরা বভৌ। ততো ভূয়স্ত্রিভির্ব্বাণৈঃ শিরাংসি ত্রীণি রাঘবঃ। পাতয়ামাস সংক্রুদ্ধঃ স বভূবাথ ষট্‌শিরাঃ॥ তেষাং ষণ্ণাং শরৈস্তীক্ষ্ণৈঃ পঞ্চ চিচ্ছেদ রাঘবঃ। রাবণো হতযন্তা চ হতাশ্বশ্ছিন্নকার্ম্মুকঃ। রথশক্তিং মহাঘোরামাদায়াবাতরদ্রথাৎ॥ শতমূল্কামিবাকাশে ভীমাং সৌদামিনীং যথা। কালরাত্রীমিবাত্যুগ্রামুদ্যম্যাভ্যদ্রবদ্বলী॥ তমাদ্রবন্তং ভীমাক্ষং রুধিরৌঘপ্রবর্ষিণম্। শক্তিহস্তং কৃতান্তাভং সৌমিত্রিঃ প্রত্যগৃহ্লত॥ শরৈরাশীবিষাকারৈরথৈনং হৃদি লক্ষ্মণঃ। বিভেদ পৃথুধারৈশ্চ দশভির্হেমভূষণৈঃ॥ স ভিন্নমর্ম্মা রুধিরং বমন্ বক্ত্রেণ রাবণঃ। ততঃ ক্রুদ্ধো দশগ্রীবস্তাং শক্তিং হেমভূষণাম্। লক্ষ্মণায় প্রচিক্ষেপ জিহ্বাং বৈবস্বতীমিব। অপ্রাপ্তামেব তাং শক্তিং চিচ্ছেদ রঘুনন্দনঃ। তাং শক্তিং শতধা ভিত্ত্বা লক্ষ্মণঃ পরবীরহা। চক্রে সুতুমুলং যুদ্ধং বানরৈঃ পরিবারিতঃ॥ বিসংজ্ঞং রাবণং দৃষ্ট্বা ননাদ চ স হর্ষিতঃ। মুহূর্ত্তালব্ধসংজ্ঞস্তু রাবণঃ ক্রোধমূর্চ্ছিতঃ। রামমভ্যদ্রবৎ প্রেক্ষ্য স্রবন্ গিরিরিবাপরঃ॥' ইত্যধিকম্।

ততঃ সন্ধায় রামস্তু ক্ষুরমাশীবিষোপমম্ ।
রাবণস্য শিরঃ কায়াচ্চিচ্ছেদ পরমাস্ত্রবিৎ ।
তচ্ছিন্নং পতিতং ভূমৌ দৃষ্টং লোকৈস্ত্রিভিস্তদা ॥ ২১ ॥
তথৈব সদৃশং চান্যদ্রাবণস্যোত্থিতং শিরঃ ।
[১] তৎ ক্ষিপ্তং ক্ষিপ্রহস্তেন রাঘবেণ মহাত্মনা ॥ ২২ ॥
দ্বিতীয়ং রাবণশিরশ্ছিন্নমেব হি[২] লক্ষ্যতে ।
ছিন্নমাত্রং শিরস্তচ্চ পুনরন্যদলক্ষ্যত[৩] ।
তদপ্যশনিসঙ্কাশৈশ্ছিন্নং রামেণ লক্ষ্যতে ॥ ২৩ ॥
ছিদ্যতে জায়তে চৈব রাবণস্য পুনঃ পুনঃ ।
[৪] রামেণ সমরে রোষাদ্ রাক্ষসস্য দুরাত্মনঃ ।
এবমেব রণে তস্য[৫] রামো লেভে ন হি ক্ষয়ম্ ॥ ২৪ ॥

---

২১। লো-টী। ক্ষুরং ক্ষুরপ্রবাণম্। তৎ শিরঃ।
২২। লো-টী। ক্ষিপ্তং ছিন্নম্।
২৩। লো-টী। দ্বিতীয়ং শিরশ্ছিন্নং লক্ষ্যতে দৃশ্যতে সর্ব্বৈঃ।
২৪। লো-টী। তস্য রাবণস্য ক্ষয়ং ন লেভে কর্ত্তুং ন শশাক ইত্যর্থঃ।

---

অনন্তর অস্ত্রবিশেষজ্ঞ রামচন্দ্র আশীবিষতুল্য অর্দ্ধচন্দ্রাকৃতি শর সন্ধান করিয়া রাবণের মস্তক শরীর হইতে ছিন্ন করিলেন। তখন ত্রিভুবনবাসিগণ সেই ছিন্ন মস্তক ভূতলে পতিত দেখিলেন ॥ ২১ ॥

সেই মস্তকের সদৃশই রাবণের অপর একটি মস্তক উত্থিত হইল। মহাত্মা রামচন্দ্র ক্ষিপ্রহস্তে সেই মস্তকটীও ছেদন করিলেন ॥ ২২ ॥

সকলে রাবণের দ্বিতীয় মস্তকও ছিন্ন দেখিলেন এবং ছেদনমাত্রেই অপর একটি মস্তক লক্ষিত হইল ; সেই মস্তকটীও রামচন্দ্র বজ্রসদৃশ শরসমূহদ্বারা ছিন্ন করিলেন ॥ ২৩ ॥

রামচন্দ্র সংগ্রামক্ষেত্রে রোষবশতঃ দুরাত্মা রাক্ষস রাবণের মস্তক পুনঃ পুনঃ

১। ছ 'ততো হি'। ২। ছ 'হ্যলক্ষয়ৎ'। ৩। ক '-দলক্ষয়ৎ'। ৪। ছ 'ইদমর্দ্ধং নাস্তি'। ৫। ছ 'তস্মিন্'।

শতমেকোত্তরং ছিন্নং শিরসাং তুল্যবর্চ্চসাম্ ।

ন চৈব রাক্ষসেন্দ্রস্য দৃশ্যতে জীবিতক্ষয়ঃ ॥ ২৫ ॥

ততঃ সর্ব্বাস্ত্রবিচ্ছূরঃ কৌশল্যানন্দিবর্দ্ধনঃ ।

বিমর্শৈর্ব্বহুভির্যুক্তশ্চিন্তয়ামাস রাঘবঃ ॥ ২৬ ॥

মারীচো নিহতো যেন খরো যেন চ দূষণঃ ।

বালী চ সমরামর্ষী বিরাধো দণ্ডকে বনে ॥ ২৭ ॥

ইমে[১] তে সায়কাঃ[২] সর্ব্বে যুদ্ধে প্রত্যয়িতা[৩] মম ।

কিন্নু তৎ কারণং যেন রাবণে মন্দতেজসঃ ॥ ২৮ ॥

ইতি চিন্তাপরশ্চা[৪]সীদপ্রমত্তশ্চ সংযুগে ।

ববর্ষ শরবর্ষং চ রাঘবো [৫]রাক্ষসোপরি ॥ ২৯ ॥

---

২৮। লো-টী। প্রত্যয়িতাঃ শত্রুহননে সংজাতপ্রত্যয়াঃ।

---

ছিন্ন করিলেও তাহা পুনঃ পুনঃ উত্থিত হইতে লাগিল, এইরূপে রামচন্দ্র রণক্ষেত্রে তাহাকে বিনাশ করিতে পারিলেন না ॥ ২৪ ॥

রামচন্দ্র অনুরূপ জ্যোতির্ম্ময় একশত একটি মস্তক ছেদন করিয়াও রাক্ষসরাজ রাবণের মৃত্যু দেখিতে পাইলেন না ॥ ২৫ ॥

পরে সকল অস্ত্রে অভিজ্ঞ কৌশল্যানন্দবর্দ্ধক রামচন্দ্র অনেক বিবেচনা সহকারে চিন্তা করিতে লাগিলেন—॥ ২৬ ॥

যে সকল শরদ্বারা মারীচ, খর, দূষণ, সংগ্রামস্পর্দ্ধী বালী এবং দণ্ডকারণ্যে বিরাধকে নিহত করিয়াছি, সংগ্রামক্ষেত্রে শত্রুবধে বিশ্বাসযোগ্য এই সেই শরসমূহ কি কারণে রাবণের উপর হতপ্রভাব হইতেছে ॥ ২৭-২৮ ॥

রামচন্দ্র এইরূপ চিন্তাকুল হইলেন এবং সংগ্রামে অপ্রমত্ত রাক্ষস রাবণের উপর শর নিক্ষেপ করিতে লাগিলেন ॥ ২৯ ॥

১। ছ 'ত ইমে'। ২। ছ '-কা ঘোরা'। ৩। ছ 'প্রত্যর্পিতা'। ৪। ছ '-শ্চা-'। ৫। ছ 'রাবণো-পরি'

রাবণস্তু[1] ততঃ ক্রুদ্ধো রথস্থো রাক্ষসেশ্বরঃ।
তদা[2] মার্গণবর্ষেণ রামং প্রত্যর্দ্দয়দ্রণে[3] ॥ ৩০ ॥
তৎ প্রবৃত্তং মহদ্ যুদ্ধং তুমুলং লোমহর্ষণম্।
অন্তরীক্ষে চ ভূমৌ চ পুনশ্চ গিরিমূর্দ্ধনি ॥ ৩১ ॥
দেবদানবযক্ষাণাং পিশাচোরগরক্ষসাম্।
পশ্যতাং তন্মহদ্ যুদ্ধং সপ্তরাত্রমবর্ত্তত ॥ ৩২ ॥
নৈব রাত্রিং ন দিবসং ন মুহূর্ত্তং ন চ ক্ষণম্।
রামরাবণয়োর্যুদ্ধং বিশ্রামমগমৎ তদা[4] ॥ ৩৩ ॥
অথ সংস্মারয়ামাস রাঘবং মাতলিস্তদা।
অজানন্নিব কিং বীর ত্বমেবমনুবর্ত্তসে ॥ ৩৪ ॥

৩২। লো-টী। অবর্ত্তত অগমৎ।
৩৩। লো-টী। রাত্রিমিতি রাত্র্যাদিকং প্রাপ্য।

তার পর রথারূঢ় রাক্ষসরাজ রাবণ ক্রুদ্ধ হইয়া বাণবর্ষণদ্বারা রণক্ষেত্রে রামকে পীড়িত করিতে লাগিলেন ॥ ৩০ ॥

তখন স্থলে, অন্তরীক্ষে এবং পর্ব্বতাগ্রে পুনরায় সেই রোমাঞ্চকর তুমুল মহাযুদ্ধ আরম্ভ হইল ॥ ৩১ ॥

দেবতা, দানব, যক্ষ, পিশাচ, উরগ এবং রাক্ষসগণ দেখিলেন, সাতদিন ধরিয়া সেই ভীষণ যুদ্ধ চলিতে লাগিল ॥ ৩২ ॥

দিবা, রাত্রি, মুহূর্ত্ত বা ক্ষণকালের জন্যও রাম এবং রাবণের সেই যুদ্ধের বিরাম হইল না ॥ ৩৩ ॥

তখন মাতলি রামকে স্মরণ করাইয়া দিলেন, হে বীর, আপনি অজানা লোকের ন্যায় কিজন্য এই প্রণালী অনুসরণ করিতেছেন ॥ ৩৪ ॥

১। ছ '-পোহস্ত'। ২। ছ 'গদামুষল-'। ৩। ছ অতঃ পরং 'গগনং গগনাকারং সাগরঃ সাগরোপমঃ। রামরাবণয়োর্যুদ্ধং রামরাবণয়োরিব'॥ ইত্যধিকম্। ৪। ছ অতঃ পরং কাচিৎ সর্গসমাপ্তির্দৃশ্যতে।

অদ্য জন্ম যথার্থং[১] তে ভবিষ্যতি মহাবল।
রাক্ষসেন্দ্রং দুরাত্মানং হত্বৈনং রাবণং রণে ॥ ৩৫ ॥
অদ্য বীর সুযুদ্ধং তে দৃষ্ট্বা দিব্যেন চক্ষুষা।
বৃতো দেবর্ষিভিঃ শ্রীমান্ সুপ্রীতোঽস্তু পিতামহঃ ॥ ৩৬ ॥
অদ্য দেবাঃ সগন্ধর্ব্বাঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
নির্ভয়া বিচরিষ্যন্তি ত্বৎকৃতেন নরোত্তম ॥ ৩৭ ॥
বিসৃজাস্ত্রং বধায় ত্বমস্মৈ পৈতামহং প্রভো[২]।
বিনাশো নির্ম্মিতো হ্যস্য স্বয়মেব স্বয়ম্ভুবা ॥ ৩৮ ॥
উত্তমাঙ্গং ন চৈতস্য ছেত্তব্যং রাঘব ত্বয়া।
নৈষ মূর্দ্ধ্নি প্রভো বধ্যো বধ্য এষ হি মর্ম্মসু ॥ ৩৯ ॥

৩৬। লো-টী। সুপ্রীতোঽস্তু ভবতু।
৩৭। লো-টী। ত্বৎকৃতেন ত্বৎকর্ম্মণা।

হে মহাবীর, অদ্য রণক্ষেত্রে এই দুরাত্মা রাক্ষসরাজ রাবণকে বধ করিয়া আপনার জন্ম সার্থক হইবে ॥ ৩০ ॥

হে বীর, অদ্য দেবর্ষিবৃন্দে পরিবেষ্টিত হইয়া সৌম্যমূর্ত্তি ব্রহ্মা দিব্যচক্ষুতে আপনার উৎকৃষ্ট যুদ্ধ দর্শন করিয়া অতিশয় প্রীত হইবেন ॥ ৩৬ ॥

হে নরোত্তম, আপনার অদ্যকার কার্য্যদ্বারা গন্ধর্ব্বগণের সহিত দেবগণ, সিদ্ধগণ এবং শ্রেষ্ঠ ঋষিগণ নির্ভয়ে বিচরণ করিবেন ॥ ৩৭ ॥

হে প্রভো, আপনি ইহাকে বধ করিবার জন্য ব্রহ্মাস্ত্র নিক্ষেপ করুন, স্বয়ম্ভু ব্রহ্মা নিজেই ইহার মরণাস্ত্র নির্ম্মাণ করিয়াছেন ॥ ৩৮ ॥

হে রাম, আপনি ইহার মস্তক ছেদন করিবেন না। হে প্রভো, মস্তকে আঘাত করিয়া ইহাকে বধ করা যাইবে না, ইহাকে মর্ম্মস্থলে আঘাত করিয়া বধ করিতে হইবে ॥ ৩৯ ॥

১। ছ 'কৃতার্থস্তে'। ২। ছ 'বিভো'।

ততঃ সংস্মারিতো রামস্তেন বাক্যেন মাতলেঃ[১]।
জগ্রাহ স শরং দীপ্তং নিঃশ্বসন্তমিবোরগম্ ॥ ৪০ ॥
যমস্মৈ প্রথমং প্রাদাদগস্ত্যো ভগবানৃষিঃ।
ব্রহ্মদত্তং স তং বাণং জগ্রাহ যুধি[২] তদ্বধে ॥ ৪১ ॥
ব্রহ্মণা নির্ম্মিতং পূর্ব্বমিন্দ্রস্যার্থেঽমিতৌজসা[৩]।
দত্তং সুরপতেঃ পূর্ব্বং ত্রিলোকজয়কাঙ্ক্ষিণঃ ॥ ৪২ ॥
পবনো যত্র পুঙ্খে তু ফলে পাবকভাস্করৌ।
শরীরমাকাশময়ং গৌরবে মেরুমন্দরৌ[৪] ॥ ৪৩ ॥
[৫]পর্ব্বস্বপি চ বিন্যস্তা যে ভবন্তি ভয়াবহাঃ।
ধনদো বরুণো বজ্রী পাশহস্তস্তথান্তকঃ ॥ ৪৪ ॥

৪১। লো-টী। ব্রহ্মদত্তং ব্রহ্মণা অগস্ত্যদ্বারেণ দত্তম্।

৪৪। লো-টী। ধনদাদয়ঃ প্রতিপর্ব্বণি শরপর্ব্বণি গ্রন্থৌ বিন্যস্তাঃ বিপক্ষাণাং ভয়াবহা ভবন্তি। 'ভবাভবা' ইতি পাঠে ভবাঃ স্বেষাং কুশলিনঃ পরেষাঞ্চাভবা অকুশলিন ইত্যর্থঃ।

তার পর মাতলির সেই কথায় রামচন্দ্র উদ্বোধিত হইয়া নিঃশ্বাসত্যাগকারী সর্পের ন্যায় একটী উজ্জ্বল শর গ্রহণ করিলেন ॥ ৪০ ॥

ভগবান্ অগস্ত্যঋষি তাঁহাকে পূর্ব্বে যাহা প্রদান করিয়াছিলেন, যুদ্ধে রাবণের বধার্থে রামচন্দ্র সেই ব্রহ্মদত্ত শর গ্রহণ করিলেন ॥ ৪১ ॥

অমিততেজাঃ ব্রহ্মা পূর্ব্বে ইন্দ্রের জন্য ইহা নির্ম্মাণ করিয়া ত্রিলোকবিজয়াকাঙ্ক্ষী ইন্দ্রকে দান করিয়াছিলেন ॥ ৪২ ॥

যে-শরের মূলদেশে বায়ু, ফলকাগ্রে অগ্নি এবং সূর্য্য, যাহার শরীর আকাশময়, যাহা গুরুত্বে মেরু এবং মন্দরসদৃশ, যাহার পর্ব্বসমূহে ভীতিবর্দ্ধক কুবের, বরুণ, বজ্রপাণি ইন্দ্র ও কালপাশধারী যম বিন্যস্ত আছেন, যাহা স্বীয়প্রভায় দীপ্যমান,

১। ছ 'সারথেঃ'। ২। ছ 'পরবীরহা'। ৩। ছ '-সঃ'। ৪। ছ অতঃ পরং 'জাজ্বল্যমানং বপুষা সুপুঙ্খং হেমভূষিতম্'। ইত্যধিকম্। ৫। ছ 'প্রতিপর্ব্ব চ বর্ত্তন্তে ভগবন্তো ভয়াবহাঃ'।

ব্যসনেষু বিবাহেষু কন্যানাং চ স্বয়ম্বরে।
ক্রতৌ সংসৎসু[১] চ স্ত্রীণাং দর্শনং সার্ব্বলৌকিকম্ ॥ ৩৪ ॥
সৈষা যুদ্ধগতা চৈব কৃচ্ছ্রে চ মহতি স্থিতা।
দর্শনে নাস্তি দোষোঽস্যা মৎসমীপে বিশেষতঃ ॥ ৩৫ ॥
বিসৃজ্য শিবিকাং তস্মাৎ পদ্ভ্যামেব সমানয়।
সমীপং মম বৈদেহীং পশ্যন্ত্বেনাং বনৌকসঃ ॥ ৩৬ ॥
এবমুক্তস্তু রামেণ সবিমর্ষো বিভীষণঃ।
রামস্যোপানয়ৎ সীতাং সন্নিকর্ষং[২] মহাত্মনঃ ॥ ৩৭ ॥
[৩] রাঘবস্য বচঃ শ্রুত্বা সীতাং প্রতি[৪] বনৌকসঃ।
বিভীষণপুরোগাশ্চ সর্ব্বাঃ প্রকৃতয়স্তথা ॥ ৩৮ ॥

৩৪। লো-টী। সংসৎসু পরীক্ষাদিসভাসু বিবাহার্থং কন্যাদর্শনসভাসু বা।
৩৫। লো-টী। যুদ্ধগতা যুদ্ধপ্রাপ্তা রাবণগৃহে মহতি কৃচ্ছে স্থিতা চ।
৩৭। লো-টী। সবিমর্ষঃ সন্দিগ্ধঃ।

বিপৎকালে, বিবাহ ও স্বয়ম্বরসভায়, যজ্ঞক্ষেত্রে এবং কন্যাদর্শন বা পরীক্ষা সভায় মহিলাদিগের দর্শন সর্ব্বলোকসিদ্ধ ॥ ৩৪ ॥

যুদ্ধের বিষয়ীভূতা এই সীতাদেবী মহাবিপদের মধ্যে অবস্থান করিতেছেন, সুতরাং ইঁহার দর্শনে দোষ নাই; বিশেষতঃ আমার সমীপে ॥ ৩৫ ॥

অতএব শিবিকা পরিত্যাগ করিয়া পদব্রজেই বিদেহরাজনন্দিনী সীতাদেবীকে আমার সমীপে আনয়ন কর, বানরগণ ইঁহাকে অবলোকন করুক ॥ ৩৬ ॥

রামচন্দ্র এইরূপ বলিলে বিভীষণ সন্দিগ্ধ হইয়া মহাত্মা রামচন্দ্রের সমীপে সীতাদেবীকে আনয়ন করিলেন ॥ ৩৭ ॥

সীতার সম্পর্কে রামচন্দ্রের বাক্য শ্রবণ করিয়া বানরগণ এবং বিভীষণ প্রভৃতি সমস্ত প্রকৃতিবর্গ 'রামচন্দ্র কি করিবেন' এই ভাবিয়া পরস্পরের প্রতি দৃষ্টি

১। ছ 'চ সংযুগে স্ত্রীণাং'। ২। ছ 'সমীপং স বিনীতবৎ'। ৩। ছ 'তচ্ছ্রুত্বা রাঘববচঃ'। ৪। ছ 'তে চ'।

বীক্ষাংচক্রুস্তদাঽন্যোন্যং কিং নু রামঃ করিষ্যতি।
দৃশ্যতেঽন্তর্হিতো হ্যস্য ক্রোধো দৃষ্ট্যা বিভাব্যতে[১] ॥ ৩৯ ॥
ইতি তে বিব্যথুঃ সর্ব্বে দৃষ্ট্বা রামস্য চেষ্টিতম্।
অপূর্ব্বাকারবিত্রস্তা[২] জাতশঙ্কাস্তদাঽভবন্ ॥ ৪০ ॥
লক্ষ্মণোঽথ[৩] সসুগ্রীবঃ স চ বালিসুতোঽঙ্গদঃ[৪]।
আসংশ্চ ব্রীড়িতাঃ সর্ব্বে মৃতকল্পাশ্চ চিন্তয়া ॥ ৪১ ॥
কলত্রনিরপেক্ষৈশ্চ চেষ্টিতৈরস্য দারুণৈঃ।
মেনিরে তাং পরিত্যক্তামপবিদ্ধামিব স্রজম্ ॥ ৪২ ॥
লজ্জয়া ত্ববলীয়ন্তী[৫] স্বেষু গাত্রেষু মৈথিলী।
বিভীষণেনানুগতা[৬] ভর্ত্তারং চাভ্যবর্ত্তত ॥ ৪৩ ॥

৩৯। লো-টী। বীক্ষাং পরামর্ষং কথং দৃশ্যতে দৃষ্ট্যা রামচক্ষুষা বিভাব্যতেঽনুমীয়তে।

৪০। লো-টী। অপূর্ব্বজ্ঞানসন্ত্রস্তাঃ সীতাং প্রতি পূর্ব্বমেতাদৃশং জ্ঞানং নাস্তীতি সন্ত্রস্তাঃ 'সন্ত্রান্তা' ইতি বা পাঠঃ। 'অপূর্ব্বাকারসন্ত্রস্তা' ইতি পাঠে কারঃ করণং ত্যাগনিশ্চয়ো বা। 'কারো বোধে নিশ্চয়ে' ইতি কোষঃ। 'অপূর্ব্বাকারসংক্রান্তা' ইতি পাঠে ক্রোধেন দুঃখেন বাঽপূর্ব্বো ভিন্ন এব য আকারঃ আকৃতিস্তেন।

৪১। লো-টী। ব্রড়িতা ব্রীড়িতা অয়মেব বা পাঠঃ।

৪২। লো-টী। অপবিদ্ধাং পর্য্যুষিতাম্।

পাত করিতে লাগিল। রামচন্দ্রের নয়নযুগল দর্শন করিলে তাঁহার অন্তর্নিহিত ক্রোধ অনুমিত হয়—এই জন্য তাঁহার কার্য্য দর্শন করিয়া সকলে ব্যথিত হইল এবং অভূতপূর্ব্ব আকৃতি দর্শনে ভয়ে শঙ্কিত হইল ॥ ৩৮-৪০ ॥

সুগ্রীব, লক্ষ্মণ এবং বালিপুত্র অঙ্গদ প্রভৃতি সকলে লজ্জিত এবং চিন্তায় মৃতপ্রায় হইলেন। তাঁহারা রামচন্দ্রের ভার্য্যার প্রতি নিরপেক্ষ তাদৃশ দারুণ ব্যবহারদ্বারা সীতাকে পর্য্যুষিত মালার ন্যায় পরিত্যক্তা বলিয়া মনে করিলেন ॥ ৪১-৪২ ॥

জানকী লজ্জায় স্বীয় গাত্রের মধ্যেই যেন লীন হইয়া অর্থাৎ অতিসঙ্কুচিতা

১। ছ 'বিভাবিতঃ'। ২। ছ '-কারসন্ত্রস্তা'। ৩। ছ '-পস্ত'। ৪। ছ 'তারাসুতোঽঙ্গদঃ'। ৫। ছ 'বিলয়ং যান্তীং স্বেষঙ্গেষু চ মৈথিলীম্'। ৬। ছ '-গতাং সামান্যামিব যোষিতম্'।

[১] তে তাং দদৃশুরায়ান্তীং শ্রিয়ং দেহবতীমিব।
দেবতামিব লঙ্কায়াঃ প্রভাং বৈবস্বতীমিব ॥ ৪৪ ॥
দৃষ্ট্বা তে হরয়ঃ সর্ব্বে সীতাং পরম[২]যোষিতম্।
বিস্ময়ং পরমং জগ্মুস্তস্যা রূপশ্রিয়ৌজসা ॥ ৪৫ ॥
সা বাষ্পসংরুদ্ধমুখী লজ্জয়া জনসংসদি।
তস্থৌ ভর্ত্তারমাসাদ্য শ্রীর্বিষ্ণুমিব রূপিণী ॥ ৪৬ ॥
রাঘবশ্চাপি তাং দৃষ্ট্বা [৩]দিব্যরূপবপুর্ধরাম্।
জাতশঙ্কেন মনসা সবাষ্পো[৪] নাভ্যভাষত ॥ ৪৭ ॥
বিবর্ণবদনো রামঃ স্নেহক্রোধা[৫]ব্ধিমধ্যগঃ।
বভূবাধিকতাম্রাক্ষো বাষ্পনিগ্রহণে রতঃ ॥ ৪৮ ॥

৪৪। লো-টী। দেহবতীং মনুষ্যদেহবতীম্।
৪৫। লো-টী। রূপশ্রিয়া রূপসম্পত্ত্যা, ওজসা কান্ত্যা।
৪৭। লো-টী। রাঘবঃ রঘুবংশোদ্ভবঃ।
৪৮। লো-টী। স্নেহক্রোধাবব্ধী সমুদ্রৌ তয়োর্ম্মধ্যগঃ।

হইয়া পতির সম্মুখে গমন করিতে লাগিলেন; বিভীষণ পশ্চাৎ পশ্চাৎ গমন করিলেন ॥ ৪৩ ॥

বানরগণ মূর্ত্তিমতী লক্ষ্মীর ন্যায়, লঙ্কার অধিষ্ঠাত্রী দেবীর ন্যায় এবং দেহধারিণী সূর্য্যপ্রভার ন্যায় সীতাদেবীকে আসিতে দেখিল ॥ ৪৪ ॥

সেই বানরগণ রমণীকুলললামভূতা সীতাদেবীকে দর্শন করিয়া তাঁহার রূপ-লাবণ্যে অতিশয় বিস্মিত হইল ॥ ৪৫ ॥

জনবহুল সভামধ্যে লজ্জায় অশ্রুপূর্ণমুখী সেই সীতাদেবী বিষ্ণুর সমীপে মূর্ত্তিমতী লক্ষ্মীর ন্যায় ভর্ত্তা রামচন্দ্রের সমীপে আসিয়া অবস্থান করিলেন ॥ ৪৬ ॥

রামচন্দ্রও দিব্যরূপধারিণী সেই সীতাদেবীকে দেখিয়া বাষ্পপূর্ণলোচনে শঙ্কিত চিত্তে কিছুই বলিলেন না ॥ ৪৭ ॥

সমুদ্রসদৃশ অসীম স্নেহ ও ক্রোধের মধ্যবর্ত্তী অতিশয় রক্তচক্ষুঃ মলিনবদন

১। ছ 'তথা'। ২। ছ '-ময়া শ্রিয়া'। ৩। ছ 'সীতাং দিব্যবপুর্দ্ধরাম্'। ৪। ছ 'বাষ্পেণারুদ্ধলোচনা'। ৫। ছ '-ধার্ণব-'।

তামগ্রতঃ স্থিতাং দেবীং ব্রীড়োপহতচেতনাম্[১]।
সমালোক্য সুদুঃখার্ত্তাং চিন্তয়ন্তীমনাথবৎ ॥ ৪৯ ॥
রক্ষসাপহৃতাং বালাং বলাৎ সংরোধকর্ষিতাম্।
কথঞ্চিদপি জীবন্তীং মৃত্যুলোকাদিবাগতাম্[২] ॥ ৫০ ॥
বলাদপহৃতাং শূন্যাদাশ্রমাচ্ছুদ্ধচেতসম্।
অপাপাং নিরবদ্যাং তাং নাভ্যভাষত রাঘবঃ ॥ ৫১ ॥
ইত্যেবং বাষ্পরুদ্ধাক্ষী লজ্জয়া জনসংসদি।
রুরোদাসাদ্য ভর্ত্তারং হার্য্যপুত্রেতি ভাষতী[৩] ॥ ৫২ ॥
তস্যা বিলপিতং শ্রুত্বা সর্ব্বে তে হরিযূথপাঃ।
রুরুদুর্জাতসন্তাপা বাষ্পব্যাকুললোচনাঃ ॥ ৫৩ ॥

৫০। লো-টী। পুনর্জন্মাদিবেতি জন্মশব্দোঽয়মদন্তঃ পুনর্জন্ম প্রাপ্যাগতামিব, নৈরুক্তো বা নলোপঃ ইতি বিমলবোধঃ। 'পুনর্জ্জন্মগতামিবে'তি বা পাঠঃ।

৫১। লো-টী। নিরবদ্যাং নির্দ্দোষাম্।

৫২। লো-টী। ভাষতী ভাষন্তী 'জল্পতী'তি বা পাঠঃ।

[ লো-টী। ] রামো মাং ন সম্ভাষতে ইতি বিস্ময়াৎ আশ্চর্য্যাৎ, প্রহর্ষাৎ ভর্ত্তৃদর্শনেন, পরিদেবতী বিলপন্তী রুরোদেতি পূর্ব্বক্রিয়য়া সম্বন্ধঃ।

রামচন্দ্র অশ্রু সংবরণে ব্যাপৃত হইলেন ॥ ৪৮ ॥

রাম লজ্জায় হতচেতনা অতিশয় দুঃখিতা এবং অনাথার ন্যায় চিন্তিতা রাক্ষস কর্ত্তৃক বলপূর্ব্বক অপহৃতা অবরোধে উৎপীড়িতা অতিকষ্টে জীবনধারণকারিণী যেন যমালয় হইতে আগতা শূন্য আশ্রম হইতে বলপূর্ব্বক অপহৃতা শুদ্ধচেতাঃ পাপরহিতা অনিন্দনীয়া সেই সীতাদেবীর সহিত আলাপ করিলেন না ॥ ৪৯-৫১ ॥

এই ক্ষোভে সীতা জনসভায় লজ্জায় বাষ্পপূর্ণলোচনে 'হা আর্য্যপুত্র' বলিয়া স্বামীকে সম্ভাষণ করত ক্রন্দন করিতে লাগিলেন ॥ ৫২ ॥

তাঁহার বিলাপ শ্রবণ করিয়া সেই বানরদলপতিগণ সকলেই দুঃখিত হইয়া অশ্রুপূর্ণলোচনে ক্রন্দন করিতে লাগিল ॥ ৫৩ ॥

১। ছ '-চেতনম্'। ২। ছ 'পুনর্জাতামিবাগতাম্'। ৩। ছ 'জল্পতী'। অতঃ পরং ছ 'বিস্ময়াচ্চ প্রহর্ষাচ্চ স্নেহাচ্চ পরিদেবতী। বাষ্পব্যাকুলতাম্রাক্ষী মধ্যে তেষাং মহাত্মনাম্'। ইত্যধিকম্।

মুখং বস্ত্রেণ সংছাদ্য সৌমিত্রির্জাতসম্ভ্রমঃ।[১]
বাষ্পনিগ্রহণে যত্নমকরোদ্ ধৈর্য্যসংস্থিতঃ[২] ॥ ৫৪ ॥
ততঃ সীতা বরারোহা ভর্ত্তুর্[৩] বৈকারিকং মহৎ।
ব্রীড়ামুৎসৃজ্য তং দৃষ্ট্বা তস্থৌ[৪] তস্য তদাগ্রতঃ ॥ ৫৫ ॥
শোকমুৎসৃজ্য বৈদেহী সত্ত্বমালম্ব্য ভাবিনী।
নিগৃহ্য মনসা বাষ্পং বিশুদ্ধেনান্তরাত্মনা ॥ ৫৬ ॥
বিস্ময়াচ্চ প্রহর্ষাচ্চ স্নেহাৎ ক্রোধাৎ ক্লমাদপি।
বহুরূপেণ[৫] দদৃশে ভর্ত্তুর্বদনমীক্ষতী[৬] ॥ ৫৭ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে সীতাসমাগমো নাম শততমঃ সর্গঃ ॥ ১০০ ॥

৫৪। লো-টী। জাতসাধ্বসঃ জাতভয়ঃ, তম্।

৫৫। লো-টী। বৈকারিকং স্বত্যাগে বিকারসমূহম্, মহদ্ যথা ভবতি তথা দৃষ্ট্বা।

৫৬। লো-টী। সত্ত্বং ধৈর্য্যম্, অন্তরাত্মনা বুদ্ধ্যা।

৫৭। লো-টী। বহুরূপেব। বিমলবোধাস্তু বহুরূপেত্যত্র অম্‌বিভক্তিলোপং কৃত্বা বহুরূপবদনমিতি ব্যাচক্ষতে, সর্ব্বৈর্দদৃশে।

[ লো-টী। ] সুচিরমদৃষ্টং বদনমুদীক্ষ্য ননন্দ, ক্লমঃ শ্রমঃ যথা ভবতি তথা সমরে কৃত আত্মা যত্নো যেন তস্য।

লঙ্কাকাণ্ডে সীতাসমাগমঃ ॥ ১০০ ॥

সুমিত্রানন্দন লক্ষ্মণ আবেগভরে বস্ত্রাঞ্চলে মুখ আচ্ছাদন করত ধৈর্য্য অবলম্বন করিয়া চক্ষুর জল সংবরণের চেষ্টা করিতে লাগিলেন ॥ ৪৪ ॥

অনন্তর বরবর্ণিনী সীতা স্বামীর মানসিক বিকার তীব্রভাবে লক্ষ্য করিয়া লজ্জা পরিত্যাগ করত তাঁহার সম্মুখে অবস্থান করিতে লাগিলেন॥৫৫॥

দেখা গেল, বিদেহরাজনন্দিনী সীতা শোক পরিত্যাগ করিয়া বিশুদ্ধ বুদ্ধিদ্বারা অন্তরে ধৈর্য্য অবলম্বনপূর্ব্বক অশ্রুজল রোধ করিয়া বিস্ময়, হর্ষ, স্নেহ, ক্রোধ এবং ক্লান্তিবশতঃ নানাভাবে স্বামীর মুখমণ্ডল দর্শন করিতে লাগিলেন ॥ ৫৬-৫৭ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত 'আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে সীতাসমাগম-নামক ১০০তম সর্গ সমাপ্ত ॥ ১০০ ॥

১। ছ '-সাধ্বসঃ'। ২। ছ 'ধৈর্য্যমাস্থিতঃ'। ৩। ছ 'ভর্ত্তৃবৈ-'। 'দৃষ্ট্বা বৈ-' চটি। ৪। ছ 'ভর্ত্তুঃ-পুরা-'। ৫। ছ '-রূপেব'। ৬। অতঃ পরং ছ 'অথ সমরকৃতাত্মনঃ ক্লমং সা সুচিরমদৃষ্টমুদীক্ষ্য চ প্রিয়স্য। বদনমুদিতপূর্ণচন্দ্রকান্তং বিমলশশাঙ্কনিভাননা ননন্দ' ॥ ইত্যধিকম্।

## ( ১০১ )একাধিকশততমঃ সর্গঃ

১
তাং তু দেবীং তথা দৃষ্ট্বা রামঃ শঙ্কাসমন্বিতঃ।
২
হৃদয়ান্তর্গতং ভাবং ব্যাহর্ত্তুমুপচক্রমে ॥ ১ ॥
এষাসি বিজিতা ভদ্রে শত্রুহস্তান্ময়া রণে।
পৌরুষাদ্ যদনুষ্ঠেয়ং তদেতদুপপাদিতম্ ॥ ২ ॥
৩
গতোঽস্ম্যন্তমমর্ষস্য ধর্ষণা প্রতিমার্জ্জিতা।
অপমানশ্চ শত্রুশ্চ ময়া যুগপদুদ্ধৃতৌ ॥ ৩ ॥
অদ্য মে পৌরুষং দৃষ্টমদ্য মে সফলঃ শ্রমঃ।
৪
অদ্য *তীর্ণপ্রতিজ্ঞোঽহং প্রভবামীহ চাত্মনঃ ॥ ৪ ॥

[ লো-টী। ] প্রহ্বাং ন সদ্গ্রীবাম্।
২। লো-টী। এষা ত্বম্, উপপাদিতং কৃতম্।
৩। লো-টী। উদ্ধৃতৌ উন্মূলিতৌ।
৪। লো-টী। দৃষ্টং সর্ব্বৈঃ, আত্মনঃ আত্মনে।

রামচন্দ্র দেবী সীতাকে তাদৃশ ভাবে দেখিয়া শঙ্কিত হইয়া মনোগত অভিপ্রায় ব্যক্ত করিতে আরম্ভ করিলেন—॥ ১ ॥

ভদ্রে, আমি যুদ্ধক্ষেত্রে শত্রুহস্ত হইতে তোমাকে উদ্ধার করিয়াছি, পৌরুষ-বলে যাহা করিতে হয়, তাহা করা হইয়াছে ॥ ২ ॥

এখন ক্রোধের অবসান হইয়াছে, শত্রুকৃত পরভবের প্রতিশোধ হইয়াছে; আমি অপমান ও শত্রু দুই-ই যুগপৎ উন্মূলিত করিয়াছি ॥ ৩ ॥

আজ আমার পরাক্রম প্রদর্শিত হইয়াছে, আজ আমার পরিশ্রম সফল হইয়াছে, আজ আমার প্রতিজ্ঞা পূর্ণ হইয়াছে এবং এক্ষণে আমি নিজের উপর প্রভুত্ব বিস্তার করিতে সমর্থ ॥ ৪ ॥

১। ছ 'তাস্তু পার্শ্বস্থিতাং প্রহ্বাং রামঃ সংপ্রেক্ষ্য মৈথিলীম্'। ২। ছ 'ক্রোধং'। ৩। ছ 'শ্রমশ্চৈব প্রমার্জ্জিতঃ'। ৪। ছ '-জ্ঞত্বাৎ'।

[1]যৎ ত্বং বিরহিতানীতা ছলরূপেণ রক্ষসা ।
[2]দৈবাদাপতিতো দোষঃ [3]পৌরুষাৎ স সমীকৃতঃ ॥ ৫ ॥
সম্[4]প্রাপ্তমবমানং য[5]স্তেজসা ন প্রমার্জ্জতি ।
কস্[6]তস্য পৌরুষেণার্থো মহতাপ্যল্পচেতসঃ ॥ ৬ ॥
ল[7]ঙ্ঘনঞ্চ সমুদ্রস্য লঙ্কা[8]য়াশ্চাভিমর্দ্দনম্ ।
সফলং সর্ব্বমেবাদ্য মহৎ কর্ম্ম হনূমতঃ ॥ ৭ ॥
[9]যুদ্ধে বিক্রমতশ্চৈব হিতং মন্ত্রয়তশ্চ নঃ ।
সুগ্রীবস্য সসৈন্যস্য কৃ[10]তোঽদ্য সফলঃ শ্রমঃ ॥ ৮ ॥

৫। লো-টী। বিরহিতা বিরহো বিচ্ছেদঃ স সংজাতো যস্যাঃ সা, মম বিচ্ছেদেন যুক্তেত্যর্থঃ ।

৬। লো-টী। পুরুষার্থঃ পৌরুষম্ ।

৭। লো-টী। সফলং সপ্রয়োজনম্ ।

৮। লো-টী। আদৌ নোঽস্মাকং হিতং মন্ত্রয়তঃ পশ্চাদ্বিক্রমতঃ ।

রাক্ষস কপটরূপ ধারণ করিয়া আমার অনুপস্থিতিতে তোমাকে অপহরণ করায় দৈবাৎ যে অপবাদ আমার উপর পতিত হইয়াছিল, তাহা পুরুষকারদ্বারা দূর করিয়াছি ॥ ৫ ॥

যে ব্যক্তি অপমানিত হইয়া পরাক্রমদ্বারা সেই অপমান ক্ষালিত না করে, সেই ক্ষুদ্রচেতার প্রবল পরাক্রমও নিষ্ফল ॥ ৬ ॥

হনুমানের সমুদ্রলঙ্ঘন এবং লঙ্কাদহনাদি মহৎ কর্ম্মসকল অদ্য সফল হইয়াছে ॥ ৭ ॥

বানরসৈন্যগণের সহিত আমাদের হিতমন্ত্রণাদাতা এবং যুদ্ধে বিক্রম প্রকাশকারী সুগ্রীবের পরিশ্রম অদ্য সার্থক হইয়াছে ॥ ৮ ॥

১। ছ 'যা'। ২। চ 'দৈবাৎ সম্পাদিতো'। ৩। ছ 'যেণাপমার্জ্জিতঃ'। ৪। ছ 'শাপমানো যস্তে-'। ৫। চ 'স প্রমার্জ্জিতঃ'। ৬। ছ 'পুরুষার্থো হি পুরুষস্যাল্পতেজসঃ'। ৭। ছ '-নং হি'। ৮। ছ '-শ্চাবমর্দ্দনম্'। ৯। ছ 'আদৌ'। ১০। ছ 'সফলোঽয়ং পরিশ্রমঃ'।

বিগুণং ভ্রাতরং ত্যক্ত্বা[1] যো মাং স্বয়মুপস্থিতঃ।
বিভীষণস্য চ তথা সফলোঽদ্য পরিশ্রমঃ[2] ॥ ৯ ॥
ইত্যেবং ব্রুবতস্তস্য সীতা রামস্য তদ্বচঃ[3]।
মৃগীবোৎফুল্লনয়না বভূবাশ্রুপরিপ্লুতা ॥ ১০ ॥
পশ্যতস্তাং তু রামস্য ভূয়ঃ ক্রোধো ব্যবর্দ্ধত[4]।
স বদ্ধ্বা ভ্রুকুটীং বক্ত্রে তির্য্যক্‌প্রেরিতলোচনঃ।
অব্রবীৎ পরুষং সীতাং মধ্যে বানররক্ষসাম্ ॥ ১১ ॥
যৎ কর্ত্তব্যং মনুষ্যেণ ধর্ষণাং প্রতিমার্জ্জতা[5]।
তৎ কৃতং ত্বাং বিনির্জিত্য ময়ৈতন্মানরক্ষণম্ ॥ ১২ ॥

৯। লো-টী। বিগুণমধার্ম্মিকম্।
[ লো-টী। ] প্রভূতাজ্যং প্রচুরাজ্যং তেন সিক্তস্য যথা তেজ ইতি শেষঃ।

এবং যিনি গুণহীন ভ্রাতাকে পরিত্যাগ করিয়া স্বয়ং আমার নিকট উপস্থিত হইয়াছিলেন, সেই বিভীষণের পরিশ্রমও অদ্য সফল হইয়াছে ॥ ৯ ॥

রামচন্দ্র এইরূপ বলিতে লাগিলে তাঁহার কথা শ্রবণ করিয়া সীতাদেবী হরিণীর ন্যায় উৎফুল্ললোচনা হইয়া অশ্রু মোচন করিতে লাগিলেন ॥ ১০ ॥

কিন্তু তাঁহাকে দেখিয়া রামচন্দ্রের ক্রোধ পুনরায় বর্দ্ধিত হইল এবং তিনি চক্ষুঃ আঘূর্ণিত করিয়া ভ্রুকুটী প্রদর্শন করত বানর এবং রাক্ষসদিগের মধ্যে সীতাদেবীকে কঠোরবাক্য বলিলেন—॥ ১১ ॥

পরাভব ক্ষালন করিবার নিমিত্ত মনুষ্যের যাহা কর্ত্তব্য, তোমাকে উদ্ধার করিয়া আমি সেই সম্মানরক্ষাকর কার্য্য করিয়াছি ॥ ১২ ॥

১। ছ 'হিত্বা'। ২। ছ 'ভক্তস্য কৃতোঽদ্যমদনঃ শ্রমঃ'। ৩। ছ 'তন্মাতঃ'। ৪। অতঃ পরং ছ 'প্রভূতাজ্যাবসিক্তস্য পাবকস্যেব দীপ্যতঃ'। ইত্যধিকম্। ৫। ছ 'পরিরক্ষতা'।

বিদিতং[১] চাস্তু তে ভদ্রে যোহয়ং রণপরিশ্রমঃ।
তীর্ণঃ সসুহৃদামর্ষান্ন ত্বদর্থে কৃতো ময়া॥ ১৩॥
রক্ষতা তু ময়া বৃত্তমপবাদং চ সর্ব্বশঃ[২]।
প্রখ্যাতস্যাত্মবংশস্য[৩] নিন্দাঞ্চ পরিমার্জতা।
নির্জিতাসি ময়া ভদ্রে[৪] শত্রুহস্তাদমর্ষিণা॥ ১৪॥
অগস্ত্যেন দুরাধর্ষা মুনিনা দক্ষিণেব দিক্।
প্রাপ্তচারিত্র্যসন্দেহা মম প্রতিমুখে স্থিতা
দীপো নেত্রান্তরস্যেব প্রতিকূলাসি মে দৃঢ়ম্॥ ১৫॥

১৩-১৪। লো-টী। বিদিতঞ্চাস্তু ইতি বাক্যার্থঃ কর্ম্ম। সসুহৃদা সুহৃদ্ভিঃ সহ সাগরস্তীর্ণ ইতি যৎ তৎ ন ত্বদর্থে কৃতমিতি পাঠে তীর্ণম্,তৎ ত্বদর্থে ন কৃতমিত্যেকং বাক্যম্ কিন্তু বৃত্তমপবাদঞ্চ রক্ষতা কৃতস্তব বিষয় ইত্যপরম্। অপবাদং সীতা সর্ব্বদা রক্ষণীয়া ইতি যো মমাপবাদঃ গাতৃণামাজ্ঞা তং রক্ষতা। 'অপবাদস্তু নিন্দায়ামাজ্ঞাবিশ্রম্ভয়োরপী'তি কোষঃ। 'অপমান'মিতি পাঠে অপমানং রাবণস্য পরাভবং কুর্ব্বতা, অত্র প্রত্যয়ার্থো বিবক্ষিতঃ। নিন্দাং পরিবর্জয়তা স্ববংশস্য রক্ষতা (?)।

১৫। লো-টী। প্রাপ্তশ্চারিত্রসন্দেহো যয়া সা, প্রতিমুখে সংমুখে। নেত্রান্তরস্য চক্ষুরোগযুক্তস্য যথা দীপঃ প্রতিকূলঃ।

ভদ্রে, তুমি জানিও, আমি ক্রোধবশতঃ বন্ধুগণের সহিত এই যে সমর-পরিশ্রম স্বীকার করিয়াছি তাহা তোমার জন্য নহে; ভদ্রে, [স্বীয় বীর] চরিত্র রক্ষার জন্য, তোমার অপহরণজনিত চতুর্দ্দিকে বিস্তৃত অপবাদ অপনয়নের জন্য এবং স্বীয় প্রখ্যাত বংশের নিন্দা দূর করিবার জন্য আমি ক্রুদ্ধ হইয়া শত্রুহস্ত হইতে তোমাকে উদ্ধার করিয়াছি॥ ১৩-১৪॥

অগস্ত্যমুনিকর্ত্তৃক প্রধর্ষিতা (আক্রান্তা) দক্ষিণদিকের ন্যায় সন্দিগ্ধচরিত্রা তুমি আমার সম্মুখে অবস্থান করিয়া নেত্ররোগগ্রস্ত ব্যক্তির সম্মুখবর্ত্তী দীপের ন্যায় অতিশয় প্রতিকূল (পীড়াদায়ক) হইয়াছ॥ ১৫॥

১। ছ '-তশ্চাস্তু'। ২। ছ '-তঃ'। ৩। ছ '-রক্ষতা। ৪। ছ 'সীতে'।

তদ্ গচ্ছাভ্যনুজানে ত্বাং যথেষ্টং জনকাত্মজে।
এতা দশ দিশো ভদ্রে কার্য্যমস্তি ন মে ত্বয়া ॥ ১৬ ॥
কঃ পুমান্ হি কুলে জাতঃ স্ত্রিয়ং পরগৃহোষিতাম্।
তেজস্বী পুনরাদদ্যাৎ সুহৃল্লেখেন[1] চেতসা ॥ ১৭ ॥
রাবণাঙ্কপরিক্লিষ্টাং দৃষ্টাং দুষ্টেন চক্ষুষা।
কথং ত্বাং পুনরাদদ্যাং কুলং ব্যপদিশন্ মহৎ ॥ ১৮ ॥
যদর্থং নির্জিতা মে[2] ত্বং যশঃ প্রত্যাহৃতং ময়া।
নাস্তি মে ত্বয্যভিষ্বঙ্গো যথেষ্টং গম্যতামিতি ॥ ১৯ ॥

১৬। লো-টী। অভ্যনুজানে যথেষ্টমনুজ্ঞাং দদামি।

১৭। লো-টী। আদদ্যাৎ গৃহ্নীয়াৎ। যা পরগৃহোষিতা স্ত্রী সা সুহৃল্লেখেব সুহৃল্লিপিরিব ন পুনঃ সুহৃৎ। 'সুপ্রহৃষ্টেন চেতসা' ইতি পাঠঃ।

১৯। লো-টী। যদর্থং যশোঽর্থং তদপি যশঃ প্রত্যাহৃতং ত্যক্তং, তেন মে ন প্রয়োজনমিতি ভাবঃ। অভিষ্বঙ্গঃ সম্বন্ধঃ।

অতএব ভদ্রে জনকনন্দিনি, এই দশ দিকের যে দিকে ইচ্ছা গমন কর; আমি তোমাকে যাইতে অনুমতি দান করিতেছি, তোমাকে আমার প্রয়োজন নাই ॥ ১৬ ॥

উচ্চকুলসম্ভূত কোন্ তেজস্বী পুরুষ পরগৃহবাসিনী স্ত্রীকে অবিকৃত চিত্তে পুনরায় গ্রহণ করিতে পারে? ॥ ১৭ ॥

রাবণ তোমাকে ক্রোড়ে করিয়া কু-অভিপ্রায়ে দর্শন করিয়াছে, অতএব আমি নিজের উচ্চবংশের পরিচয় দিয়া তোমাকে পুনরায় কিরূপে গ্রহণ করি? ॥ ১৮ ॥

যাহার জন্য আমি তোমাকে জয় করিয়াছি, সেই [ অপহৃত ] যশ আমার প্রত্যাহৃত হইয়াছে, তোমার প্রতি আমার কোন আসক্তি নাই, তুমি যেস্থানে ইচ্ছা গমন কর ॥ ১৯ ॥

১। ছ 'আভিমুখ্যেন তেজসা'। ২। ছ 'ত্বং মে'।

ইত্যভিব্যাহৃতং ভদ্রে ময়ৈতৎ কৃতবুদ্ধিনা।
লক্ষ্মণে ভরতে বা ত্বং কুরু বুদ্ধিং যথাসুখম্ ॥ ২০ ॥
সুগ্রীবে বানরেন্দ্রে বা[১] রাক্ষসে বা বিভীষণে।
নিবেশয় মনঃ সীতে যথা[২] সুখমথাত্মনঃ ॥ ২১ ॥
ন হি ত্বাং রাবণো দৃষ্ট্বা দিব্যরূপাং মনোরমাম্[৩]।
মর্ষয়েৎ[৪] তরুণীং সীতে বর্ত্তমানাং স্বকে গৃহে ॥ ২২ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে সীতাপরিত্যাগো নাম
একাধিকশততমঃ সর্গঃ ॥ ১০১ ॥

২০। লো-টী। কৃতবুদ্ধিনা নিশ্চিতবুদ্ধিনা। লক্ষ্মণ ইত্যাদিকং বাক্যং দুঃখাদিতি মন্তব্যম্।

২১। লো-টী। যথা বা যত্র বা।

[ লো-টী। ] প্রিয়ং প্রীতিকরম্ অর্হং তৎকালোচিতং দ্রব্যং যোগ্যং শ্রবণং যস্মাত্তস্মাৎ প্রিয়াৎ শল্লকী বৃক্ষঃ। 'শল্লকী পশুবৃক্ষয়ো'রিতি কোষঃ।

সীতাপরিত্যাগঃ ॥ ১০১ ॥

ভদ্রে, আমি ইহা [ বিবেচনাপূর্ব্বক ] নিশ্চয় করিয়া বলিলাম, এক্ষণে তুমি লক্ষ্মণ বা ভরতের প্রতি বুদ্ধি স্থির কর ( অর্থাৎ লক্ষ্মণ অথবা ভরত ইহার মধ্যে যাহাকে ভাল বিবেচনা কর তাহার সহিত অবস্থান করিতে পার ) ॥ ২০ ॥

হে সীতে, অথবা তুমি বানররাজ সুগ্রীব কিম্বা রাক্ষস বিভীষণের প্রতি নিজের ইচ্ছানুসারে মনোনিবেশ কর ॥ ২১ ॥

সীতে, রাবণ স্বগৃহে অবস্থিতা অলৌকিক রূপবতী মনোহারিণী তরুণী তোমাকে দেখিয়া নিশ্চয়ই ক্ষমা ( প্রতীক্ষা ) করে নাই ॥ ২২ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে সীতাপরিত্যাগ-নামক
১০১তম সর্গ সমাপ্ত ॥ ১০১ ॥

১। ছ 'শত্রুঘ্নে বা মহাবলে'। অতঃ পরং ছ 'নীলে নলে হনুমতি অঙ্গদে বা মহাবলে। শরভে পনসে চৈব কুমুদে গন্ধমাদনে। কেশরিদ্বিবিদে মৈন্দে ঋক্ষরাজে মহাত্মনি। বীরে শতবলৌ চৈব রাক্ষসে বা বিভীষণে'। ইত্যধিকম্। ২। ছ 'যথা বা সুখমা-'। ৩। ছ '-হরাম্'। ৪। ছ '-য়েত চিরং সীতে স্বগৃহে পরিবর্ত্তিতীম্'। অতঃ পরম্ ছ 'ততঃ প্রিয়ার্হশ্রবণা তদপ্রিয়ং প্রিয়াদুপশ্রুত্য চিরস্য মৈথিলী। মুমোচ বাষ্পং সহসা প্রবেপতী গজেন্দ্রহস্তাভিহতেব শল্লকী'॥ ইত্যধিকম্।

## ( ১০২ )দ্ব্যধিকশততমঃ সর্গঃ

এবমুক্তা তু বৈদেহী পরুষং লোমহর্ষণম্।
রাঘবেণ সরোষেণ ভৃশং প্রব্যথিতাভবৎ ॥ ১ ॥
সা তদশ্রুতপূর্ব্বং হি জনে মহতি মৈথিলী।
শ্রুত্বা ভর্ত্তুর্বচো ঘোরং[১] লজ্জয়াবনতা[২]ঽভবৎ ॥ ২ ॥
প্রবিশন্তীব গাত্রাণি স্বানি[৩] সা জনকাত্মজা।
বাক্‌শল্যৈস্তৈঃ সশল্যেব ভৃশমশ্রূণ্যবর্ত্তয়ৎ ॥ ৩ ॥
ততো বাষ্পপরিক্লিন্নং প্রমার্জন্তী[৪] স্বমাননম্।
শনৈর্গদ্গদয়া বাচা ভর্ত্তারমিদমব্রবীৎ ॥ ৪ ॥

২। লো-টী। মহতি জনে অনেকজনানাং সাক্ষাদিত্যর্থঃ। লজ্জয়া ব্রীড়িতা অতীব ব্রীড়িতা ইত্যর্থঃ।

৩। লো-টী। বাক্‌শল্যৈঃ সশল্যেব শল্যসহিতেব। 'কারুণ্যৈস্তৈস্তদা তেষা'মিতি পাঠে তেষাং বানররক্ষসাং যানি কারুণ্যানি করুণতাঃ তৈস্তেষামশ্রূণ্যবর্ত্তয়ৎ সীতেত্যর্থঃ।

রামচন্দ্র ক্রোধের সহিত এইরূপ রোমাঞ্চজনক নিষ্ঠুর বাক্য বলিলে বিদেহ-রাজনন্দিনী সীতা অতিশয় ব্যথিত হইলেন ॥ ১ ॥

মিথিলারাজনন্দিনী সীতা বহুজনসমক্ষে ভর্ত্তার তাদৃশ অশ্রুতপূর্ব্ব কঠোর বাক্য শ্রবণ করিয়া লজ্জায় অবনত হইলেন ॥ ২ ॥

জনকনন্দিনী সীতা অতিশয় সঙ্কুচিতা হইয়া পতির সেই বাক্যরূপ শল্যে বিদ্ধ হইয়া শল্যপীড়িতের ন্যায় যন্ত্রণা বোধ করত অশ্রু বিসর্জ্জন করিতে লাগিলেন ॥ ৩ ॥

পরে অশ্রুসিক্ত স্বীয় মুখমণ্ডল মার্জ্জনা করিয়া ধীরে ধীরে গদ্‌গদস্বরে ভর্ত্তা রামচন্দ্রকে এইরূপ বলিতে লাগিলেন—॥ ৪ ॥

১। ছ 'রূক্ষং'। ২। ছ '-য়া ব্রীড়িতা-'। ৩। ছ 'স্বাস্যেব'। ৪। ছ 'মার্জ্জয়ন্তী'।

কুলে মহতি জাতাঞ্চ দত্তাঞ্চৈব মহাকুলে।
শৈলুষীমিব রাজেন্দ্র পরেভ্যো দাতুমিচ্ছসি ॥ ৫ ॥
কিং মামসদৃশং বাক্যমীদৃশং শ্রোত্রদারুণম্।
রূক্ষং শ্রাবয়সে বীর প্রাকৃতামিব[১] যোষিতম্ ॥ ৬ ॥
ন তথাস্মি মহাবাহো যথা মামবগচ্ছসি।
প্রত্যয়ং গচ্ছ মে স্বেন চারিত্র্যেণৈব তে শপে ॥ ৭ ॥
বিশঙ্ক্যাস্তু[২] স্ত্রিয়ো রাম স্থানে চ[৩] পরিশঙ্কসে।
পরিত্যজৈনাং শঙ্কাং তু[৪] যদ্যহং তে পরীক্ষিতা[৫] ॥ ৮ ॥

৫। লো-টী। শৈলুষীমিব নটীমিব। 'শৈলূষো নটবিল্বয়ো'রিতি কোষঃ।

৬। লো-টী। কিং মামসদৃশমিতি পাঠঃ। 'কিং নু মে সদৃশ'মিতি পাঠে প্রাকৃতস্ত্রিয়াঃ সদৃশং বাক্যং মে মাং ময়া বা প্রাকৃতাং নীচাং, 'প্রাকৃতঃ প্রাকৃতামিবে'তি ক্বচিৎ পাঠঃ।

৭। লো-টী। অবগচ্ছসি মন্যসে। মে মম স্বেনৈব চারিত্র্যেণ প্রত্যয়ং বিশ্বাসং গচ্ছ কুরু, তে শপে তব স্থানে পরীক্ষাং করিষ্যে।

৮। লো-টী। স্থানে তাসাং সাদৃশ্যে। 'স্থানং সাদৃশ্যেঽবকাশে স্থিতৌ বৃদ্ধিক্ষয়েতরে' ইতি কোষঃ। স্থানে রিপুস্থানে বা। 'তামেবে'তি পাঠে তামেব বিশঙ্কাং পরিত্যজ তদা পরিত্যক্ষ্যসীত্যর্থঃ।

---

মহারাজ, উচ্চবংশজাতা এবং উচ্চবংশে বিবাহিতা আমাকে নটীর ন্যায় অন্যের নিকট দান করিতে ইচ্ছা করিতেছেন ॥ ৫ ॥

হে বীর! নীচজাতীয়া রমণীর ন্যায় আমাকে এতাদৃশ শ্রবণবিদারক অনুচিত রূঢ় বাক্য শুনাইতেছেন কেন? ॥ ৬ ॥

মহারাজ, আপনি আমাকে যেরূপ মনে করিতেছেন, আমি সেরূপ নহি, আমি আপনার নিকট স্বীয় চরিত্রের জন্যই শপথ করিতেছি, আপনি আমাকে বিশ্বাস করুন ॥ ৭ ॥

হে রাম, স্ত্রীলোক সন্দেহের পাত্র, আপনিও সন্দেহযোগ্য স্থলেই

১। ছ 'প্রাকৃতঃ প্রাকৃতামিব'। ২। ছ 'শ্চ'। ৩। ছ 'ত্বং'। ৪। ছ 'ত্বং'। ৫। ছ 'পরিক্ষিতা'

যদহং গাত্রসংস্পর্শং তব শত্রোর্গতা বিভো।
কামকারো ন মে তত্র দৈবং তত্রাপরাধ্যতি ॥ ৯ ॥
মদধীনং[৩] তু হৃদয়ং তচ্চ মে ত্বয়ি বর্ত্ততে।
পরাধীনেষু গাত্রেষু কিং করিষ্যাম্যনীশ্বরা ॥ ১০ ॥
ত্বামহং ন ব্যতিচরে[৪] মনসাপি কদাচন।
তেন সত্যেন মে দেবা দিশন্ত্বভয়মীশ্বরাঃ ॥ ১১ ॥
মনসা শুদ্ধভাবেন সংসর্গেণ[৫] চ মানদ।
যদ্যহং তে ন বিজ্ঞাতা হতা তেনাস্মি শাশ্বতম্ ॥ ১২ ॥

৯। লো-টী। কামকারঃ ইচ্ছা।

১১। লো-টী। ব্যতিচরে ত্যজামি, অপিশব্দাদ্বচসাপি। 'মা দেবা' ইতি পাঠঃ সাধীয়ান্ঃ। মা মাং প্রতি অভয়মিতি তদ্ব্যাখ্যানম্।

১২। লো-টী। শুদ্ধভাবেন নিষ্কপটেন সংসর্গেণ চ সম্যক্স্বভাবেন চ বিশিষ্টায় যদ্ যস্মাৎ তে ত্বয়া।

আশঙ্কা করিতেছেন, কিন্তু আপনি যদি আমার স্বরূপ চিনিয়া থাকেন, তাহা হইলে সে আশঙ্কা পরিত্যাগ করুন ॥ ৮ ॥

হে প্রভো, আমি যে আপনার শত্রুর গাত্রের সংস্পর্শ প্রাপ্ত হইয়াছি, তাহা আমার ইচ্ছাপূর্ব্বক নয়, সে বিষয়ে দৈবই অপরাধী ॥ ৯ ॥

আমার অধীন যে মন, তাহা আপনাতেই রহিয়াছে ( অর্থাৎ আমি অন্য কাহাকেও চিন্তা করি নাই ) ; কিন্তু গাত্র সকল আমার বশীভূত না থাকায় [ রাবণ তাহা স্পর্শ করিয়াছে, ] সে বিষয়ে অনাথা আমি কি করিব ॥ ১০ ॥

আমি মনে মনেও আপনাকে কখনও অতিক্রম করি নাই, সেই সত্যদ্বারা প্রভাবশালী দেবগণ আমাকে অভয় প্রদান করুন ॥ ১১ ॥

হে মানদ, আমার অকপট মন এবং সংসর্গের ফলেও যদি আপনি

১। ছ 'যত্ত্বহং'। ২। ছ 'প্রভো'। ৩। ছ 'যদ-'। ৪। ছ '-ব্যভিচরে'। ৫। ছ 'সংসঙ্গেন'।

প্রেষিতস্তে যদা বীর হনূমানবলোককঃ।
১
লঙ্কায়াং ময়ি তিষ্ঠন্ত্যাং কিং তদা নাস্মি বর্জিতা ॥ ১৩ ॥
২
প্রত্যক্ষং বানরেন্দ্রস্য তদ্বাক্যসমনন্তরম্।
ত্বয়া সংত্যক্তয়া বীর ত্যক্তং স্যাজ্জীবিতং ময়া ॥ ১৪ ॥
৩
ন বৃথা তে শ্রমোঽয়ং স্যাৎ সংশয়শ্চ হি জীবিতে।
সুহৃজ্জনপরিক্লেশো ন চায়ং নিষ্ফলো ভবেৎ ॥ ১৫ ॥
ত্বয়া তু নরশার্দ্দূল ক্রোধমেবানুবর্ত্ততা।
লঘুনেব মনুষ্যেণ স্ত্রীত্বমেব পুরস্কৃতম্ ॥ ১৬ ॥

১৪। লো-টী। তদ্বাক্যম্ তদেতদ্ বর্জনবাক্যং বানরেন্দ্রস্য হনুমতঃ সকাশাৎ প্রত্যক্ষং মম শ্রবণপ্রত্যক্ষং স্যাৎ সমনন্তরং তৎপশ্চাদেব জীবিতং ত্যক্তং স্যাৎ।

১৬। লো-টী। অনুবর্ত্ততা আশ্রয়তা স্ত্রীত্বং স্বার্থে ত্বপ্রত্যয়ঃ, স্ত্রীত্বং স্ত্রী অহং পুরস্কৃতা ইত্যাক্ষেপোক্তিঃ। লঘুনা প্রাকৃতেনেব।

আমাকে চিনিতে না পারিয়া থাকেন, তাহা হইলে আমি চিরদিনের জন্য নিহতা হইলাম ॥ ১২ ॥

হে বীর, আমি যখন লঙ্কায় অবস্থান করিতেছিলাম, সেই সময়ে আপনি আমার অন্বেষণার্থ হনুমান্‌কে প্রেরণ করিয়াছিলেন, তখনই কেন আমাকে পরিত্যাগ করিলেন না ॥ ১৩ ॥

হে বীর, সেই পরিত্যাগবার্ত্তা শ্রবণ করিয়াই বানরশ্রেষ্ঠ হনুমানের সমক্ষে আপনার পরিত্যক্তা আমি জীবন বিসর্জ্জন করিতাম, তাহা হইলে আপনার এতাদৃশ জীবনসংশয়কর বৃথা শ্রম হইত না এবং বন্ধুগণের এই নিষ্ফল কষ্টও হইত না ॥ ১৪-১৫ ॥

হে নরশার্দ্দূল, আপনি ক্রোধান্বিত হইয়া সাধারণ ব্যক্তির ন্যায় [আমার] কেবল স্ত্রীত্বই বিবেচনা করিলেন ॥ ১৬ ॥

১। ছ 'তদাস্মি ন'। ২। ক 'তদ্বাক্যং সমন-'। ৩। ছ '-শ্চৈব জীবি-'।

ব্যপদেশেন জনকান্নোৎপত্তির্বসুধাতলাৎ।[1]
মম বৃত্তং চ শীলঞ্চ সর্ব্বং তে ন সমর্থিতম্[2] ॥ ১৭ ॥
ন প্রমাণীকৃতঃ পাণির্বাল্যে বালেন পীড়িতঃ।
মম শীলঞ্চ ভক্তিশ্চ সর্ব্বং তে পৃষ্ঠতঃ কৃতম্ ॥ ১৮ ॥
এবং ব্রুবাণা রুদতী বাষ্পগদ্গদভাষিণী।
অব্রবীল্লক্ষ্মণং সীতা দীনা ধ্যানপরায়ণা[3] ॥ ১৯ ॥
চিতাং মে কুরু[4] সৌমিত্রে ব্যসনস্যাস্য ভেষজম্।
মিথ্যোপঘাতাভিহতা[5] নাহং জীবিতুমুৎসহে ॥ ২০ ॥

১৭। লো-টী। আত্মনোঽসাধারণ্যং কথয়তি সার্দ্ধেন শ্লোকেন ব্যপদেশেনেতি। মম জনকাদ্ বস্তুতো নোৎপত্তিঃ, কিন্তু ব্যপদেশেন নামমাত্রেণ; বস্তুতস্তু বসুধাতলাদুৎপত্তিরতো নাহং মানুষী যত্তং মানুষীবৎ মাং শঙ্কসে ইতি ভাবঃ। ব্যপদেশো ন জনকাদিতি পাঠে জনকাদুৎপত্তি-ব্যপদেশো ন ভবতীতি ন, অপি তু ব্যপদেশঃ তে ত্বয়া। বৃত্তমেবাহ বা-শব্দোঽপার্থে।

১৮। লো-টী। বাল্যে বাল্যাবস্থায়ামপি মম পাণিঃ প্রমাণং ত্বগিন্দ্রিয়ং তদ্বিষয়ী কেনাপি ন কৃতঃ ন স্পৃষ্ট ইত্যর্থঃ। অনেন পাপেন রাবণেন পীড়িতঃ। 'বালেনে'তি পাঠে বালকেনাপি। যদ্বা, বালেন ত্বয়া বাল্যে পীড়িতো গৃহীতঃ পাণির্ন প্রমাণীকৃতঃ বিস্মৃতঃ। নহি পাণিং গৃহীত্বা দোষং বিনা পরিত্যাগো যুক্ত ইত্যর্থঃ।

আমি জনকনন্দিনী বলিয়া অভিহিতা হইলেও [ প্রকৃতপক্ষে ] আমার উৎপত্তি হইয়াছে ভূগর্ভ হইতে। [ অতএব আমি সাধারণ মানুষী নহি। ] আপনি আমার আচরণ এবং স্বভাব কিছুই সমর্থন করিলেন না ॥ ১৭ ॥

বাল্যকালে আপনি বালিকা অবস্থায় আমার পাণিগ্রহণ করিয়াছেন, তাহাও [ পরিত্যাগ করিবার সময়ে ] বিবেচনা করিলেন না, এবং আমার সচ্চরিত্রতা ও আপনার প্রতি আমার ভক্তিকেও অবহেলা করিলেন ॥ ১৮ ॥

সীতা বাষ্পগদ্গদস্বরে এইরূপ বলিয়া কাঁদিতে কাঁদিতে চিন্তিতা হইয়া দীনভাবে লক্ষ্মণকে বলিলেন— ॥ ১৯ ॥

লক্ষ্মণ, এই দুঃখের ঔষধস্বরূপ আমার জন্য চিতা রচনা কর, আমি

১। ছ '-দেশো ন জনকান্নোৎ-'। ২। ছ 'বৃত্তঞ্চ বহুধৈব পরীক্ষিতম্'। ৩। চ '-মুপাগতা'। ৪। ছ 'দেহি'। ৫। ছ 'মিথ্যাভিশাপনিহতা'।

১ ২
সুপ্রীতস্য গুণৈর্ভর্ত্তুস্ত্যক্তাহং জনসংসদি।
৩
যা ক্ষমা মে গতির্গন্তুং গমিষ্যে হব্যবাহনম্ ॥ ২১ ॥
এবমুক্তস্তু মৈথিল্যা লক্ষ্মণঃ পরবীরহা।
বিমর্ষবশমাপন্নো রামাননমুদৈক্ষত ॥ ২২ ॥
৪
স বিজ্ঞায় মতং তৎ তু রামস্যাকারসূচিতম্।
চিতাং চকার সৌমিত্রির্মতে রামস্য বীর্য্যবান্ ॥ ২৩ ॥
৫
ন হি রামং তদা কশ্চিৎ ক্রোধশোকবশং গতম্।
অনুনেতুমথো বক্তুং দ্রষ্টুং বাপ্যথ শক্নুবন্ ॥ ২৪ ॥
৬
অধোমুখং স্থিতং রামং ততঃ কৃত্বা প্রদক্ষিণম্।
৭
উপাসর্পত বৈদেহী দীপ্যমানং হুতাশনম্ ॥ ২৫

২১। লো-টী। গুণৈর্বিশিষ্টস্য ভর্ত্তুরপ্রীতস্য ত্যক্তয়া যা হব্যবাহনরূপা গতিঃ শরণং গন্তুং ক্ষমা উচিতা, তং হব্যবাহনম্। 'সুপ্রীতস্যে'তি পাঠে পূর্ব্বং মম গুণৈঃ সুপ্রীতস্য ইদানীং ত্যক্তয়া।

২২। লো-টী। বিমর্ষবশং কিং কর্ত্তব্যমিতি বিচারবশম্।

২৩। লো-টী। ছন্নমাচ্ছন্নম্ অভিপ্রায়ম্।

মিথ্যা অপবাদগ্রস্তা হইয়া জীবন ধারণ করিতে ইচ্ছা করি না ॥ ২০ ॥

যে স্বামী আমার গুণে অতিশয় সন্তুষ্ট ছিলেন, তিনি [ আজ ] জনসভামধ্যে আমাকে পরিত্যাগ করিলেন ; অতএব আমি আমার কর্ম্মানুরূপ গতি লাভ করিবার জন্য অগ্নিতে প্রবেশ করিব ॥ ২১ ॥

মিথিলারাজনন্দিনী সীতা এইরূপ বলিলে শত্রুবীর-সংহারক লক্ষ্মণ কিংকর্ত্তব্য-বিমূঢ় হইয়া রামচন্দ্রের মুখের দিকে অবলোকন করিলেন ॥ ২২ ॥

রামচন্দ্রের মতানুবর্ত্তী বীর্য্যবান্ লক্ষ্মণ আকার-ইঙ্গিতে তাঁহার সেই অভিপ্রায় অবগত হইয়া চিতা প্রস্তুত করিলেন ॥ ২৩ ॥

তখন কেহই ক্রোধ এবং শোকাকুল রামচন্দ্রকে অনুনয় করিতে বা তাঁহার সহিত কথা বলিতে, এমন কি তাঁহার দিকে চাহিতেও সমর্থ হইল না ॥ ২৪ ॥

তার পর বিদেহরাজনন্দিনী সীতা অধোমুখে অবস্থিত রামচন্দ্রকে

১। ছ 'অপ্রী-'। ২। ছ '-ক্তায়া'। ৩। ছ 'বৈ'। ৪। ছ '-জ্ঞায়ত তচ্ছন্নং রাম-'। ৫। ছ অয়ং শ্লোকো নাস্তি। ৬। ছ '-মথমুখং'। ৭। ছ 'বিভাবসুম্'।

প্রণম্য [১]দেবতাভ্যঃ সা ব্রাহ্মণেভ্যশ্চ মৈথিলী।
[২]বদ্ধাঞ্জলিপুটা [৩]দেবমুবাচাগ্নিং সমীপতঃ ॥ ২৬ ॥
যথাহং কর্ম্মণা বাচা শরীরেণ চ [৪]রাঘবম্।
সততং [৫]নাতিবর্ত্তেয়ং প্রকাশং বা রহঃসু বা ॥ ২৭ ॥
যথা মে হৃদয়ং নিত্যং [৬]নাতিবর্ত্ততি রাঘবাৎ।
[৭]তথায়ং লোকসাক্ষী মাং সর্ব্বতঃ পাতু [৮]পাবকঃ ॥ ২৮ ॥
এবমুক্ত্বা তু বৈদেহী পরিক্রম্য হুতাশনম্।
[৯]প্রবেষ্টুকামা জ্বলনং বাক্যং চৈবেদমব্রবীৎ ॥ ২৯ ॥

---

২৬। লো-টী। দেবতাভ্যো দেবতাঃ।

২৭। লো টী। নাতিবর্ত্তেয়ং ন ত্যজামি।

২৮। লো-টী। নাতিবর্ত্ততি ন চলতি।

---

প্রদক্ষিণ করত প্রজ্বলিত চিতাগ্নির দিকে গমন করিতে লাগিলেন ॥ ২৫ ॥

মিথিলারাজনন্দিনী সীতাদেবী দেবতা এবং ব্রাহ্মণদিগকে প্রণাম করিয়া কৃতাঞ্জলিপুটে অগ্নিদেবের সমীপে বলিলেন—॥ ২৬ ॥

আমি যে প্রকাশ্যে অথবা গোপনেও সর্ব্বদা কার্য্যদ্বারা বাক্যদ্বারা, বা শরীরদ্বারা রামচন্দ্রকে অতিক্রম করি নাই, আমার মন যে কখনও রামচন্দ্র হইতে বিচলিত হয় নাই, সেই জন্য এই লোকসাক্ষী অগ্নিদেব আমাকে সর্ব্বতোভাবে রক্ষা করুন ॥ ২৭-২৮ ॥

বিদেহরাজনন্দিনী সীতা এই কথা বলিয়া অগ্নিকে প্রদক্ষিণ করত তাহাতে প্রবেশ করিবার অভিপ্রায়ে এই কথা বলিলেন—॥ ২৯ ॥

---

১। ছ '-ভ্যশ্চ'। ২। ছ 'কৃতা-'। ৩। ছ 'চেদমুবাচাগ্নিসমী-'। ৪। ছ 'রাবণং'। ৫। ছ 'নাভিবর্ত্তামি'। ৬। ছ 'নাপসর্পতি'। ৭। ছ 'তথা লোকস্য সাক্ষী মাং'। ৮। অতঃ পরং ছ 'ত্বমগ্নে সর্ব্বভূতানামন্তশ্চরসি গোচরঃ। ত্বং সাক্ষী মম দেহস্থঃ পাহি মাং দেবসত্তম, ইত্যধিকম্। ৯। ইতঃ প্রভৃতি দ্বাত্রিংশশ্লোকস্য। পূর্ব্বার্দ্ধংযাবন্নাস্তি'।

ত্বমগ্নে সর্ব্বভূতানাং শরীরান্তরগোচরঃ।
ত্বং সাক্ষী মম দেহস্থস্ত্রাহি মাং দেবসত্তম ॥ ৩০ ॥
তস্যাস্তদ্বচনং শ্রুত্বা সর্ব্বে তে হরিযূথপাঃ।
বাষ্পরুদ্ধমুখাশ্চাসন্ রুরুদুশ্চ শনৈর্ভৃশম্ ॥ ৩১ ॥
ততঃ সা রাঘবং সীতা নমস্কৃত্যায়তেক্ষণা।
বিবেশ জ্বলনং দীপ্তং নিঃশঙ্কেনান্তরাত্মনা ॥ ৩২ ॥
জনস্তু সুমহাংস্তত্র[১] বালবৃদ্ধঃ সমাগতঃ।
দদর্শ মৈথিলীং দীনাং[২] প্রবিশন্তীং হুতাশনম্ ॥ ৩৩ ॥
তস্যামগ্নিং বিশন্ত্যাং তু হা হেতি বিপুলঃ স্বনঃ।
রক্ষসাং বানরাণাঞ্চ সংবভূবাদ্ভুতোপমঃ ॥ ৩৪ ॥

[ লো-টী। ] সম্মতঃ সর্ব্বসম্মতঃ।

৩১। লো-টী। বাষ্পরুদ্ধমুখা বভূবুরিতি শেষঃ। সর্ব্বে অন্যে রাক্ষসা রুরুদুঃ ভয়াৎ দাহশঙ্কাতঃ।

৩৩। লো-টী। বালেন বালকেন যুক্তঃ বৃদ্ধঃ বালবৃদ্ধঃ।

[ লো-টী ]। সমাপতন্তীং শপ্তাং 'পতন্তী'মিতি বা পাঠঃ।

সীতাগ্নিপ্রবেশঃ ॥ ১০২ ॥

হে অগ্নে, হে দেবসত্তম, আপনি সমস্ত প্রাণীর শরীরাভ্যন্তরে অবস্থান করেন, অতএব আপনি আমার [ সদসৎ কার্য্যের ] শরীরস্থিত সাক্ষী; আপনি আমাকে রক্ষা করুন ॥ ৩০ ॥

সীতাদেবীর তাদৃশ বাক্য শ্রবণ করিয়া সেই বানরযূথপতিগণ সকলেই বাষ্পরুদ্ধমুখে নীচস্বরে অত্যন্ত রোদন করিতে লাগিল ॥ ৩১ ॥

পরে আয়তলোচনা সীতা রামচন্দ্রকে প্রণাম করিয়া নিঃশঙ্কচিত্তে প্রজ্বলিত হুতাশনে প্রবেশ করিলেন ॥ ৩২ ॥

সেইস্থানে সমাগত আ-বালবৃদ্ধ জনসমূহ মিথিলারাজনন্দিনী দুঃখিতা সীতাকে অগ্নিতে প্রবেশ করিতে দেখিল ॥ ৩৩ ॥

সীতাদেবী অগ্নিতে প্রবেশ করিলে রাক্ষস এবং বানরদিগের মধ্যে অত্যদ্ভুত

১। ছ '-গমঃ'। ২। ছ 'তত্র'।

সা তপ্তবর[১]হেমাভা তপ্তকাঞ্চনভূষিতা[২]।
পপাত জ্বলনে দীপ্তে হুতাহুতিরিবাধ্বরে[৩] ॥ ৩৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে সীতাগ্নিপ্রবেশো নাম
দ্ব্যধিকশততমঃ সর্গঃ ॥ ১০২ ॥

---

বিপুল হাহাকারধ্বনি উত্থিত হইল ॥ ৩৪ ॥

সেই তপ্তকাঞ্চনবর্ণা তপ্তকাঞ্চনভূষিতা সীতাদেবী যজ্ঞে প্রক্ষিপ্ত আহুতির ন্যায় জ্বলন্ত অনলে প্রবেশ করিলেন ॥ ৩৫ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে সীতার অগ্নিপ্রবেশ-নামক
১০২-তম সর্গ সমাপ্ত ॥ ১০২ ॥

---

১। ছ '-নব-'। ২। ছ '-ভূষণা'। ৩। অতঃ পরং ছ 'দদৃশুস্তাং মহাভাগাং প্রবিশন্তীং হুতাশনম্। সীতাং সর্ব্বাণি ভূতানি পূর্ণামাজ্যাহুতীমিব ॥ প্রশশংসুঃ স্ত্রিয়ঃ সর্ব্বাস্তাং দৃষ্ট্বা হব্যবাহনে। পতন্তীং সংস্কৃতাং মন্ত্রৈর্বসোর্দ্ধারামিবাধ্বরে ॥ দদৃশুস্তাং এয়ো লোকা দেবগন্ধর্ব্বদানবাঃ। শপ্তাং পতন্তীং ধরণীং ত্রিদিবাদ্দেবতামিব ॥ নিশম্য সীতাং রুদতীমশক্যাং হুতাশনং দীপ্তমনুপ্রবিষ্টাম্। সরাক্ষসা বানরপুঙ্গবাস্তে সুদুঃখিতা ধ্যানপরা বভূবুঃ ॥' ইত্যধিকম্।

## ( ১০৩ ) ত্র্যধিকশততমঃ সর্গঃ

ততস্তু দুর্ম্মনা রামঃ শ্রুত্বৈবং বদতাং গিরঃ।
তস্থৌ মুহূর্ত্তং ধর্ম্মাত্মা বাষ্পব্যাকুললোচনঃ ॥ ১ ॥
ততো বৈশ্রবণো রাজা যমশ্চ[১] পিতৃভিঃ সহ।
সহস্রাক্ষশ্চ[২] দেবেশো বরুণশ্চাম্বুসাং পতিঃ ॥ ২ ॥
স চ ত্রিনয়নঃ শ্রীমান্ মহাদেবো বৃষধ্বজঃ।
কর্ত্তা সর্ব্বস্য লোকস্য ব্রহ্মা চ ভগবান্[৩] প্রভুঃ ॥ ৩ ॥
স চ রাজা দশরথো বিমানেনান্তরীক্ষগঃ।
অভ্যাজগাম তং দেশং দেবরাজসমদ্যুতিঃ ॥ ৪ ॥
এতে সর্ব্বে সমাগম্য বিমানৈঃ[৪] সূর্য্যসন্নিভৈঃ।
আগত্য চ[৫] পুরীং লঙ্কামভিজগ্মু[৬]স্তু রাঘবম্ ॥ ৫ ॥

৫-৬। লো-টী। সমাগম্য মিলিত্বা নগরীমাগত্য রাঘবমভিগম্য রাঘবমব্রুবন্নিতি দ্বাভ্যামন্বয়ঃ। সহস্তাভরণম্ হস্তঃ সপ্রকোষ্ঠকরঃ সহস্তানি আভরণানি যেষু তান্ অলঙ্কৃতকর-মণি-

তার পরে ধর্ম্মাত্মা রামচন্দ্র তাহাদের ঘোর হাহাকারধ্বনি শ্রবণে দুঃখিত হইয়া অশ্রুপূর্ণলোচনে মুহূর্ত্তকাল অবস্থান করিলেন ॥ ১ ॥

সেই সময়ে রাজা বৈশ্রবণ, ( কুবের ) পিতৃগণের সহিত যম, দেবরাজ ইন্দ্র, জলাধিপতি বরুণ, ত্রিলোচন বৃষধ্বজ শ্রীমান্ মহাদেব, সর্ব্বলোককর্ত্তা এবং নিয়ন্তা ভগবান্ ব্রহ্মা এবং দেবরাজতুল্য দীপ্তিমান্ রাজা দশরথ বিমানে আরোহণ করিয়া আকাশপথে সেইস্থানে আগমন করিলেন ॥ ২-৪ ॥

ইঁহারা সকলে সূর্য্যসদৃশ উজ্জ্বল বিমানে আরোহণ করত লঙ্কানগরীতে আগমন করিয়া রামচন্দ্রের সমীপে গমন করিলেন ॥ ৫ ॥

১। ছ 'শ্চামিত্রকর্ষণঃ'। ২। ছ '-ক্ষো মহেন্দ্রশ্চ'। ৩। ছ 'জ্ঞানিনাং বরঃ'। ৪। ছ '-বর্চ্চসৈঃ'। ৫। ছ 'নগরীং'। ৬। ছ '-গম্য চ'।

[১]ততঃ সহস্তাভরণং প্রগৃহ্য বিপুলং ভুজম্।
অ[২]ব্রবীৎ ত্রিদশশ্রেষ্ঠো রাঘবং প্রাঞ্জলিং স্থিতম্ ॥ ৬ ॥
কর্ত্তা সর্ব্বস্য লোকস্য শ্রেষ্ঠো জ্ঞানবতাং বরঃ।
উপেক্ষসে কথং সীতাং পতন্তীং হব্যবাহনে ॥ ৭ ॥
কথং দেববর[৩]শ্রেষ্ঠ[৪] আত্মানং নাববুধ্যসে।
শঙ্কসে চৈব বৈদেহীমদুষ্টাং প্রাকৃতো যথা ॥ ৮ ॥
ইত্যুক্তো দে[৫]বরাজেন স্বামী লোকস্য রাঘবঃ।
অব্রবীৎ ত্রিদশশ্রে[৬]ষ্ঠং রাঘবঃ প্রাঞ্জলিঃ স্থিতঃ ॥ ৯ ॥
আত্মানং মানুষং মন্যে রামং দশরথাত্মজম্।
যোঽহং দে[৭]ব যতশ্চাহং তদ্ভবান্ বক্তু[৮]মর্হতি ॥ ১০ ॥

বন্ধভুজানিত্যর্থঃ। 'হস্তঃ করে করিকরে সপ্রকোষ্ঠকবেঽপি চ' ইতি কোষঃ। প্রযুজ্য উত্তোল্য 'প্রগৃহ্যে'তি পাঠে স এবার্থঃ। 'সহস্তাভরণং বাহুং প্রগৃহ্য পরিঘোপমম্। অব্রবীৎ ত্রিদশশ্রেষ্ঠ' ইতি পাঠে, কস্যচিৎ দেবস্য বাহুং গৃহীত্বা।

৯। লো-টী। রাঘবস্তৈরিত্যুক্তঃ।

১০। লো-টী। যতো রাঘবোঽব্রবীৎ যতো দেশাদ্বা আগতঃ।

অনন্তর সেই দেবশ্রেষ্ঠ ইন্দ্র অলঙ্কৃত বিশাল বাহু উত্তোলিত করিয়া কৃতাঞ্জলি পুটে দণ্ডায়মান রামচন্দ্রকে বলিলেন -॥ ৬ ॥

আপনি সমস্তলোকের প্রভু এবং জ্ঞানিগণের মধ্যে শ্রেষ্ঠ হইয়াও অগ্নিতে প্রবেশকারিণী সীতাকে কেন উপেক্ষা করিতেছেন ? ॥ ৭ ॥

আপনি প্রধান দেবগণের মধ্যে শ্রেষ্ঠ হইয়াও কেন আত্মবিস্মৃত হইতেছেন এবং সাধারণ লোকের ন্যায় সাধ্বী সীতাকে দুষ্টা বলিয়া আশঙ্কা করিতেছেন ? ॥ ৮ ॥

দেবরাজ ইন্দ্র এইরূপ বলিলে সর্ব্বলোকপ্রভু রামচন্দ্র কৃতাঞ্জলিপুটে অবস্থান করত তাঁহাকে বলিলেন—॥ ৯ ॥

আমি নিজেকে দশরথপুত্র মনুষ্য 'রাম' বলিয়া মনে করি ; হে দেব, আমার

১। ছ 'সহস্তাভরণান্ বাহূন্ প্রগৃহ্য পরিঘোপমান্'। ২। ছ 'অব্রুবংস্ত্রিদশশ্রেষ্ঠা'। ৩। ছ 'দেবগণ-'। ৪। ছ '-ষ্ঠমা-'। ৫। ছ 'লোকপালৈস্তু'। ৬। ছ '-ষ্ঠান্'। ৭। 'দেবো যতশ্চৈব'। ৮। অতঃ পরং ছ 'তমুবাচ সহস্রাক্ষঃ সোঽস্মাকন্তু পিতামহঃ। স্বয়ম্ভূর্ভগবান্ ব্রহ্মা বক্ষ্যত্যেতদ্ যতো ভবান্'। ইত্যধিকম্।

ইতি ব্রুবাণং[১] কাকুৎস্থং স্বয়ম্ভূরমিতদ্যুতিঃ।[২]
অব্রবীৎ শৃণু কাকুৎস্থ সত্যং সত্যপরাক্রম ॥ ১১ ॥
ভবান্ নারায়ণঃ শ্রীমান্ দেবশ্চক্রায়ুধঃ প্রভুঃ।
শার্ঙ্গধন্বা হৃষীকেশঃ পুরুষঃ পুরুষোত্তমঃ ॥ ১২ ॥
অজিতঃ শঙ্খভৃদ্বিষ্ণুঃ[৩] কৃষ্ণশ্চৈব সনাতনঃ।
একশৃঙ্গো বরাহস্ত্বং ভূতো ভব্যঃ সপত্নজিৎ ॥ ১৩ ॥
অক্ষরং ব্রহ্ম সত্যং তে[৪] মধ্যে চান্তে চ রাঘব।
লোকানাং ত্বং পরো ধর্ম্মো বিষ্বক্সেনশ্চতুর্ভুজঃ ॥ ১৪ ॥

১২। লো টী। পুরি শরীরে অন্তর্যামিতয়া শেতে বর্ত্ততে ইতি পুরুষঃ পুরুষোত্তমঃ ক্ষরাক্ষরভিন্ন ঈশ্বর ইত্যর্থঃ।

১৩। লো-টী। খড়্গধৃক্ নন্দকনামাসিধৃক্। একং মুখ্যং সর্ব্বোপরিশৃঙ্গং প্রভুত্বং যস্য সঃ, একেষু মুখ্যেষু প্রভুত্বং যস্যেতি বা। 'শৃঙ্গং প্রভুত্বে শিখরে' ইতি কোষঃ। বরাহ আদিবরাহঃ, ভূতো ভব্য ইতি কালবিশেষঃ।

১৪। লো-টী। জগতোঽন্তে মধ্যে চ চকারাদাদৌ চ সত্যম্ অব্যভিচারিতয়া বর্ত্তমানম্ অক্ষরং সদৈকরূপং যদ্ ব্রহ্ম তৎ ত্বম্। বিষূচী ব্যাপিকা সেনা পার্ষদো যস্য সঃ বিষ্বক্সেনঃ।

স্বরূপ এবং উৎপত্তির বিষয় আপনি বলিতে পারেন ॥ ১০ ॥

রামচন্দ্র এই কথা বলিলে অমিতাভ ব্রহ্মা বলিলেন—হে সত্যপরাক্রম কাকুৎস্থ, যথার্থ তত্ত্ব শ্রবণ করুন ॥ ১১ ॥

আপনি চক্ররূপ অস্ত্রধারী প্রভু ভগবান্ শ্রীমান্ নারায়ণ শার্ঙ্গধন্বা পুরুষোত্তম বিষ্ণু ॥ ১২ ॥

আপনি অপরাজেয় শঙ্খধারী সনাতন বিষ্ণু, কৃষ্ণ, একদন্ত আদিবরাহ, অতীত এবং ভবিষ্যৎকালস্বরূপ এবং শত্রুজয়ী ॥ ১৩ ॥

হে রাঘব, আপনি জগতের আদি, মধ্য এবং অবসানে বর্ত্তমান সর্ব্বদা একরূপ সত্যস্বরূপ ব্রহ্ম, আপনিই লোক সকলের পরম ধর্ম্মস্বরূপ চতুর্ভুজ 'বিষ্বক্সেন' ॥১৪॥

১। ছ 'ইতি ব্রুবতি কাকুৎস্থে'। ২। ছ 'ব্রহ্মা ব্রহ্মবিদাং বরঃ'। ৩। ছ '-ধৃগ্ জিষ্ণুর্বিষ্ণুঃ কৃষ্ণো মহাবলঃ'। ৪। ছ 'চ'।

সেনানীর্গ্রামণীশ্চ[১] ত্বং বুদ্ধিশ্চিন্তা ক্ষমা দমঃ।
প্রভবশ্চাব্যয়শ্চ ত্বম্ উপেন্দ্রো মধুসূদনঃ ॥ ১৫ ॥
ইন্দ্রকর্ম্মা[২] মহেন্দ্রস্ত্বং পদ্মনাভো রণান্তকৃৎ।
শরণ্যং শরণঞ্চ ত্বামাহুর্দেবর্ষয়ো[৩] বুধাঃ ॥ ১৬ ॥
ঋক্সামশৃঙ্গো বেদাত্মা শতজিহ্বো[৪] মহর্ষভঃ।
ত্বং যজ্ঞস্ত্বং বষট্কারস্ত্বমোঙ্কারঃ পরন্তপ ॥ ১৭ ॥
ঋতধামা বসুঃ পূর্ব্বো বসূনাং ত্বং প্রজাপতিঃ।
ত্বং[৫] ত্রয়াণাং হি লোকানামাদিকর্ত্তা স্বয়ম্ভুবঃ[৬] ॥ ১৮ ॥

১৫। লো-টী। সেনানীর্দেবসেনানায়কঃ, গ্রামণীঃ সর্ব্বেষাং বরেণ্যঃ শ্রেষ্ঠঃ অধিপতির্বা। 'গ্রামণীর্নাপিতে পুংসি বরেণ্যাধিপয়োস্ত্রিষ্বি'তি ভুরিং। চিন্তা স্মৃতিঃ, ক্ষমাদয়ো মাতরঃ, প্রভবত্যস্মাদিতি প্রভব উৎপাদকঃ, ন ব্যেতি ন ক্ষিণোতীত্যব্যয়ঃ, স্বামন্দ্রঃ দ্বাদশাদিত্যমধ্যে প্রধান একো বামন ইত্যর্থঃ।

১৬। লো-টী। ইন্দ্রকর্ম্মা ইন্দ্রানুগ্রাহককর্ম্মা মহেন্দ্রো বলজিৎ।

১৭। লো-টী। ঋক্সামনী শৃঙ্গে চিহ্নে জ্ঞাপকে যস্য সঃ, বেদাত্মা বেদস্বরূপঃ শতজিহ্বঃ শতমিত্যুপলক্ষণম্; ম[হ?]র্ষয়শ্চ ত্বম্।

১৮। লো-টী। শতধামা শতপরিমিতং ধাম তেজো যস্য সঃ। 'ঋতধামে'তি পাঠে দীপ্ততেজাঃ পূর্ব্বো বসুঃ পাবকঃ 'বসূনাং পাবকশ্চাস্মী'তি গীতাবাক্যাৎ। স্বয়ং ভবতীতি স্বয়ম্ভুবঃ পচাদিত্বাদচ্। 'স্বয়ং প্রভু'রিতি বা পাঠঃ।

আপনিই দেবসেনানায়ক, সকলের বরেণ্য, বুদ্ধি, চিন্তা, ক্ষমা ও দমস্বরূপ, জগতের কারণ ও অব্যয় স্বরূপ, আপনিই উপেন্দ্র এবং মধুসূদন ॥ ১৫ ॥

আপনিই ইন্দ্রের সাহায্যকারী মহেন্দ্র, পদ্মনাভ এবং রণান্তকারী; দেবর্ষিগণ আপনাকেই শরণাগতরক্ষক এবং শরণার্হ বলিয়া থাকেন ॥ ১৬ ॥

হে পরন্তপ, আপনিই ঋক্ এবং সামচিহ্নিত বেদস্বরূপ এবং রোমাঞ্চজনক শতজয়ী, আপনিই যজ্ঞ, আপনিই বষট্কার এবং আপনিই ওঙ্কার ॥ ১৭ ॥

আপনিই পুরাকল্পে বসুগণের মধ্যে দীপ্ততেজাঃ পাবক এবং লোকত্রয়ের আদি

১। ছ '-নীরগ্রণীশ্চ'। ২। ছ 'কৃতকর্ম্মা'। ৩। ছ '-র্দ্দেবাঃ সবাসবাঃ'। ৪। ছ '-জিহ্বোঃ মরর্ষভঃ'।
৫। ছ 'ত্রয়াণামপি লোকানামা-'। ৬। ছ '-য়ং প্রভুঃ'।

রুদ্রাণামষ্টমো রুদ্রঃ সাধ্যানামপি পঞ্চমঃ।
অশ্বিনৌ চাপি তে কর্ণৌ চন্দ্রাদিত্যৌ চ চক্ষুষী ॥ ১৯ ॥
অন্তে চাদৌ চ লোকানাং দৃশ্যসে ত্বং পরন্তপ।
প্রভবং নিধনং চাপি ন বিদুঃ কো ভবানিতি ॥ ২০ ॥
দৃশ্যসে সর্ব্বভূতেষু গোষু চ ব্রাহ্মণেষু চ।
গগনে দিক্ষু সর্ব্বাসু সাগরেষু নগেষু চ[১] ॥ ২১ ॥
সহস্রচরণঃ শ্রীমান্ শতশীর্ষঃ সহস্রদৃক্।
ত্বং ধারয়সি ভূতানি বসুধাঞ্চ সপর্ব্বতাম্ ॥ ২২ ॥

১৯। লো-টী। অষ্টমো দ্রোণনামা 'দ্রোণো বসুনাং (?) প্রবর' ইতি বচনাৎ। 'বসুনামষ্টমঃ সাধ্য' ইতি পাঠে সাধ্যানাং সাধ্যনামা পঞ্চমঃ সাধ্যস্ত্বমিত্যর্থঃ।

২০। লো-টী। লোকানামাদাবন্তে চ ত্বং দৃশ্যসে জ্ঞানিভিঃ। তব পুনঃ প্রভবং নিধনঞ্চ কেঽপি ন বিদুঃ, অতঃ কো ভবানিতি।

২১। লো টী। ন কেবলম্ অন্ত্যন্তয়োরেব দৃশ্যসে, মধ্যেপীত্যাহ গোষ্বিতি।

কর্ত্তা স্বয়ম্ভু ॥ ১৮ ॥

আপনিই রুদ্রগণের মধ্যে দ্রোণনামক অষ্টম রুদ্র এবং সাধ্যগণের মধ্যে পঞ্চম সাধ্য, অশ্বিনীকুমারদ্বয় আপনার কর্ণদ্বয় এবং চন্দ্র ও সূর্য্য আপনার নয়নযুগল ॥ ১৯ ॥

হে শত্রুতাপন, আপনি লোকদিগের আদিতে এবং অন্তে বিরাজ করেন, আপনার স্বরূপ এবং আপনার উৎপত্তি ও লয় কেহই অবগত নহে ॥ ২০ ॥

আপনি ব্রাহ্মণ এবং গো প্রভৃতি সকলপ্রাণীর মধ্যে, আকাশে, সাগরে, পর্ব্বতে এবং সকল দিকে বিরাজ করিতেছেন ॥ ২১ ॥

আপনি সহস্রচরণ, শতশীর্ষ, সহস্রলোচন, আপনি শ্রীমান্ (সুন্দর); আপনি পর্ব্বত-সমন্বিতা পৃথিবী এবং ভূতগণকে ধারণ করিতেছেন ॥ ২২ ॥

১। ছ 'ইদমৰ্দ্ধং নাস্তি'।

অন্তঃপৃথিব্যাং[১] সলিলে দৃশ্যসে ত্বং মহোরগঃ।
ত্রীন্ লোকান্ ধারয়ন্ রাম দেবমানুষপন্নগান্ ॥ ২৩ ॥
অহং তে হৃদয়ং রাম জিহ্বা দেবী সরস্বতী।
দেবা রোমাণি গাত্রেষু নির্ম্মিতানি স্বমায়য়া[২] ॥ ২৪ ॥
নিমিষস্তে[৩] স্মৃতা রাত্রিরুন্মেষো দিবসস্তথা।
সংস্কারে[৪] তেঽভবন্ দেবা[৫] ন তদস্তি ত্বয়া বিনা ॥ ২৫ ॥
জগৎ সর্ব্বং শরীরং তে স্থৈর্য্যং তে বসুধাতলম্।
অগ্নিঃ কোপঃ প্রসাদস্তে সোমঃ শ্রীবৎসলক্ষণঃ ॥ ২৬ ॥

---

২৩। লো-টী। ‘অন্তঃপৃথিব্যাং সলিল’মিতি পাঠঃ। পৃথিবীমধ্যে যৎ সলিলং তৎ ত্বমিত্যর্থঃ। মহোরগঃ বাসুকিস্ত্বং ধারয়ন্ ধারয়সি।

২৪। লো-টী। স্বয়ম্ভুবা ত্বয়া। ‘স্বমায়য়া’ ইতি বা পাঠঃ।

২৫। লো-টী। সংস্কারে নিঃশ্বাসাখ্যে, ‘সংস্কারা’ ইতি পাঠে নিঃশ্বাসাখ্যাঃ।

২৬। লো-টী। ত্বমেব শ্রীবৎসলক্ষণঃ।

---

হে রাম, আপনিই দেবলোক, মনুষ্যলোক এবং সর্পলোক, এই ( স্বর্গ, মর্ত্ত্য এবং পাতালরূপ ) লোকত্রয় ধারণ করিয়া বাসুকিরূপে পৃথিবীর অভ্যন্তরবর্ত্তী সলিলে পরিদৃষ্ট হইতেছেন ॥ ২৩ ॥

হে রাম, আপনার স্বীয় মায়াদ্বারা আমি আপনার হৃদয়রূপে, সরস্বতী দেবী জিহ্বারূপে এবং দেবগণ গাত্রে রোমরূপে নির্ম্মিত ॥ ২৪ ॥

রাত্রি আপনার নিমেষ এবং দিন আপনার উন্মেষ, দেবগণ আপনার নিশ্বাসে উৎপন্ন হইয়াছেন, অতএব আপনি ভিন্ন [ জগতে ] কিছুই নাই ॥ ২৫ ॥

সমস্ত জগৎ আপনার শরীর, বসুধাতল আপনার স্থৈর্য্য, অগ্নি আপনার ক্রোধ, চন্দ্র আপনার প্রসন্নতা এবং আপনিই শ্রীবৎসলক্ষণ ॥ ২৬ ॥

---

১। ছ ‘পৃথিব্যাঃ’। ২। ছ ‘স্বয়ম্ভুবা’। ৩। ছ ‘নিমেষস্তে ভবেদ্রাত্রিঃ’। ৪। ছ ‘-শ্বাস্তভব
৫। ছ ‘মনঃ সেন্দ্রা দিবৌকসঃ’।

ত্বয়া লোকাস্ত্রয়ঃ ক্রান্তাঃ পুরা বৈ বিক্রমৈস্ত্রিভিঃ।[১]
মহেন্দ্রশ্চ কৃতো রাজা বলিং বদ্ধ্বা মহাসুরম্ ॥ ২৭ ॥
[২]যৎ পরং শ্রূয়তে জ্যোতির্যৎ পরং শ্রূয়তে তমঃ।
যৎ পরং পরতশ্চৈব পরমাত্মেতি কথ্যসে ॥ ২৮ ॥
পরমাখ্যং পরং যচ্চ ত্বমেব পরিগীয়সে।
স্থিত্যুৎপত্তিবিনাশানাং ত্বামাহুঃ পরমাং গতিম্ ॥ ২৯ ॥
সীতা লক্ষ্মীর্ভবান্ বিষ্ণুর্দেবশ্চক্রায়ুধঃ প্রভুঃ।
বধার্থং রাবণস্যেহ প্রবিষ্টো মানুষীং তনুম্ ॥ ৩০ ॥
তদিদং নস্ত্বয়া কার্য্যং কৃতং ধর্ম্মভৃতাং বর।
নিহতো রাবণঃ পাপঃ প্রহৃষ্টঃ[৩] পুরমাব্রজ ॥ ৩১ ॥

২৮। লো-টী। পুরুষার্থানাং মধ্যে যৎ পরমমুপাদেয়মমৃতং মোক্ষং তৎ ত্বং পুনঃপুনর্জায়মানং পরমং শ্রেষ্ঠং দ্রব্যং ভূতসূক্ষ্মং তৎ ত্বং তমোঽপি ত্বম্। যদ্বা, পরং তমঃ পরং কারণং প্রধানং তদপি পরতঃ প্রধানতঃ পরং পরমাত্মা ত্বমেব কথ্যসে, ইতি প্রসিদ্ধৌ।

পূর্ব্বে আপনি ত্রিপাদ বিক্ষেপে ত্রিভুবন আক্রমণ করত মহাসুর বলিকে বদ্ধ করিয়া ইন্দ্রকে রাজা করিয়াছিলেন ॥ ২৭ ॥

প্রধান যে জ্যোতিঃ এবং প্রধান যে তমঃ আপনি তৎস্বরূপ; প্রধান অপেক্ষাও প্রধান আপনিই পরমাত্মা বলিয়া কথিত হন ॥ ২৮ ॥

যাহা কিছু শ্রেষ্ঠ এবং প্রধান বলিয়া কীর্ত্তিত, আপনিই তদ্রূপে কথিত হন, লোকে আপনাকেই স্থিতি, উৎপত্তি এবং বিনাশের প্রধান কারণ বলে ॥ ২৯ ॥

সীতাদেবী সাক্ষাৎ লক্ষ্মী এবং আপনিই চক্রায়ুধধারী প্রভু বিষ্ণু; রাবণবধের জন্যই আপনি এই মনুষ্যদেহ ধারণ করিয়াছেন ॥ ৩০ ॥

হে ধার্ম্মিকপ্রবর, আপনি পাপিষ্ঠ রাবণকে বধ করিয়া আমাদের সেই কার্য্য সম্পাদন করিয়াছেন, এক্ষণে হৃষ্টচিত্তে স্বপুরে গমন করুন ॥ ৩১ ॥

১। ছ 'বিক্রমৈস্ত্রিভিঃ'। ২। ছ 'ইমৌ (২৮।২৯) শ্লোকে :স্তঃ' ৩। ছ '-ষ্টো ভব মানদ'।

অমোঘং বলবীর্য্যং তে ন তে মোঘঃ পরাক্রমঃ।
অমোঘং দর্শনং[1] রাম ন চ মানুষরূপধৃক্ ॥ ৩২ ॥
অমোঘাস্তে ভবিষ্যন্তি ভক্তিমন্তো[2] নরা ভুবি।
যে ত্বাং[3] স্তুবন্তি ত্বদ্ভক্তাঃ পুরাণং পুরুষোত্তমম্[4] ॥ ৩৩ ॥
ইমমার্ষং স্তবং দিব্যমিতিহাসং পুরাতনম্।
যে নরাঃ প্রবদিষ্যন্তি নাস্তি তেষাং পরাভবঃ[5] ॥ ৩৪ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে মহাপুরুষস্তবো নাম
ত্র্যধিকশততমঃ সর্গঃ ॥ ১০৩ ॥

---

৩২। লো-টী। ন মানুষরূপধৃক ন মানুষঃ।

[ লো-টী। ] ত্রিদশো ভবানিব অন্যো বিশিষ্টো বরদঃ। স্বমায়য়া পৃথু মহৎ নির্মাণং যস্য তস্য জগতঃ কল্পান্তে প্রলয়কালে গ্রহে উদরে গ্রহণে লোচনং দৃষ্টির্যস্য হে তথাভূত।

এতদর্থং বিবৃণোতি যৎ অখিলং জগৎ ত্বদুদরং ব্রজেৎ গচ্ছতি। কদা? যুগেতি যুগানাং পরিবর্ত্তো বর্ত্তনং সমাপ্তিঃ যস্মিন্ দিব্যদ্বাদশসহস্রাত্মকযুগসহস্রাত্মকে কালে তস্য কালস্য সহস্রসংক্ষয়ে সতি চতুর্যুগাত্মকযুগসহস্রে গতে ইত্যর্থঃ। 'পরিবর্ত্তো বিনিময়ে কূর্ম্মরাজেঽপবর্ত্তনে' ইতি কোষঃ। সুরমুনিগণৈঃ সহ বর্ত্তমানা রশ্ময় ইব।

ব্রহ্মস্তবঃ ॥ ১০৩ ॥

---

আপনার বল ও বীর্য্য অব্যর্থ, আপনার পরাক্রম কখনও ব্যর্থ হয় নাই; আপনার দর্শন সার্থক, রামচন্দ্র আপনি মনুষ্য ন'ন ॥ ৩২ ॥

পৃথিবীতে আপনার প্রতি ভক্তিপরায়ণ যাহারা পুরাণ-পুরুষ পুরুষোত্তম আপনাকে স্তব করিবে, সেই ভক্তগণ সফলকাম হইবে ॥ ৩৩ ॥

যাহারা এই ইতিহাসপ্রসিদ্ধ পুরাতন বেদোদিত স্তব পাঠ করিবে তাহাদের কোথাও পরাজয় হইবে না ॥ ৩৪ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে মহাপুরুষস্তব-নামক
১০৩তম সর্গ সমাপ্ত ॥ ১০৩ ॥

---

১। ছ 'চৈব অমোঘং বচনং তব'। ২। ছ '-স্তস্তু যে ভুবি'। ৩। ছ 'দেব সদা ভক্তাঃ'। ৪। অতঃ পরং ছ 'মৃতাঃ স্বর্গং গমিষ্যন্তি কীর্ত্তনান্নাস্তি সংশয়ঃ।' ইত্যধিকম। ৫। অতঃ পরং ছ 'কথমিহ হি পরাভবং ব্রজেয়ুঃ পুরুষবরং পুরুষাঃ সমাশ্রিতাস্ত্বাম্। ন হি জগতি চতুর্ভুজাশ্রয়াণাং ত্রিদশ ইহাস্তি বরপ্রদো বিশিষ্টঃ। স্বমায়া-পৃথুনির্ম্মাণকল্পান্তগ্রহলোচন। অনাদ্যন্তজগদ্বীজ পদ্মনাভ নমোঽস্তু তে॥ ত্বদুদরমখিলং ব্রজেদ্যুগপরিবর্ত্তসহস্র-সংক্ষয়ে তু। সসুরমুনিগণা দিনক্ষয়ে বৈ তপনমিব প্রবিশন্তি রশ্ময়স্তে॥' ইত্যধিকম্।

## (১০৪) চতুরধিকশততমঃ সর্গঃ

তচ্ছ্রুত্বা[1] তু শুভং বাক্যং পিতামহসমীরিতম্।
দধ্যৌ[2] মুহূর্ত্তং ধর্ম্মাত্মা বাষ্পব্যাকুললোচনঃ[3] ॥ ১ ॥
বিধূমাগ্নি[4]শ্চিতাস্থাং তু জানকীমন্বরক্ষত।
উত্তস্থৌ মূর্ত্তিমানাশু গৃহীত্বা জনকাত্মজাম্ ॥ ২ ॥
তরুণাদিত্যসঙ্কাশাং তপ্তকাঞ্চনভূষিতাম্[5]।
রক্তাম্বরধরাং বালাং নীলকুঞ্চিতমূর্দ্ধজাম্ ॥ ৩ ॥
অক্লিষ্টমাল্যাভরণাং তথারূপাং মনস্বিনীম্।
দদৌ রামায় বৈদেহীমঙ্কেনাঙ্কে[6] বিভাবসুঃ ॥ ৪ ॥

[ লো-টী। ] সসম্ভ্রমঃ সাদরঃ।

৩। লো-টী। তরুণাদিত্যবৎ সঙ্কাশো দীপ্তির্যস্যাস্তাং জাজ্বল্যমানামিত্যর্থঃ। নীলাঃ কৃষ্ণাঃ কুঞ্চিতাঃ কুটিলা মূর্দ্ধজা যস্যাস্তাং তথারূপাং মনস্বিনীং যথাপূর্ব্বং তথৈবেদানীমপি রূপং যস্যাস্তাং মনস্বিনীং প্রশস্তমনসম্।

পিতামহ ব্রহ্মার কথিত সেই শুভ বাক্য শ্রবণ করিয়া ধর্ম্মাত্মা রামচন্দ্র অশ্রুপূর্ণলোচনে মুহূর্ত্তকাল চিন্তা করিলেন ॥ ১ ॥

ধূমবিহীন অগ্নি চিতাস্থিত সীতাদেবীকে রক্ষা করিয়া শীঘ্র নিজমূর্ত্তি ধারণ করত তাঁহাকে গ্রহণ করিয়া উত্থিত হইলেন ॥ ২ ॥

অগ্নিদেব বালসূর্য্যসদৃশী, তপ্তকাঞ্চনভূষণা, রক্তাম্বরধারিণী, নীলকুঞ্চিতকেশী, অম্লানমাল্যশোভিতা, অবিকৃতরূপা এবং প্রশস্তমনাঃ বিদেহরাজনন্দিনী সীতাকে অঙ্কে ধারণ করিয়া রামচন্দ্রের অঙ্কে প্রদান করিলেন ॥ ৩-৪ ॥

১। ছ 'এতচ্ছ্রুত্বা শুভং'। ২। ছ 'অভূন্মু-'। ৩। ছ 'রামো বাষ্পাকুলেক্ষণঃ'। ৪। ছ '-স্তাথ চিতাং তাস্তু ভগবান্ হব্যবাহনঃ'। অতঃ পরং ছ 'অঙ্কেনাদায় বৈদেহীমুৎপপাত সসংভ্রমঃ।' ইত্যধিকম্। ৫। ছ '-ভূষণাম্'। ৬। ছ '-নাসৌ'।

অব্রবীচ্চ তদা রামং সাক্ষী লোকস্য পাবকঃ।
এষা তে রাম মহিষী[১] পাপমস্যাং[২] ন বিদ্যতে ॥ ৫ ॥
নৈব বাচা ন মনসা নৈব বুদ্ধ্যা[৩] ন চক্ষুষা।
সুবৃত্তা বৃত্তসম্পন্না ন ত্বামতিচরত্যসৌ ॥ ৬ ॥
রাবণেনোপনীতৈষা[৪] বীর্যোৎসিক্তেন[৫] রক্ষসা।
ত্বয়া বিরহিতা বীর[৬] বিবশা নির্জনাদ্বনাৎ ॥ ৭ ॥
রুদ্ধা চান্তঃপুরে দীনা ত্বচ্চিন্তা[৭] ত্বৎপরায়ণা।
রক্ষিতা রাক্ষসীভিশ্চ বিকৃতাভিঃ সমন্ততঃ ॥ ৮ ॥
প্রলোভ্যমানা বিবিধং ভৎর্স্যমানা চ মৈথিলী।
ন চাপ্যচিন্তয়দ্রক্ষস্ত্বদ্‌গতেনান্তরাত্মনা ॥ ৯ ॥

৬। লো-টী। শোভনং নিষ্কপটং দৃঢ়ং [ বৃত্তং ? ] পত্যার্থনিয়মাদিকং যস্যাঃ সা বৃত্তং সুচরিতং তৎসম্পন্না নাতিচরতি ত্বাং বিনা অন্যত্র ন বর্ত্ততে।

৭। লো-টী। বীর্যোৎসিক্তেন বীর্য্যাহঙ্কারেণ।

তখন লোকসাক্ষী অগ্নিদেব রামচন্দ্রকে বলিলেন—হে রাম, এই আপনার মহিষী সীতাদেবী, ইঁহাতে পাপের অস্তিত্ব নাই ॥ ৫ ॥

ইনি সচ্চরিত্রা এবং সদাচারযুক্তা; বাক্য, মন, বুদ্ধি এবং চক্ষুর্দ্বারাও ইনি কখনও আপনাকে অতিক্রম করেন নাই ॥ ৬ ॥

হে বীর, আপনার অনুপস্থিতি বশতঃ বলগর্ব্বিত রাক্ষস রাবণ-কর্ত্তৃক নির্জ্জন বন হইতে অপহৃতা অনাথা এই সীতা অন্তঃপুরে রুদ্ধ হইয়া একাগ্রমনে আপনাকেই চিন্তা করিতেন; তৎকালে বিকটাকৃতি রাক্ষসীগণ চতুর্দ্দিকে অবস্থান করত ইঁহাকে রক্ষা করিয়াছে ॥ ৭-৮ ॥

তাহারা এই মৈথিলীকে নানাপ্রকারে প্রলোভিত এবং তিরস্কৃত করিলেও ইনি ত্বদ্গত অন্তঃকরণে রাবণকে চিন্তাও করেন নাই ॥ ৯ ॥

১। ছ 'বৈদেহী'। ২। ছ '-স্যা'। ৩ ছ 'ন বুদ্ধ্যা ন চ'। ৪। ছ '-নাপ-'। ৫। ছ '-সেকেন'। ৬। ছ 'দীনা'। ৭। '-চ্চিত্তা'।

১
বিশুদ্ধাং বিরজস্কাঞ্চ প্রতিগৃহ্ণীষ্ব রাঘব।
ন কিঞ্চিদস্যা বৃজিনমহমাজ্ঞাপয়ামি তে ॥ ১০ ॥
প্রচ্ছন্নং বা প্রকাশং বা সর্ব্বমগ্নিরুদীক্ষতে।
তস্মান্মে বিদিতা সীতা প্রত্যক্ষমনুপশ্যতঃ ॥ ১১ ॥
২
এবমুক্তো মহাতেজা ধৃতিমান্ দৃঢ়বিক্রমঃ।
অব্রবীৎ ত্রিদশশ্রেষ্ঠং রামো ধর্ম্মভৃতাং বরঃ ॥ ১২ ॥
৩ ৪
অবশ্যং দেব লোকেষু সীতা পাবনমর্হতি।
দীর্ঘকালোষিতা হীয়ং রাবণান্তঃপুরে শুভা ॥ ১৩ ॥
বালিশঃ খলু কামাত্মা রামো দশরথাত্মজঃ।
৫
ইতি বক্ষ্যন্তি মাং লোকা জানকীমবিশোধ্য বৈ ॥ ১৪ ॥

১০। লো-টী। অহমাজ্ঞাপয়ামি ইমাং গৃহাণেতি।

১৩। লো-টী। ত্রিষু লোকেষু মধ্যে মে মম সীতা পাবনমর্হতীতি পাবনং প্রায়শ্চিত্তং পরীক্ষামিত্যর্থঃ।

১৪। লো-টী। অবিশোধ্য নয়ন্তমিতি শেষঃ।

হে রাঘব, আমি আপনাকে আদেশ করিতেছি, এই বিশুদ্ধা নিষ্পাপা সীতাকে গ্রহণ করুন, ইহার কোন পাপ নাই ॥ ১০ ॥

অগ্নি প্রকাশ্য অথবা গুপ্ত সমস্তই সম্যক্‌ভাবে অবলোকন করে, অতএব প্রত্যক্ষদর্শী আমি সীতাকে শুদ্ধ বলিয়া অবগত আছি ॥ ১১ ॥

অগ্নিদেব এইরূপ বলিলে মহাতেজস্বী ধৈর্য্যশালী অতিশয় পরাক্রান্ত ধার্ম্মিক-শ্রেষ্ঠ রামচন্দ্র দেবশ্রেষ্ঠকে ( অগ্নিদেবকে ) বলিলেন—॥ ১২ ॥

হে অগ্নিদেব, যে-হেতু এই কল্যাণী সীতাদেবী রাবণের অন্তঃপুরে বহুকাল বাস করিয়াছে, সেই জন্য ত্রিভুবনের মধ্যে ইহার বিশুদ্ধতা প্রতিপাদনার্থ অবশ্যই পরীক্ষা করা উচিত ॥ ১৩ ॥

যদি আমি সীতাকে শুদ্ধিবিষয়ে পরীক্ষা না করিয়া গ্রহণ করি, তাহা হইলে লোকে আমাকে বলিবে যে 'দশরথপুত্র রাম মূর্খ এবং কামুক' ॥ ১৪ ॥

১। ছ 'বিশুদ্ধভাবাং নিষ্পাপাং'। ২। ছ 'সত্যবিক্রমঃ'। ৩। ছ 'ত্রিষু লোকেষু'। ৪। ছ 'ন সীতা পাপমর্হতি'। ৫। ছ 'সন্তো'।

সীতায়াশ্চাপ্যপক্রোশশ্চারিত্র্যং প্রতিগর্হিতম্।
আত্মনশ্চাযশো লোকে যুগপৎ সংপ্রমার্জিতম্॥ ১৫ ॥
অনন্যহৃদয়াং ভক্তাং মচ্চিত্তপরিবর্ত্তিনীম্।
অহমপ্যবগচ্ছামি মৈথিলীং জনকাত্মজাম্॥ ১৬ ॥
প্রত্যয়ার্থং তু লোকানাং ত্রয়াণাং[১] লোকসংসদি।
হুতাশনং[২] ময়া সীতা প্রবিশন্তী ন বারিতা॥ ১৭ ॥
ইমামপি বিশালাক্ষীং রক্ষিতাং স্বেন তেজসা।
রাবণো নাতিবর্ত্তেত[৩] বেলামিব মহোদধিঃ[৪]॥ ১৮ ॥

১৫। লো-টী। সীতায়া উপক্রোশো নিন্দা আত্মনশ্চ প্রতিগর্হিতং প্রতিনিন্দিতং চারিত্র্যম্ অযশশ্চ সংপ্রমার্জিতম্। 'স্বেন মার্জিত'মিতি পাঠে স্বেন ময়া।

১৬। লো-টী। মচ্চিত্তপরিবর্ত্তিনীং ময়ি চিত্তং পরিবর্ত্তয়তি অনুষঞ্জয়তীতি অভীক্ষ্ণে ণিন্, তাম্।

১৭। লো-টী। প্রবিশন্তী প্রবেক্ষ্যন্তীতি উপেক্ষিতা।

১৮। লো-টী। নাতিবর্ত্তেত নাতিক্রামেত।

আমি জগতে সীতার নিন্দা এবং আমার নিজের চরিত্রে কলঙ্কারোপ ও দুর্নাম একসঙ্গে ক্ষালন [ করিবার জন্য এইরূপ ] করিয়াছি॥ ১৫ ॥

আমিও মিথিলারাজনন্দিনী জানকীকে অনন্যহৃদয়া ভক্তিমতী এবং আমার চিত্তানুবর্ত্তিনী বলিয়া অবগত আছি॥ ১৬ ॥

ত্রিভুবনবাসী লোকদিগের বিশ্বাসের জন্য জনসভামধ্যে অগ্নিপ্রবেশকারিণী সীতাকে আমি বারণ করি নাই॥ ১৭ ॥

সমুদ্র যেরূপ বেলাভূমিকে অতিক্রম করিতে পারে না, সেইরূপ রাবণও স্বীয় তেজে পরিরক্ষিতা বিশাললোচনা এই সীতাকে অতিক্রম করিতে পারে নাই॥ ১৮ ॥

১। ছ '-ণামত্র সংসদি'। ২। ছ 'উপেক্ষিতা হি বৈদেহী প্রবিশন্তী হুতাশনম্'। ৩। ছ 'নাতি- ৪। ছ '-দধেঃ'।

ন হি শক্তঃ স দুষ্টাত্মা মনসাপি চ মৈথিলীম্ ।
সংদূষয়িতুমপ্রাপ্যং[1] দীপ্তামগ্নিশিখামিব[2] ॥ ১৯ ॥
নেয়মর্হতি দৌশ্চর্য্যং রাবণান্তঃপুরে শুভা ।
অনন্যহৃদয়া সীতা ভাস্করস্য[3] যথা প্রভা ॥ ২০ ॥
বিশুদ্ধা ত্রিষু লোকেষু মৈথিলী জনকাত্মজা ।
ন বিহাতুং ময়া শক্যা কীর্ত্তিরাত্মবতা যথা ॥ ২১ ॥
অবশ্যঞ্চ ময়া কার্য্যং সর্ব্বেষাং ভবতাং বচঃ ।
স্নিগ্ধানাং লোকপালানামেবং হি ব্রুবতাং[4] হিতম্ ॥ ২২ ॥

১৯। লো টী। মনসাপি চ অপিচেতিশব্দাদ্বচসাপি। প্রলোভয়িতুং 'প্রমোহয়িতুং' বা পাঠঃ।

[ লো-টী। ] অবোচয়ত অবোচত ওত্বমার্ষম্ ; যদ্বা, বোচধাতুরপি বর্ত্ততে, 'নাবদায় প্রবোচন্ত'মিত্যাদি ভাগবতে দর্শনাৎ।

২০। লো-টী। দৌশ্চর্য্যং দুশ্চরিণাং ভাবম্।

২১। লো-টী। আত্মবতা বুদ্ধিমতা।

২২। লো-টী। এবং হিতং বচো বদতাম্।

আমার মনে হয়, সেই দুষ্টাত্মা রাবণ প্রজ্বলিত অগ্নিশিখার ন্যায় এই অনন্যলভ্যা মিথিলারাজনন্দিনী সীতাকে দূষিত করিবার কথা মনেও করিতে পারে নাই ॥ ১৯ ॥

সূর্য্যের প্রভার ন্যায় অনন্যহৃদয়া এই সীতা রাবণের অন্তঃপুরে দুশ্চারিণী হইতে পারে না ॥ ২০ ॥

বুদ্ধিমান্ ব্যক্তি যেরূপ কীর্ত্তি পরিত্যাগ করিতে পারেন না, সেইরূপ আমিও ত্রিভুবনে বিশুদ্ধা জনকনন্দিনী সীতাকে পরিত্যাগ করিতে পারি না ॥ ২১ ॥

এইপ্রকার হিতবাদী স্নেহপরায়ণ লোকপাল আপনাদের বাক্য অবশ্যই আমার প্রতিপালন করা উচিত ॥ ২২ ॥

১। ছ 'প্রমোহয়িতু-'। ২। অতঃ পরং ছ 'লক্ষ্মণস্য হি শাপেন হৃতা হীয়ং ন সংশয়ঃ। পর্ণশালাগতা বালা পরুষং যদবোচত' ॥ ইত্যধিকম্। ৩। ছ '-প্রভা যথা'। ৪। ছ 'বিব্রুবতাং'।

ইত্যেবমুক্ত্বা বিজয়ী মহাবলঃ প্রশস্যমানঃ স্বকৃতেন[১] কর্ম্মণা।
সমেত্য রামঃ প্রিয়য়া মহাযশাঃ[২] সুখী সুখার্হঃ স বভূব[৩] রাঘবঃ ॥ ২৩ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে সীতাবিশুদ্ধির্নাম
চতুরধিকশততমঃ সর্গঃ ॥ ১০৪ ॥

---

২৩। লো-টী। স্বকৃতেন স্বীয়েন কৃতেন কর্ম্মণা 'সুকৃতেনে'তি পাঠে সুষ্ঠুকৃতেন সুখ-মর্হতীতি সুখার্হঃ সুখী সন্ সুমুখং যথা তথা মুমোদ 'সুমুখ'মিতি পাঠে প্রসন্নবক্ত্রং যথা।

লাঙ্কাকাণ্ডে সীতাবিশুদ্ধিঃ ॥ ১০৪ ॥

---

স্বকৃত কার্য্য দ্বারা প্রশংসনীয় বলবান্ মহাযশস্বী সুখভোগে অভ্যস্ত বিজয়ী রামচন্দ্র এইরূপ বলিয়া সীতার সহিত মিলিত হইয়া সুখী হইলেন ॥ ২৩ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে সীতাবিশুদ্ধি নামক
১০৪তম সর্গ সমাপ্ত ॥ ১০৪

---

১। ছ 'সুকৃ-'। ২। ছ '-যশঃ'। ৩। ছ 'সুমুখং মুমোদ'।

## ( ১০৫)পঞ্চাধিকশততমঃ সর্গঃ

এতচ্ছ্রুত্বা শুভং বাক্যং রাঘবস্য মহাত্মনঃ।

ততো রামং প্রিয়ং বাক্যং ব্যাজহার পিতামহঃ ॥ ১ ॥

সংস্কৃতং মধুরং শ্লক্ষ্ণমর্থবদ্ধর্ম্মসংহিতম্।

স্বয়ম্ভূরিতি[১] ভগবান্ প্রহৃষ্টেনান্তরাত্মনা ॥ ২ ॥

পুষ্করাক্ষ মহাবাহো শৃণু বাক্যং পরন্তপ।

দিষ্ট্যা কৃতমিদং কর্ম্ম ত্বয়া ধর্ম্মভৃতাং বর ॥ ৩ ॥

দিষ্ট্যা সর্ব্বস্য লোকস্য প্রবৃদ্ধং দারুণং তমঃ।

সমুদ্ধৃতং ত্বয়া সংখ্যে রাম রাবণজং মহৎ ॥ ৪ ॥

আশ্বাস্য ভরতং দীনং কৌশল্যাঞ্চ তপস্বিনীম্।

কৈকেয়ীঞ্চ সুমিত্রাঞ্চ দেবীং[২] লক্ষ্মণমাতরম্ ॥ ৫ ॥

২। লো-টী। সংস্কৃতং শোভনপদযুক্তং শ্লক্ষ্ণং স্নিগ্ধং ধর্ম্মসংহিতং ধর্ম্মযুক্তম্।

৪। লো-টী। তমঃ শোকদুঃখমিতি যাবৎ সমুদ্ধৃতমুন্মূলিতং। 'তমো ধ্বান্তে গুণে শোকে ক্লীবং বা না বিধুন্তুদে' ইতি কোষঃ।

---

মহাত্মা রামচন্দ্রের এতাদৃশ মঙ্গলময় বাক্য শ্রবণ করিয়া স্বয়ম্ভু ভগবান্ পিতামহ ব্রহ্মা আন্তরিক প্রসন্ন হইয়া শোভনপদযুক্ত মধুর স্নিগ্ধ এবং ধর্ম্মযুক্ত প্রিয় বাক্য কহিলেন—॥ ১-২ ॥

হে ধার্ম্মিকপ্রবর কমললোচন অরিন্দম রঘুনন্দন, সৌভাগ্যবশতঃ তুমি এতাদৃশ কর্ম্ম করিয়াছ ॥ ৩ ॥

হে রামচন্দ্র, তুমি যুদ্ধে সৌভাগ্যবশতঃ লোকসকলের রাবণ হইতে উৎপন্ন ক্রম-বর্দ্ধমান নিদারুণ দুঃখ দূর করিয়াছে ॥ ৪ ॥

[ এক্ষণে ] দীনদশাপন্ন ভরত, তপস্বিনী কৌশল্যা, কৈকেয়ী এবং লক্ষ্মণজননী

১। ছ 'রামং তত্র মহাতেজাঃ প্রহৃষ্টং বাক্যমব্রবীৎ'। ২। ছ 'দৃষ্ট্বা'।

প্রাপ্য রাজ্যমযোধ্যায়াং নন্দয়িত্বা সুহৃজ্জনম্ ।
ইক্ষ্বাকূণাং কুলে বংশং স্থাপয়িত্বা মহাত্মনাম্[১] ॥ ৬ ॥
ইষ্ট্বা তুরগমেধেন[২] প্রাপ্য চানুত্তমং যশঃ ।
ব্রাহ্মণেভ্যো ধনং দত্ত্বা ত্রিদিবং গন্তুমর্হসি ॥ ৭ ॥
এষ রাজা বিমানস্থঃ পিতা দশরথস্তব ।
কাকুৎস্থ মানুষে লোকে গুরুস্তব মহাযশাঃ ॥ ৮ ॥
ইন্দ্রলোকং গতঃ শ্রীমাংস্ত্বয়া পুত্রেণ তারিতঃ ।
লক্ষ্মণেন সহ ভ্রাত্রা ত্বমেনমভিবাদয় ॥ ৯ ॥
পিতামহবচঃ শ্রুত্বা কাকুৎস্থঃ সহলক্ষ্মণঃ ।
বিমানশিখরস্থস্য পিতুঃ পাদৌ সমস্পৃশৎ ॥ ১০ ॥
দীপ্যমানং স্বয়া লক্ষ্ম্যা বিরজোঽম্বরধারিণম্ ।
লক্ষ্মণেন সহ ভ্রাত্রা দদর্শ[৩] পিতরং তদা ॥ ১১ ॥

১০। লো-টী। বিমানশিখরস্থস্য বিমানোপরিস্থিতস্য সমস্পৃশৎ নমস্কৃতবান্ ।

---

দেবী সুমিত্রাকে আশ্বস্ত করিয়া পরে অযোধ্যায় রাজা হইয়া বন্ধুবর্গকে আনন্দিত করত মহাত্মা ইক্ষ্বাকুদের বংশে বংশধর স্থাপন এবং অশ্বমেধযজ্ঞদ্বারা অত্যুত্তম যশঃ লাভ করিয়া ব্রাহ্মণদিগকে ধনদান করত স্বর্গলোকে গমন করিবে ॥ ৫-৭ ॥

হে কাকুৎস্থ, যিনি মনুষ্যলোকে পিতা হিসাবে তোমার গুরু ছিলেন, এই সেই মহাযশস্বী রাজা দশরথ বিমানের উপর বর্ত্তমান রহিয়াছেন ॥ ৮ ॥

এই শ্রীমান্ দশরথ তোমার ন্যায় পুত্রদ্বারা উদ্ধারপ্রাপ্ত হইয়া ইন্দ্রলোক প্রাপ্ত হইয়াছেন, তুমি ভ্রাতা লক্ষ্মণের সহিত ইঁহাকে অভিবাদন কর ॥ ৯ ॥

লক্ষ্মণের সহিত রামচন্দ্র পিতামহের কথা শ্রবণ করিয়া বিমানোপরি অবস্থিত পিতা দশরথের চরণে নমস্কার করিলেন ॥ ১০ ॥

পরে রামচন্দ্র ভ্রাতা লক্ষ্মণের সহিত নির্ম্মল-বস্ত্রপরিহিত স্বীয় কান্তিদ্বারা

১। ছ 'মহাবলঃ'। ২। ছ 'মেধৈস্ত'। ৩। ছ 'স দৃষ্ট্বা'।

হর্ষেণ মহতাবিষ্টো বিমানস্থো মহীপতিঃ।

প্রাণৈঃ প্রিয়তরৌ পুত্রৌ দৃষ্ট্বা[১] দশরথস্তদা

স্নুষাং সীতাঞ্চ সংপশ্যন্ প্রহর্ষং পরমং গতঃ[২] ॥ ১২ ॥

[৩] নাত্যুচ্চৈঃ স্থিত আকাশে ভূমিমাবৃত্য পার্থিবঃ।

পুত্রং দশরথো রাজা শান্তয়ন্নিদমব্রবীৎ ॥ ১৩ ॥

ন মে বহুমতঃ স্বর্গঃ সংবাসো বা সুরর্ষিভিঃ[৪]।

ত্বয়া রাম বিহীনস্য সত্যং মে বচনং শৃণু ॥ ১৪ ॥

কৈকেয্যা যানি চোক্তানি বাক্যানি বদতাং বর।

তব প্রব্রজনার্থং বৈ স্থিতানি হৃদয়ে মম ॥ ১৫ ॥

---

১২। লো-টী। হর্ষেণ মহতাবিষ্টঃ স রাম ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। বিমানস্থো দশরথ ইত্যন্বয়ঃ। বিস্ময়ং হর্ষম্।

১৪। লো-টী। মে বচনং শৃণু ইতি ভিন্নং বাক্যম্।

---

দীপ্যমান পিতা দশরথকে অসীম আনন্দসহকারে দর্শন করিলেন এবং বিমানারূঢ় রাজা দশরথ প্রাণ অপেক্ষা প্রিয়তর পুত্রদ্বয় ও স্নুষা সীতাকে দর্শন করিয়া পরম আনন্দ লাভ করিলেন ॥ ১১-১২ ॥

রাজা ভূমণ্ডল আচ্ছাদনপূর্ব্বক আকাশে নাতি-উচ্চে অবস্থান করিয়া পুত্র রামচন্দ্রকে সান্ত্বনাদান করতঃ এই কথা বলিলেন—॥ ১৩ ॥

বৎস রাম, আমার যথার্থ কথা শ্রবণ কর, তোমার বিরহে স্বর্গ অথবা দেবর্ষিগণের সহিত বসবাসও আমার ভাল লাগে না ॥ ১৪ ॥

হে বাগ্মিপ্রবর, তোমার বনবাসের জন্য কৈকেয়ী যে-সমস্ত কথা বলিয়াছিল, সেগুলি আমার হৃদয়ে নিহিত আছে ॥ ১৫ ॥

---

১। ছ 'দৃষ্ট্বা পুত্রৌ'। ২। ছ 'পরং বিস্ময়মাগতঃ'। ৩। ছ অস্য শ্লোকস্য স্থানে ছ 'আরোপ্যাঙ্কে মহাবাহুং বরাসনগতঃ প্রভুঃ। বাহুভ্যাং সংপরিষ্বজ্য ততো বাক্যং সমাদদে'॥ ইতি পাঠঃ। ৪। ছ 'সুরর্ষভৈঃ'।

ত্বাং তু দৃষ্ট্বা কুশলিনং পরিষ্বজ্য চ রাঘবম্[১]।
অদ্য দুঃখাদ্বিমুক্তোঽহং[২] নীহারাদিব ভাস্করঃ ॥ ১৬ ॥
তারিতোঽহং ত্বয়া পুত্র সৎপুত্রেণ[৩] মহাত্মনা।
অষ্টাবক্রেণ[৪] ধর্ম্মাত্মন্ পিতা বৈ তারিতো যথা ॥ ১৭ ॥
ইদানীঞ্চৈব জানামি যথা সৌম্য সুরেশ্বরৈঃ।
বধার্থং রাবণস্য ত্বং[৫] বনবাসায় দীক্ষিতঃ ॥ ১৮ ॥
সিদ্ধার্থা খলু কৌশল্যা যা ত্বাং রাম গৃহাগতম্।
[৬]ব্রতাদ্বিমুক্তং সংহৃষ্টা দ্রক্ষ্যতে শত্রুসূদনম্ ॥ ১৯ ॥
সিদ্ধার্থাঃ খলু তে রাম নরা যে ত্বাং পুরং[৭] গতম্।
রাজ্যে চৈবাভিষিক্তং বৈ দ্রক্ষ্যন্তি বসুধাধিপম্[৮] ॥ ২০ ॥

[ লো-টী। ] ইতঃ স্বর্গাৎ গাং পৃথিবীম্ অবতারিতঃ প্রস্থাপিতঃ।
১৯। লো-টী। সিদ্ধার্থা সিদ্ধমনোরথা।

রাম, অদ্য তোমাকে কুশলী দেখিয়া এবং আলিঙ্গন করিয়া শিশিরমুক্ত সূর্য্যের ন্যায় আমি দুঃখ হইতে মুক্ত হইলাম ॥ ১৬ ॥

বৎস, অষ্টাবক্রদ্বারা যেরূপ তাঁহার পিতা উদ্ধার পাইয়াছিলেন, আমিও সেইরূপ তোমার ন্যায় উদারচেতা সৎপুত্রদ্বারা উদ্ধার পাইয়াছি ॥ ১৭ ॥

হে সৌম্য, এখনই জানিতে পারিয়াছি যে, তুমি রাবণের বধের জন্য সুরেশ্বরগণ কর্ত্তৃক [ ঘটনাচক্রে ] বনবাসে নিয়োজিত হইয়াছ ॥ ১৮ ॥

হে রাম, কৌশল্যার অভিলাষ পূর্ণ হইবে, কারণ, তিনি বনবাসব্রত হইতে মুক্ত শত্রুসংহারক গৃহপ্রত্যাগত তোমাকে হৃষ্টচিত্তে দেখিতে পাইবেন ॥ ১৯ ॥

রাম, যে মনুষ্যগণ অযোধ্যানগরীতে প্রত্যাগত রাজপদে অভিষিক্ত তোমাকে পৃথ্বীপতিরূপে দেখিতে পাইবে, তাহারা কৃতার্থ হইবে ॥ ২০ ॥

১। ক '-বম্'। ২। ছ '-হস্মি'। ৩। ছ 'সুপু-'। ৪। ছ '-ত্মা'। ৫। ছ 'ত্বমিতো গামবতারিতঃ'। ৬। ছ 'ব্রতান্নির্ম্মুক্তং'। ৭। ছ 'পুরীং'। ৮। ছ 'পুরুষোত্তমম্'।

ধন্যোঽয়ং লক্ষ্মণো ভ্রাতা তব ধর্ম্মপরায়ণঃ।
যস্য কীর্ত্তির্দিবং[১] যাতা মহীং চাবৃত্য তিষ্ঠতি ॥ ২১ ॥
অপাপা পুত্র বৈদেহী ধর্ম্মজ্ঞা ধর্ম্মদর্শিনী।
দেবাঃ[২] সর্ব্বস্য লোকস্য কুশলাকুশলং বিদুঃ ॥ ২২ ॥
অহঞ্চ ত্বাং বদাম্যেষ পিতা দশরথঃ স্বয়ম্।
বিশঙ্কো[৩] গতসন্দেহঃ প্রতিগৃহ্লীষ্ব জানকীম্ ॥ ২৩ ॥
অনুরক্তেন বিদুষা[৪] শুচিনা ধর্ম্মচারিণা।
ইচ্ছেয়ং ত্বামহং দ্রষ্টুং ভরতেন সমাগতম্ ॥ ২৪ ॥
কুমারঃ[৫] পালনীয়স্তে শত্রুঘ্নো দয়িতো মম।
যথা পিতা তথা ভ্রাতা জ্যেষ্ঠো ভবতি ধর্ম্মতঃ ॥ ২৫ ॥

---

২১। লো-টী। দিবং স্বর্গম্।

২২। লো-টী। বিদুঃ জানন্তি।

২৩। লো-টী। বিশঙ্কো বিগতত্রাসঃ। 'শঙ্কা ত্রাসে বিতর্কে চে'তি কোষঃ। বিগত সন্দেহো বা। 'গতহৃল্লেখ' ইতি পাঠে সীতা দুষ্টা ইতি যা তব হৃল্লেখা, গতা সা যস্য সঃ।

২৪। লো-টী। শুচিনা নিষ্কপটান্তঃকরণেন।

---

তোমার এই ধর্ম্মপরায়ণ ভ্রাতা লক্ষ্মণ ধন্য, যাহার যশঃ স্বর্গ এবং ভূমণ্ডল ব্যাপিয়া কীর্ত্তিত হয় ॥ ২১ ॥

বৎস, ধর্ম্মজ্ঞা ধর্ম্মদর্শিনী বিদেহরাজনন্দিনী সীতা নিষ্পাপা, দেবগণ সমস্ত লোকের পাপ এবং পুণ্য অবগত আছেন ॥ ২২ ॥

আমি তোমার পিতা দশরথ স্বয়ং তোমাকে বলিতেছি যে, জানকীকে নির্ভয়ে এবং নিঃসন্দেহে গ্রহণ কর ॥ ২৩ ॥

বৎস, আমি দেখিতে ইচ্ছা করি যে, তুমি অনুরক্ত, বিদ্বান্, অকপট এবং ধার্ম্মিক ভরতের সহিত মিলিত হইয়াছ ॥ ২৪ ॥

আমার প্রিয়কুমার শত্রুঘ্নকে তুমি পালন করিবে, জ্যেষ্ঠভ্রাতা ধর্ম্মানুসারে পিতৃতুল্য ॥ ২৫ ॥

---

১। ছ 'খঞ্চ'। ২। ছ 'মর্ত্ত্যস্থ'। ৩। ছ 'নিঃশঙ্কো'। ৪। ছ 'বালেন'। ৫। ছ '-ন্নো লাল-'।

চতুর্দ্দশ সমা[১] বীর বনে নির্য্যাতিতাস্ত্বয়া।
বসতা সীতয়া সার্দ্ধং মৎপ্রীত্যা লক্ষ্মণেন চ ॥ ২৬ ॥
বিমুক্তবনবাসোঽসি প্রতিজ্ঞা পূরিতা ত্বয়া।
সত্যবাদী ত্বয়া পুত্র সৎপুত্রেণ কৃতোঽস্ম্যহম্[২] ॥ ২৭ ॥
রাবণঞ্চ রণে হত্বা দেবাস্তে[৩] পরিতোষিতাঃ।
কৃতং কর্ম্ম যশঃশ্লাঘ্যমনুরক্তা বয়ং গুণৈঃ।
ভ্রাতৃভিঃ সহ রাজ্যস্থো দীর্ঘমায়ুরবাপ্নুহি ॥ ২৮ ॥
ঈদৃশো হি সুতো যস্য কীর্ত্তিমানমিতদ্যুতিঃ।
মৃতোঽপি জীবতি ব্যক্তং যথাহং তারিতস্ত্বয়া ॥ ২৯ ॥
ইতি ব্রুবাণং নৃপতিং[৪] রামঃ প্রাঞ্জলিরব্রবীৎ।
[৫]ততোঽনুসংগৃহীতোঽস্মি যৎ প্রীতো মে ভবান্ গুরুঃ ॥ ৩০ ॥

---

২৬। লো-টী। সমা বৎসরা নির্যাতিতা গমিতাঃ।
২৭। লো-টী। অহং সত্যবাদী কৃতঃ।
২৯। লো-টী। যশঃশ্লাঘ্যং যশোবর্দ্ধনায় শ্লাঘ্যম্। স মৃতোঽপি।

---

হে বীর, তুমি আমার প্রীতির জন্য লক্ষ্মণ এবং সীতার সহিত বনে বাস করিয়া চতুর্দ্দশ বৎসর অতিবাহিত করিয়াছ ॥ ২৬ ॥

বৎস, [ এক্ষণে ] তুমি বনবাস হইতে মুক্ত হইয়াছ, [ আমার ] প্রতিজ্ঞা তুমি পূরণ করিয়াছ, তুমি সৎপুত্র ; [ আমার সত্য রক্ষা করিয়া ] তুমি আমাকে সত্যবাদী করিয়াছ ॥ ২৭ ॥

তুমি সংগ্রামে রাবণকে বধ করিয়া দেবতাগণকে পরিতুষ্ট করিয়াছ এবং যশোবর্দ্ধক প্রশংসনীয় কর্ম্ম করায় তোমার গুণে আমরা অনুরক্ত হইয়াছি ; তুমি ভ্রাতৃবৃন্দের সহিত রাজ্যে অবস্থান করত দীর্ঘায়ুঃ লাভ কর ॥ ২৮ ॥

যাহার এতাদৃশ কীর্ত্তিমান্ অমিতাভ পুত্র, সেব্যক্তি তোমাদ্বারা উদ্ধারপ্রাপ্ত আমার ন্যায় মরিয়াও জীবিত থাকে ॥ ২৯ ॥

রাজা দশরথ এইরূপ বলিলে রামচন্দ্র কৃতাঞ্জলিপুটে বলিলেন, আমার

---

১। ছ 'সমাঃ সৌম্য'। ২। ছ 'হহম্'। ৩। ছ 'দেবতাঃ'। ৪। ছ 'রাজানং'। ৫। ছ-পুস্তকে ইদমর্দ্ধং পরশ্লোকস্য পূর্ব্বার্দ্ধং চ নাস্তি।

ইদমিচ্ছাম্যহং ত্বেকং ভবৎপ্রীত্যা হিতং বরম্।
কুরু প্রসাদং ধর্ম্মজ্ঞ কৈকেয্যা ভরতস্য চ ॥ ৩১ ॥
সপুত্রাং ত্বাং ত্যজামীতি যদুক্তা কেকয়ী[১] ত্বয়া।
স শাপঃ[২] কেকয়ীং ঘোরঃ সপুত্রাং ন স্পৃশেৎ প্রভো ॥ ৩২ ॥
তথেত্যেবং[৩] পিতা পুত্রং রামং দশরথোঽব্রবীৎ।
কিমন্যৎ[৪] করবাণীতি প্রীতিমাংশ্চেদমব্রবীৎ।
তমুবাচ ততো রামঃ শিবেনেক্ষস্ব মামিতি ॥ ৩৩ ॥
ততো লক্ষ্মণমামন্ত্র্য পিতা দশরথোঽব্রবীৎ।
ধর্ম্মং প্রাপ্স্যসি ধর্ম্মজ্ঞ যশশ্চ[৫] বিপুলং ভুবি।
রামে[৬] প্রসন্নে স্বর্গঞ্চ মহিমানং তথোত্তমম্ ॥ ৩৪ ॥

৩৪। লো-টী। মহিমানং সর্ব্বেষাং পূজ্যত্বরূপম্।

পিতা আপনি যে আমার উপর প্রীত হইয়াছেন, ইহাতে আমি অনুগৃহীত হইয়াছি ॥ ৩০ ॥

হে ধর্ম্মজ্ঞ, আপনার প্রীতি হেতু আমি এই একটিমাত্র অভিলষিত বর প্রার্থনা করিতেছি যে, কৈকেয়ী এবং ভরতের প্রতি আপনি অনুগ্রহ প্রকাশ করুন ॥ ৩১ ॥

হে প্রভো, আপনি কৈকেয়ীকে বলিয়াছিলেন, 'পুত্রের সহিত তোমাকে আমি পরিত্যাগ করিলাম' ; সেই ভয়ঙ্কর অভিশাপ সপুত্রা কৈকেয়ীকে স্পর্শ না করুক ॥ ৩২ ॥

পিতা দশরথ পুত্র রামচন্দ্রকে 'তাহাই হইবে' এইরূপ বলিয়া 'অন্য আর কি করিব' ইহাও প্রীতিসহকারে বলিলেন। তাহা শুনিয়া রামচন্দ্র তাঁহাকে বলিলেন—'আমার মঙ্গলের প্রতি দৃষ্টি রাখিবেন' ॥ ৩৩ ॥

পরে পিতা দশরথ লক্ষ্মণকে আহ্বান করিয়া বলিলেন, হে ধর্ম্মজ্ঞ, রাম সন্তুষ্ট হইলে তুমি জগতে ধর্ম্ম, বিপুল যশঃ, স্বর্গ এবং সকলের পূজ্যত্বরূপ উত্তম মাহাত্ম্য লাভ করিবে ॥ ৩৪ ॥

১। ক 'কৈকেয়ী'। ২। ক 'কৈকেয়ীং'। ৩। ছ 'তথেতি স মহাবাহুরুক্ত্বা চৈনং কৃতাঞ্জলিঃ'। ৪। ছ ইতঃ পাদষট্কং নাস্তি। ৫। ছ 'মহিমানং তথোত্তমম্'। ৬। ছ ইদমর্দ্ধং নাস্তি।

রামং শুশ্রূষ ভদ্রং তে সুমিত্রানন্দিবর্দ্ধন।
রামো[১] হি সর্ব্বলোকস্য হিতে প্রতিরতঃ[২] সদা ॥ ৩৫ ॥
এতে সেন্দ্রাস্ত্রয়ো লোকাঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
অভিবাদ্য মহাত্মানমর্চ্চন্তি পুরুষোত্তমম্ ॥ ৩৬ ॥
এতাবদুক্তমব্যক্তমক্ষরং ব্রহ্ম শাশ্বতম্।
দেবানাং হৃদয়ং সৌম্য গুহ্যং রামঃ পরন্তপঃ ॥ ৩৭ ॥
অবাপ্তং ধর্ম্মমখিলং[৩] যশশ্চ বিপুলং ত্বয়া[৪]।
সৌভ্রাত্রমেতল্লোকেষু কথয়িষ্যন্তি মানবাঃ ॥ ৩৮ ॥
ইত্যুক্ত্বা লক্ষ্মণং রাজা স্নুষাং বদ্ধাঞ্জলি[৫] স্থিতাম্।
পুত্ত্রীত্যাভাষ্য মধুরং শনৈরেনামুবাচ হ ॥ ৩৯ ॥

---

৩৬। লো-টী। অর্চ্চন্তি যতঃ পুরুষোত্তমম্।

৩৭। লো-টী। অব্যক্তং সূক্ষ্মম্, অক্ষরমবিনাশি শাশ্বতম্ সদৈকরূপং যৎ ব্রহ্ম তৎ, এতাবতা রামরূপেণ উক্তং শ্রুতিভিঃ, দেবানাং হৃৎ অয়তি গচ্ছত্যস্মিন্নিতি হৃদয়ং হৃদ্বষয়ীভূতমিষ্ট-দেবতাখ্যং গুহ্যং গোপনীয়ং বস্তু যৎ তদপি রামঃ। পরমিন্দ্রিয়াখ্যং রাগাদিরূপং বা শত্রুং ত'পয়তীতি তথা।

---

বৎস লক্ষ্মণ, রামের সেবা কর, তোমার মঙ্গল হইবে, রামচন্দ্র সর্ব্বদা সমস্তলোকের মঙ্গলসাধনে নিরত ॥ ৩৫ ॥

এই ইন্দ্রপ্রভৃতি দেবগণ, সিদ্ধগণ এবং পরমর্ষিগণ পুরুষশ্রেষ্ঠ মহাত্মা রাম-চন্দ্রকে অভিবাদনপূর্ব্বক অর্চ্চনা করিতেছেন ॥ ৩৬ ॥

সৌম্য, এই অরিন্দম রামচন্দ্রই দেবতাদিগের [ ইষ্টদেবতারূপে ] হৃদয়স্থ বেদোদিত সূক্ষ্ম অবিনাশী নিত্য পরমগুহ্য 'ব্রহ্ম'স্বরূপ ॥ ৩৭ ॥

তুমি সমস্ত ধর্ম্ম এবং বিপুল যশঃ লাভ করিয়াছ ; মনুষ্যগণ [ তোমার ] এই ভ্রাতৃস্নেহের বিষয় জগতে কীর্ত্তন করিবে ॥ ৩৮ ॥

রাজা দশরথ লক্ষ্মণকে এইরূপ বলিয়া কৃতাঞ্জলিপুটে অবস্থিতা পুত্রবধূ

---

১। ছ 'রামঃ সর্ব্বস্য লোকস্য'। ২। ছ 'হিতেষভিরতঃ'। ৩। ছ 'ধর্ম্মচরণং'। ৪। অতঃ পরং ছ 'রামং শুশ্রূষতাব্যক্তং বৈদেহ্যা সহ সীতয়া'। ইত্যধিকম্। ৫। ছ '-লিঃ'।

কর্ত্তব্যো ন তু বৈদেহি মন্যুস্ত্যাগসমাশ্রিতঃ।
১
শ্রীরামেণ বিশুদ্ধ্যর্থং কৃতং বৈ ত্বদ্ধিতৈষিণা ॥ ৪০ ॥

সুদুষ্করমিদং পুত্রি তব চারিত্রলক্ষণম্।
২
কৃতং যৎ তেঽন্য নারীণাং যশো হ্যভিভবিষ্যতি ॥ ৪১ ॥
৩
ন ত্বং কামং সমাধেয়া ভর্ত্তুঃ শুশ্রূষণে রতা।
৪
অবশ্যন্তু ময়া বাচ্যমেষ তে দৈবতং পরম্ ॥ ৪২ ॥

ইতি প্রতি সমাদিশ্য পুত্রৌ সীতাঞ্চ রাঘবঃ।
৫
ইন্দ্রলোকং বিমানেন যযৌ দশরথো জ্বলন্ ॥ ৪৩ ॥

---

৪১। লো-টী। ইদমগ্নিপ্রবেশনং কর্ম্ম কৃতং চারিত্রলক্ষণং সুচরিত্রলক্ষণম্। অতি অতিক্রম্য।

৪২। লো-টী। সমাধেয়া শিক্ষয়িতুং ন যোগ্যা যতঃ ভর্ত্তুরিতি।

[ লো-টী। শ্রিয়া দিব্যশ্রিয়া বিশিষ্টঃ।

---

সীতাকে 'হে পুত্রি', এই সম্বোধনপূর্ব্বক ধীরে ধীরে মধুর কথায় বলিলেন—॥ ৩৯ ॥

বৎসে বৈদেহি, রামকৃত পরিত্যাগ বিষয়ে তোমার দুঃখ করা উচিত নয়; কারণ, রাম তোমার হিতাকাঙ্ক্ষী হইয়াই বিশুদ্ধির জন্য এইরূপ করিয়াছেন ॥ ৪০ ॥

বৎসে, এই অগ্নিপ্রবেশরূপ অতিশয় দুষ্কর কর্ম্ম তোমার চরিত্রবত্তার নিদর্শন; তুমি আজ যাহা করিলে তাহা অন্য নারীদিগের যশকে মলিন করিবে ॥ ৪১ ॥

তুমি [ স্বতঃই ] স্বামীর শুশ্রূষায় নিরতা, তোমাকে অবশ্য কিছু উপদেশ দিবার নাই; তথাপি আমার বলা উচিত যে, এই রামই তোমার পরম-দেবতা ॥ ৪২ ॥

রঘুকুলোদ্ভব রাজা দশরথ পুত্রদ্বয় এবং সীতাকে এইরূপ উপদেশ দিয়া ব্যোমযানে ইন্দ্রলোকে গমন করিলেন ॥ ৪৩ ॥

---

১। ছ 'রামেণেদং'। ২। ছ 'তেঽন্যনা-'। ৩। ছ '-ষণং প্রতি'। ৪। ছ 'বৈ'। ৫। ছ 'নৃপঃ'। অতঃ পরং 'বিমানমাস্থায় মহানুভাবঃ শ্রিয়া চ সংহৃষ্টতনুর্নৃপোত্তমঃ। আমন্ত্র্য পুত্রৌ সহ সীতয়া চ জগাম দেবপ্রবরস্য লোকম্'। ইত্যধিকম্।

স গতিমনুসরন্ সুরাভিজুষ্টাম্ অসুরনিহামরবদ্বিরাজমানঃ।[1]
ক্ষিতিতলমবলোকয়ন্ প্রয়াতঃ সুতবদনং শশিবন্নিরীক্ষমাণঃ[2] ॥ ৪৪ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে দশরথদর্শনং নাম
পঞ্চাধিকশততমঃ সর্গঃ ॥ ১০৫ ॥

---

৪৪। লো-টী। অসুরান্ নিহন্তীতি তথা।
ইতি দশরথদর্শনম্ ॥ ১০৫ ॥

---

অসুরবিনাশী দেবগণের ন্যায় বিরাজমান সেই রাজা দশরথ সুরসেবিত পথ অনুসরণ করিয়া ভূতলের দিকে অবলোকন করত চন্দ্রতুল্য পুত্রমুখ নিরীক্ষণ করিতে করিতে প্রস্থান করিলেন ॥ ৪৪ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে দশরথদর্শননামক
১০৫তম সর্গ সমাপ্ত ॥ ১০৫ ॥

---

১। ছ '-নিহা সুর-'। ২। ছ '-নে'।

## ( ১০৬ ) ষড়ধিকশততমঃ সর্গঃ

[১] প্রতিপ্রয়াতে কাকুৎস্থে মহেন্দ্রঃ পাকশাসনঃ।
অব্রবীৎ পরমপ্রীতো রাঘবং [২] প্রাঞ্জলিস্থিতম্ ॥ ১ ॥
অমোঘং দর্শনং [৩] রাম অস্মাকং পুরুষর্ষভ।
[৪] পরিতুষ্টাঃ স্ম তেন ত্বং ব্রূহি [৫] যন্মনসেচ্ছসি ॥ ২ ॥
এবমুক্তো মহেন্দ্রেণ প্রসন্নেন মহাত্মনা।
সুপ্রসন্নমনা হৃষ্টো বচনং প্রাহ রাঘবঃ ॥ ৩ ॥
যদি [৬] প্রীতোহসি মে দেব সর্ব্বামরজগৎপতে।
বক্ষ্যামি [৭] হি বরং কিঞ্চিৎ তন্মে ত্বং দাতুমর্হসি ॥ ৪ ॥

---

১। লো-টী। কাকুৎস্থে দশরথে।
২। লো-টী। অমোঘমব্যর্থম্।
৩। লো-টী। হৃষ্টঃ পুলকিতঃ।

---

দশরথ প্রস্থান করিলে ইন্দ্র অতিশয় প্রীত হইয়া কৃতাঞ্জলিপুটে অবস্থিত রামচন্দ্রকে বলিলেন—॥ ১ ॥

পুরুষশ্রেষ্ঠ রামচন্দ্র, আমাদের দর্শন অব্যর্থ, আমরা তোমার প্রতি বিশেষ সন্তুষ্ট হইয়াছি, অতএব তুমি অভিলষিত বর প্রার্থনা কর ॥ ২ ॥

মহাত্মা দেবরাজ প্রসন্ন হইয়া এইরূপ বলিলে রামচন্দ্র পুলকিত হইয়া প্রসন্ন চিত্তে এই কথা বলিলেন—॥ ৩ ॥

প্রভো দেবরাজ, আপনি যদি আমার প্রতি প্রীত হইয়া থাকেন, তবে কিছু বর প্রার্থনা করিব, তাহা আপনি আমাকে দান করিতে পারেন ॥ ৪ ॥

---

১। ছ 'প্রতিযাতে দশরথে'। ২। ছ '-লিং স্থি-'। ৩। ছ 'বৈ নরর্ষভ'। ৪। ছ 'প্রতি-'। ৫। ছ '-পসিতম্'। ৬। ছ 'প্রীতিঃ সমুৎপন্না ময়ি তে বিবুধেশ্বর'। ৭। ছ 'কুরু মে সত্যং বচনং বদতাং বর'।

মম হেতোঃ পরাক্রান্তা যে গতা যমসাদনম্।

তে সর্ব্বে জীবিতং প্রাপ্য সমুত্তিষ্ঠন্তু বানরাঃ ॥ ৫ ॥

বিক্রান্তাশ্চাপি শূরাস্তে[১] মৃত্যুং[২] ন গণয়ন্তি চ।

কৃত্বা কর্ম্ম বিপন্নাশ্চ জীবেয়ুস্তেঽমরাধিপ[৩] ॥ ৬ ॥

[৪]মৎকৃতে নিহতাঃ শূরা মৎপ্রিয়ে সততং স্থিতাঃ।

তব প্রসাদাজ্জীবন্তু বরমেতমহং বৃণে ॥ ৭ ॥

নীরুজো নির্ব্রণাংশ্চৈব সম্পন্নবলপৌরুষান্।

গোলাঙ্গুলাংস্তথৈবর্ক্ষা[৫]ন্ দ্রষ্টুমিচ্ছামি মানদ ॥ ৮ ॥

অকালে চাপি পুষ্পাণি মূলানি চ ফলানি চ।

নদ্যশ্চ বিমলাস্তত্র তিষ্ঠেয়ুর্যত্র বানরাঃ ॥ ৯ ॥

---

৭। লো-টী। মৎপ্রিয়ে নিমিত্তে।

[ লো-টী ]। অভিষঙ্গঃ পরাভবো বর্ত্ততে যেষাং তে জীবন্তু অর্শআদিত্বাদৎ অভিষঙ্গবন্তঃ প্রাপ্তপরাভবা ইত্যর্থঃ। 'প্রাপ্তব্যসনা' ইতি সর্ব্বজ্ঞঃ। অভিষঙ্গো ব্যসনমিতি তদ্ব্যাখ্যা। 'অভিষঙ্গঃ পরাভব' ইত্যমরঃ। মিত্রৈর্দারৈশ্চ অতিরিক্তা বিশিষ্টা ভবন্তু।

---

পরাক্রমশালী যে বানরগণ আমার নিমিত্ত যমালয়ে গমন করিয়াছে, তাহারা সকলে জীবন লাভ করিয়া উত্থিত হউক ॥ ৫ ॥

দেবরাজ! সেই পরাক্রান্ত বীরগণ মৃত্যুকে উপেক্ষা করত দারুণ যুদ্ধ করিয়া মারা গিয়াছে, তাহারা সকলেই জীবিত হউক ॥ ৬ ॥

আমার হিতসাধনে সর্ব্বদা ব্যাপৃত যে বীরগণ আমার জন্য নিহত হইয়াছে, আপনার অনুগ্রহে তাহারা জীবিত হউক, এই বর আমি প্রার্থনা করি ॥ ৭ ॥

হে মানদ! আমি সেই বানর এবং ভল্লুকদিগকে পূর্ব্বের ন্যায় নীরোগ, অক্ষত-দেহ এবং বল ও পৌরুষযুক্ত দেখিতে ইচ্ছা করি ॥ ৮ ॥

[ আমি ইহাও ইচ্ছা করি যে, ] সেই বানরগণ যেস্থানে অবস্থান করিবে

১। ছ '-শ্চ'। ২। চ 'ন মৃত্যুং'। ৩। ছ 'জীবয়ৈতান্ পুরন্দর'। ৪। ছ 'মৎপ্রিয়েষভিষিক্তা যে মিত্রৈর্দারৈশ্চ বানরাঃ'। ৫। ছ '-স্তথর্ক্ষাংশ্চ'।

শ্রুত্বা তু বচনং তস্য রাঘবস্য মহাত্মনঃ।
মহেন্দ্রঃ প্রত্যুবাচেদং বচনং প্রীতিসংযুতম্ ॥ ১০ ॥
[1] ত্বদ্‌যুক্তমনুরূপঞ্চ কৌশল্যানন্দিবর্দ্ধন।
[2] যৎ ত্বং কৃতোপকারাণাং সুহৃদাং হিতমিচ্ছসি ॥ ১১ ॥
[3] মহাংস্ত্বয়ং বরস্তাত যস্ত্বয়োক্তো রঘূত্তম।
[4] সামরেষ্বপি লোকেষু নৈতদন্যঃ করিষ্যতি ॥ ১২ ॥
ঋতে বৈ ত্বাং মহাবাহো হতানাং দর্শনং পুনঃ।
যন্ময়োক্তং বচঃ পূর্ব্বং তস্মাদেবং ভবিষ্যতি ॥ ১৩ ॥
সমুত্থাস্যন্তি হরয়ঃ সুপ্তা নিদ্রাক্ষয়ে যথা।
গোলাঙ্গূলাস্তথর্ক্ষাশ্চ বানরাঃ সহ যূথপৈঃ[5] ॥ ১৪ ॥

---

সেইস্থানে যেন অকালেও ফল-মূল পাওয়া যায় এবং পুষ্পসকল প্রস্ফুটিত থাকে ও নদীর জল নির্ম্মল হয় ॥ ৯ ॥

দেবরাজ ইন্দ্র মহাত্মা রামচন্দ্রের কথা শ্রবণ করিয়া প্রীতিপূর্ণ বাক্যে এইরূপ উত্তর দিলেন—॥ ১০ ॥

হে কৌশল্যানন্দ-বর্দ্ধক রাম, তুমি যে উপকারী বন্ধুবর্গের মঙ্গল কামনা করিতেছ, ইহা তোমারই উপযুক্ত ॥ ১১ ॥

বৎস রঘূত্তম, তোমার প্রার্থিত বর অতিশয় মহান্, হে মহাবাহো, দেবলোক বা সমস্ত লোকের মধ্যে তুমি ভিন্ন অন্য কেহ এইরূপ নিহতদের পুনরায় দর্শনের বর প্রার্থনা করিবে না, আমি পূর্ব্বে যাহা বলিয়াছি তদনুসারে এইরূপ হইবে—॥ ১২-১৩ ॥

নিদ্রিত ব্যক্তি নিদ্রাবসানে যেরূপ উত্থিত হয়, সেইরূপ দলপতিগণের সহিত গোলাঙ্গূল এবং সাধারণ বানর ও ভল্লুকগণ উত্থিত হইবে ॥ ১৪ ॥

---

১। ছ 'যস্মাত্তো লোকশত্রুঃ স রাবণো লোকরাবণঃ'। ২। ছ 'হতস্ত্বয়া সসচিবস্তস্মাদ্দেয়ো বরস্তব।' ৩। ছ 'মহানয়ং'। ৪। ছ 'ইতঃ পাদচতুষ্টয়ং নাস্তি'। ৫। ছ '-ক্ষাশ্চ সযূথপাঃ'।

[১]সম্পূর্ণবলবীর্য্যাস্তে রূঢ়ব্রণশরীরিণঃ।
[২]রণাজিরে হতা যে তু সর্ব্বে প্রাপ্স্যন্তি জীবিতম্ ॥ ১৫

সুহৃদ্‌ভিঃ সহ মিত্রৈশ্চ বান্ধবৈঃ স্বজনেন চ।
সর্ব্ব এব [৩]ভবিষ্যন্তি যুক্তাঃ পরময়া মুদা ॥ ১৬ ॥

[৪]অকালে পুষ্পবন্তশ্চ ফলবন্তশ্চ পাদপাঃ।
ভবিষ্যন্তি মহেষ্বাস নদ্যশ্চ সলিলৈর্যুতাঃ ॥ ১৭ ॥

এবমুক্ত্বা স শক্রস্তু দেবরাজো মহাযশাঃ।
বর্ষেণামৃতযুক্তেন ববর্ষায়োধনং [৫]প্রতি ॥ ১৮ ॥

ততস্তেঽমৃতসংস্পর্শাৎ তৎক্ষণাল্লব্ধজীবিতাঃ।
সমুত্তস্থুর্মহাত্মানঃ সর্ব্বে স্বপ্নক্ষয়াদিব ॥ ১৯ ॥

---

১৬। লো-টী। ভবিষ্যন্তি সমেষ্যন্তীতি বা পাঠঃ।

১৭। লো-টী। 'পুষ্পসরলাঃ' ইতি পাঠে পুষ্পাণি সরলাণি উদারাণি মহান্তি যেষু তে। 'সরলো ভূতিকাষ্ঠে পুংস্যুদারবক্রয়োস্ত্রিষ্বি'তি ভূরি০।

---

যে বানরগণ রণাঙ্গনে ক্ষতবিক্ষতদেহে নিহত হইয়াছিল, তাহারা সকলেই সম্পূর্ণ বলবীর্য্যযুক্ত হইয়া জীবন লাভ করিবে ॥ ১৫ ॥

তাহারা সকলেই সুহৃদ্‌গণ, বন্ধু-বান্ধবগণ এবং স্বজনগণের সহিত অতিশয় আনন্দ সহকারে মিলিত হইবে ॥ ১৬ ॥

হে মহাধনুর্দ্ধর! বৃক্ষসমূহ অকালে পুষ্প এবং ফলশালী হইবে, নদীসকল সর্ব্বদা জলযুক্ত হইবে ॥ ১৭ ॥

মহাযশস্বী দেবরাজ ইন্দ্র এইরূপ বলিয়া যুদ্ধক্ষেত্রের উপর অমৃত বর্ষণ করিলেন ॥ ১৮ ॥

অনন্তর অমৃতের স্পর্শে সেই মহাত্মা বানরসকল তৎক্ষণাৎ জীবন লাভ করিয়া নিদ্রাবসানে জাগরিত ব্যক্তির ন্যায় উত্থিত হইল ॥ ১৯ ॥

১। ছ ইদমর্দ্ধং নাস্তি। ২। ছ 'রাক্ষসৈর্নিহতা'। ৩। ছ 'সমেষ্যন্তি'। ৪। ছ 'অকালপুষ্পশবলাঃ'। ৫। ছ অতঃ পরং 'জীবিতং প্রদদৌ তেষাং বানরাণাং রণাজিরে ইত্যধিকম্।

তে বীরশয়ন[1]াদ্বীরাঃ সমুত্থায় সহস্রশঃ ।

অন্যোন্যং সংপরিষ্বজ্য রাঘবং চাভ্যবাদয়ন্ ॥ ২০ ॥

সব্রণৈঃ[2] পাতিতা গাত্রৈ[3]র্নিপুণাঃ পুনরুত্থিতাঃ ।

বভূবুর্বানরাঃ সর্ব্বে বি[4]স্ময়োৎফুল্ললোচনাঃ ॥ ২১ ॥

কাকুৎস্থং পরিপূর্ণার্থং দৃষ্ট্বা রামং সুরোত্তমাঃ ।

অব্রুবন্ পরমপ্রীতাঃ স্তুত্বা রামং সলক্ষ্মণম্ ॥ ২২ ॥

গচ্ছাযোধ্যামিতো বী[5]র বিসর্জয় চ বানরান্ ।

মৈথিলীং সান্ত্বয়স্বৈনামনুরক্তাং যশস্বিনীম্ ॥ ২৩ ॥

ভ্রাতরং ভরতং পশ্য ত্ব[6]দর্থং ব্রতকর্ষিতম্ ।

অভিষেচয় চাত্মানং পৌরান্ গত্বা প্রহর্ষয় ॥ ২৪ ॥

---

সেই সহস্র সহস্র বীর বীরশয্যা হইতে উত্থিত হইয়া পরস্পর আলিঙ্গন করত রামচন্দ্রকে অভিবাদন করিল ॥ ২০ ॥

যুদ্ধক্ষেত্রে ক্ষতদেহে পতিত সেই বানরসকল অক্ষতদেহে পুনরায় উত্থিত হইয়া বিস্ময়বিস্ফারিতনেত্রে অবস্থান করিতে লাগিল ॥ ২১ ॥

শ্রেষ্ঠ দেবগণ রামচন্দ্রকে সফলকাম দেখিয়া পরম প্রীতিসহকারে লক্ষ্মণের সহিত তাঁহাকে স্তব করিয়া এইরূপ বলিলেন—॥ ২২ ॥

বীরবর, বানরগণকে বিদায় দিয়া অনুরক্তা যশস্বিনী মিথিলা-রাজনন্দিনী সীতাকে সান্ত্বনাদান করত এই স্থান হইতে অযোধ্যায় গমন কর ॥ ২৩ ॥

গমন করিয়া, তোমার জন্য ব্রতপালনে কৃশতাপ্রাপ্ত ভরতকে অবলোকন কর এবং নিজেকে অভিষিক্ত করত পুরবাসিগণকে আনন্দিত কর ॥ ২৪ ॥

---

১। ক '-নে বীরাঃ'। ২। ছ 'প্রথমং'। ৩। ছ '-রিদানীং নির্ব্রণৈঃ সমৈঃ'। ৪। ছ 'কিং যেত্তদিতি বিস্মিতাঃ'। ৫। ছ 'রাজন্'। ৬। ছ 'স্বচ্ছন্দব্রতকর্ষিতম্'। 'লক্ষ্মণঞ্চ যশস্বিনম্' ছ-টি।

এবমুক্ত্বা[১] তমামন্ত্র্য রামং সৌমিত্রিণা সহ।
বিমানৈঃ সূর্য্যসঙ্কাশৈর্যযৌ হৃষ্টঃ সুরেশ্বরঃ[২] ॥ ২৫ ॥
অভিবাদ্য চ কাকুৎস্থঃ সর্ব্বাংস্তান্ সুরসত্তমান্[৩]।
লক্ষ্মণেন সহ ভ্রাত্রা সর্ব্বমাজ্ঞাপয়ৎ[৪] তদা ॥ ২৬ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে বানরজীবনং নাম
ষড়ধিকশততমঃ সর্গঃ ॥ ১০৬ ॥

---

২৬। লো-টী। সর্ব্বং যৎ কিঞ্চিৎ শক্রেণোক্তং তৎ সর্ব্বম্।

[ লো-টী। ] প্রণীতা বিহিতা সংস্কৃতা বা। 'প্রণীতঃ সংস্কৃতে ক্ষুপ্তে বিহিতে' ইতি ভূরি০।

ইত্যমৃতবৃষ্টিঃ ॥ ১০৬ ॥

---

এই বলিয়া দেবরাজ ইন্দ্র সুমিত্রানন্দন লক্ষ্মণ ও রামচন্দ্রের নিকট বিদায় গ্রহণ পূর্ব্বক হৃষ্টচিত্তে সূর্য্যসদৃশ উজ্জ্বল বিমানে আরোহণ পূর্ব্বক প্রস্থান করিলেন ॥ ২৫ ॥

রামচন্দ্র ভ্রাতা লক্ষ্মণের সহিত সেই শ্রেষ্ঠ দেবগণকে অভিবাদন করিয়া ইন্দ্রের কথামত সমস্ত ব্যবস্থার আদেশ করিলেন ॥ ২৬ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে বানরজীবন-নামক
১০৬তম সর্গ সমাপ্ত ॥ ১০৬ ॥

---

১। ছ 'সহস্রাক্ষো'। ২। ছ 'সুরৈঃ সহ'। ৩। ছ 'ত্রিদশোত্তমান্'। ৪। ছ 'রামমাজ্ঞাপয়ৎ'।

## (১০৭) সপ্তাধিকশততমঃ সর্গঃ

তাং রাত্রিমুষিতং রামং সুখাসীনমরিন্দমম্।
অব্রবীৎ প্রাঞ্জলির্বাক্যং বাক্যজ্ঞঃ স বিভীষণঃ ॥ ১ ॥
স্নানানি চাঙ্গরাগাংশ্চ[১] মাল্যানি[২] বিবিধানি চ।
চন্দনানি চ মুখ্যানি বাসাংস্যাভরণানি[৩] চ ॥ ২ ॥
অলঙ্কারবিধৌ[৪] যুক্তাস্তান্যাদায় বরস্ত্রিয়ঃ।
উপস্থিতাস্ত্বাং বিধিনা স্নাপয়িষ্যন্তি রাঘব ॥ ৩ ॥
এবমুক্তস্তু কাকুৎস্থঃ প্রত্যুবাচ বিভীষণম্[৫]।
স তপস্বী তপোযুক্তো মম হেতোঃ সুদুঃখিতঃ ॥ ৪ ॥

২-৩। লো-টী। স্নাতি এভিরেতি স্নানানি জলানি অঙ্গং রজ্যতে অভ্যজ্যতে এভিরিতি অঙ্গরাগাণি গন্ধতৈলানি, এতানি উপস্থিতানি এতৈরুপস্থিতা নার্য্যঃ স্নাপয়িষ্যন্তি ইত্যন্বয়ঃ। অলঙ্কারপরিধানবিধৌ যুক্তাঃ কুশলাঃ।

[ লো-টী। ] উপনিমন্ত্রয় আমন্ত্রয় স্নানেন হেতুনা।

অরিন্দম রামচন্দ্র সেই রাত্রি নিদ্রায় অতিবাহিত করিয়া গাত্রোত্থান-পূর্ব্বক সুখে উপবেশন করিলে বাক্যবিশারদ বিভীষণ কৃতাঞ্জলিপুটে বলিলেন—॥ ১ ॥

হে রাঘব, অলঙ্কারপরিধাপন-কর্ম্মকুশলা শ্রেষ্ঠ মহিলাগণ স্নানের জল, গন্ধতৈল, বিবিধ মাল্য, চন্দন এবং উৎকৃষ্ট বসন এবং আভরণ প্রভৃতি লইয়া আপনাকে স্নান করাইবার জন্য উপস্থিত হইয়াছেন ॥ ২-॥ ৩

বিভীষণ এইরূপ বলিলে রামচন্দ্র তাঁহাকে বলিলেন, তপস্যায় নিরত আমার জন্য অতিশয় দুঃখিত সেই তপস্বী সত্যপ্রতিজ্ঞ মহাবাহু ধার্ম্মিক কৈকেয়ীপুত্র সুকুমার

১। ছ '-রাগাণি'। ২। ছ 'বস্ত্রাণ্যাভরণানি চ'। ৩। ছ 'মাল্যানি বিবিধানি চ'। ৪। ছ 'অঙ্গরাগঞ্চ সংগৃহ্য নার্য্যঃ পদ্মনিভেক্ষণাঃ'। ৫। ছ অতঃ পরং 'হরীন্ সুগ্রীবমুখ্যাংস্ত্বং স্নানেনোপনিমন্ত্রয়'। ইত্যধিকম্।

সুকুমারো মহাবাহুর্ভরতঃ সত্যসঙ্গরঃ।
তং বিনা কৈকয়ীপুত্রং ভরতং ধর্ম্মচারিণম্।
ন মে স্নানং বহুমতং বস্ত্রাণ্যাভরণানি চ ॥ ৫ ॥
এতৎ পশ্য যথা ক্ষিপ্রং প্রতিগচ্ছাম্যহং পুরীম্।
অযোধ্যাগামিকো হ্যেষ পন্থাঃ পরমদুর্গমঃ ॥ ৬ ॥
এবমুক্তস্তু রামেণ প্রত্যুবাচ বিভীষণঃ।
অহং ত্বাং প্রাপয়িষ্যামি তাং পুরীং পার্থিবাত্মজ।
পুষ্পকং নাম ভদ্রং তে বিমানং সূর্য্যসন্নিভম্ ॥ ৭ ॥
মম ভ্রাতুঃ কুবেরস্য রাবণেন বলীয়সা।
হৃতং নির্জ্জিত্য সংগ্রামে কামগং দিব্যমুত্তমম্ ॥ ৮ ॥
তদিদং সূর্য্যসঙ্কাশং বিমানমিহ তিষ্ঠতি।
যেন যাস্যসি যানেন ত্বমযোধ্যাং গতজ্বরঃ ॥ ৯ ॥

৫। লো-টী। সত্যসঙ্গরঃ সত্যপ্রতিজ্ঞঃ।
৬। লো-টী। অযোধ্যাগামিকঃ অযোধ্যাগমনযোগ্যঃ।
৯। লো-টী। গতজ্বরো গততাপঃ।

ভরতকে ছাড়িয়া আমার স্নান এবং বস্ত্র ও অলঙ্কার প্রভৃতি পরিধান করা উচিত নয় ॥ ৪-৫ ॥

যাহাতে আমি অতিশীঘ্র অযোধ্যানগরীতে গমন করিতে পারি, সেইদিকেই দৃষ্টি দাও ; এই অযোধ্যা যাইবার পথ অতিশয় দুর্গম ॥ ৬ ॥

রামচন্দ্র এইরূপ বলিলে বিভীষণ প্রত্যুত্তর করিলেন—রাজপুত্র, আমি আপনাকে পুষ্পকনামক সূর্য্যপ্রভ উত্তম বিমান দিয়া অযোধ্যা-নগরীতে পৌঁছাইয়া দিব ॥ ৭ ॥

বলবান্ রাবণ আমার ভ্রাতা কুবেরের স্বেচ্ছাগামী যে স্বর্গীয় উৎকৃষ্ট বিমান বলপূর্ব্বক হরণ করিয়াছিলেন, সেই আদিত্যতুল্য বিমান এই স্থানে রহিয়াছে, সেই বিমানে আরোহণ করিয়া আপনি নির্ভয়ে অযোধ্যায় গমন করিবেন ॥ ৮-৯ ॥

১। ছ '-সংশ্রবঃ'। ২। ছ '-ধ্যাং গচ্ছতো হ্যেষ'। ৩। ছ '-বর্চ্চসম্'। ৪। ছ অস্য পূর্ব্বার্দ্ধস্য স্থানে 'তদর্থং পালিতঞ্চৈব তিষ্ঠত্যতুলবিক্রম। তদিদং মেঘসঙ্কাশং নানারত্নসমুজ্জ্বলম্।' ইত্য পাঠঃ।

যদি তেঽহমনুগ্রাহ্যো[১] যদি স্মরসি মে গুণান্।
বস তাবদিহ প্রাজ্ঞ যদ্যস্তি ময়ি সৌহৃদম্॥ ১০॥
লক্ষ্মণেন সহ ভ্রাত্রা বৈদেহ্যা ভার্য্যয়া সহ।
অর্চ্চিতঃ সর্ব্বকামৈস্ত্বং ততো রাম গমিষ্যসি॥ ১১॥
প্রীতিযুক্তস্য মে রাম সসৈন্যঃ সসুহৃজ্জনঃ[২]।
সৎক্রিয়াং[৩] বিধিবৎ তাবৎ প্রতিগৃহ্ণীষ্ব রাঘব॥ ১২॥
প্রণয়াদ্বহুমানাচ্চ সৌহার্দ্দেন চ রাঘব।
প্রসাদয়ামি ভৃত্যোঽহং[৪] ন খল্বাজ্ঞাপয়ামি তে॥ ১৩॥
এবমুক্তস্ততো রামঃ প্রত্যুবাচ বিভীষণম্।
রক্ষসাং বানরাণাঞ্চ সর্ব্বেষামেব শৃণ্বতাম্॥ ১৪॥

১৪। লো-টী। প্রণয়াৎ প্রীতের্বহুমানত্বাৎ পূজনে চিত্তস্য মহোন্নতের্বহুপ্রকাশাৎ সৌহার্দ্দেন মিত্রতয়া।

হে প্রাজ্ঞ, আপনি যদি আমাকে অনুগ্রহ করা উচিত মনে করেন এবং যদি আমার গুণসমূহ স্মরণ করেন এবং যদি আমার প্রতি আপনার সৌহার্দ্দ থাকে, তবে এইস্থানে অবস্থান করুন॥ ১০॥

হে রাম, আপনি ভ্রাতা লক্ষ্মণ এবং ভার্য্যা সীতার সহিত অভিপ্রেত সমস্ত বস্তু দ্বারা অর্চ্চিত হইয়া পরে গমন করিবেন॥ ১১॥

হে রাঘব, প্রীতিসহকারে যথানিয়মে সংগৃহীত আমার এই পূজোপচার আপনি সুহৃদগণ এবং সৈন্যগণের সহিত গ্রহণ করুন॥ ১২॥

হে রাম, আমি আপনার ভৃত্য, অতএব আপনাকে আদেশ করিতেছি না; কিন্তু প্রণয়, আদর এবং মিত্রতা বশতঃ অনুগ্রহ প্রার্থনা করিতেছি॥ ১৩॥

বিভীষণ এইরূপ বলিলে রামচন্দ্র তাঁহাকে সমস্ত রাক্ষস এবং বানরগণের সমক্ষেই বলিলেন—॥ ১৪॥

১। ছ 'অহং তে যদ্যনুগ্রাহ্যো'। ২। ছ '-দ্গণঃ'। ৩। ছ 'বিপুলাং'। ৪। ছ 'প্রেষ্যোঽহং'।

পূজিতোঽস্মি ত্বয়া বীর সাচিব্যেন পরেণ চ[১] ।
ন খল্বেতন্ন কুর্য্যাঞ্চ[২] বচনং রাক্ষসেশ্বর ॥ ১৫ ॥

তং তু মে ভ্রাতরং দ্রষ্টুং ভরতং ত্বরতে মনঃ ।
মাং নিবর্ত্তয়িতুং যোঽসৌ চিত্রকূটমুপাগতঃ ।
শিরসা যাচমানস্য ন কৃতং বচনং ময়া ॥ ১৬ ॥

কৌশল্যাঞ্চ সুমিত্রাঞ্চ কৈকেয়ীঞ্চৈব[৩] মাতরম্ ।
গুরুঞ্চ[৪] সুহৃদশ্চৈব দ্রষ্টু[৫]মিচ্ছতি মে মনঃ ॥ ১৭ ॥

অনুজানীহি মাং সৌম্য পূজিতোঽস্মি বিভীষণ ।
মন্যুর্ন খলু কর্ত্তব্যঃ সখে ত্বাং চানুমানয়ে ॥ ১৮ ॥

---

১৫ । লো-টী । ন খল্বেতন্ন কুর্য্যামপি তু কুর্য্যামেব ।
১৬ । লো-টী । কিন্তু তমিতি কৌশল্যাদীন্ দ্রষ্টুং মনস্ত্বরতে ইতি পূর্ব্বেণান্বয়ঃ ।
১৮ । লো-টী । অনুজানীহি অনুজ্ঞাং গন্তুং দেহি । অনুমানয়ে অনুনয়ে ।

---

হে বীর রাক্ষসেশ্বর ! উৎকৃষ্ট মন্ত্রণাদ্বারা তোমাকর্ত্তৃক আমি পূজিত হইয়াছি, অতএব তোমার কথা যে প্রতিপালন করিব না, তাহা নহে ॥ ১৫ ॥

কিন্তু আমার সেই ভ্রাতা ভরতকে দেখিবার জন্য মন অতিশয় ব্যগ্র হইয়াছে ; ভরত আমাকে নিবর্ত্তিত করিবার জন্য চিত্রকূটে আসিয়াছিল, সে অবনত মস্তকে প্রার্থনা করিলেও আমি তাহা রক্ষা করি নাই ॥ ১৬ ॥

হে সাধো বিভীষণ, তুমি আমাকে পূজা করিয়াছ, এক্ষণে মাতা কৌশল্যা, সুমিত্রা, কৈকেয়ী ও গুরুজন এবং বন্ধুগণকে দেখিবার জন্য আমার মন উৎসুক হইয়াছে, অতএব যাইতে অনুমতি কর। সখে রাক্ষসেশ্বর, তোমাকে অনুনয় করিতেছি, তুমি দুঃখ না করিয়া আমার জন্য শীঘ্র বিমান আনয়ন

---

১। ছ অতঃ পরং 'সর্ব্বাত্মনা চ চেষ্টাভিঃ সৌহার্দ্দেন পরেণ চ।' ইত্যধিকম্। ২। ছ '-র্য্যান্তে'। ৩। ছ '-ঞ্চীঞ্চ যশস্বিনীম্'। ৪। ছ 'গুহঞ্চ'। ৫। ছ 'পৌরান্ জানপদৈঃ সহ'।

উপস্থাপয় মে শীঘ্রং বিমানং রাক্ষসেশ্বর।
কৃতকার্য্যস্য মে বাসঃ কথং স্যাদিহ সম্মতঃ ॥ ১৯ ॥
এবমুক্তস্তু রামেণ রাক্ষসেন্দ্রো বিভীষণঃ।
বিমানং সূর্য্যসঙ্কাশমাজুহাব ত্বরান্বিতঃ ॥ ২০ ॥
দিব্যং[1] কাঞ্চনচিত্রাঙ্গং বৈদূর্য্যমণিবেদিকম্[2]।
পাণ্ডুরাভিঃ পতাকাভির্ধ্বজৈশ্চ বহুভির্যুতম্[3] ॥ ২১ ॥
শোভিতং হেমকক্ষৈশ্চ[4] হেমপট্টবিভূষিতম্।
ঘণ্টাজালৈঃ পরিক্ষিপ্তং সর্ব্বতো মধুরস্বনম্[5]।
দান্তস্ফাটিকচিত্রাঙ্গৈর্বৈদূর্য্যপ্রবরাসনৈঃ[6] ॥ ২২ ॥

২০। লো-টী। আজুহাব আনয়ামাস।

[ লো-টী ]। কূটাগারৈঃ শৈলশৃঙ্গাকারৈর্গৃহৈঃ রহোগৃহৈর্বা পরিক্ষিপ্তং ব্যাপ্তম্। কিংভূতৈঃ কূটাগারৈঃ? হৈমী হেমময়ী কক্ষা যেষাং তৈঃ। ‘কক্ষা প্রকোষ্ঠে হর্ম্ম্যাদেঃ কাঞ্চ্যাং মধ্যেভবন্ধনে’ ইত্যমরঃ।

২২। লো-টী। দান্তানি গজদন্তময়ানি স্ফটিকময়ানি চ চিত্রাণি অঙ্গানি অবয়বা যেষাং তৈর্বরাসনৈঃ।

কর; আমার কার্য্য সম্পন্ন হইয়াছে, অতএব এইস্থানে বাস করা আমার আর উচিত হয় না ॥ ১৭—১৯ ॥

রামচন্দ্র এইরূপ বলিলে রাক্ষসরাজ বিভীষণ ব্যগ্র হইয়া সূর্য্যতুল্য বিমান আনয়ন করিলেন ॥ ২০ ॥

সেই স্বর্গীয় বিমান সুবর্ণচিত্রিত, বৈদূর্য্যমণিবেদিকাযুক্ত, বহু পাণ্ডুরবর্ণ ধ্বজ-পতাকা-শোভিত, কাঞ্চন-প্রকোষ্ঠে অলঙ্কৃত, হেমপট্টে বিভূষিত, ঘণ্টাসমূহদ্বারা মধুর ধ্বনিতে ঝঙ্কৃত এবং গজদন্ত ও স্ফটিকখচিত বিচিত্র অবয়বসম্পন্ন, বৈদূর্য্যমণি-নির্ম্মিত উত্তম আসন-যুক্ত ॥ ২১-২২ ॥

১। ছ ‘ততঃ’। ২। অতঃ পরং ছ ‘কূটাগারৈঃ পরিক্ষিপ্তং তপ্তকাঞ্চনভূষণম্’ ইত্যধিকম্। ৩। ছ ‘বিবিধৈস্তথা’। ৪। ছ ‘হর্ম্ম্যকক্ষৈশ্চ’। ৫। ছ ‘স্বরম্’। ৬। ছ ইদমর্দ্ধং নাস্তি’।

[১]তন্মেরুশিখরাকারং নির্ম্মিতং বিশ্বকর্ম্মণা।
কামগং রুচিরং দিব্যং মনোঽভিপ্রেতমব্যয়ম্ ॥ ২৩ ॥
উপস্থিতমনাধৃষ্যং তদ্বিমানং মনোজবম্।
[২]নিবেদয়িত্বা রামায় তস্থৌ[৩] তত্র বিভীষণঃ ॥ ২৪ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে পুষ্পকোপস্থাপনং নাম
সপ্তাধিকশততমঃ সর্গঃ ॥ ১০৭ ॥

---

[ লো-টী। ] 'দৃষ্ট্বা তদা বিস্ময়মাজগাম রামঃ সসৌমিত্রিরুদারসত্ত্ব' ইতি বা পাঠঃ।
ইতি পুষ্পকোপস্থাপনম্ ॥ ১০৭ ॥

---

সেই মেরুশিখরের ন্যায় উন্নত, বিশ্বকর্ম্ম-বিনির্ম্মিত, কামগামী, মনোহর, অবিনাশী, অন্যের অধৃষ্য, মনের ন্যায় বেগশালী, অভিপ্রেত স্বর্গীয় বিমান উপস্থিত —এই কথা রামচন্দ্রের নিকট নিবেদন করিয়া বিভীষণ সেইস্থানে অবস্থান করিতে লাগিলেন ॥ ২৩-২৪ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে পুষ্পকোপস্থাপন-নামক
১০৭তম সর্গ সমাপ্ত ॥ ১০৭

---

১। ছ এতদর্দ্ধস্থ স্থানে ছ 'বৃহস্তিভূষিতং হর্ম্ম্যৈর্মুক্তাজালশোভিতৈঃ। ধাতুস্ফটিকচিত্রাঙ্গৈর্বৈদুর্য্যৈশ্চ বরাসনৈঃ।' ইতি পাঠঃ। ২। ছ 'ততো নিবেদ্য'। ৩। ছ অতঃ পরং 'তৎ পুষ্পকং কামগমং বিমানমুপস্থিতং ভূধরসন্নিকাশম্। দৃষ্ট্বা তদা বিস্ময়মাজগাম রামঃ সসৌমিত্রিরুদারসত্ত্বঃ।' ইত্যধিকম্।

## ( ১০৮ ) অষ্টাধিকশততমঃ সর্গঃ

[১]উপস্থিতং তু তং দৃষ্ট্বা বিমানং পুষ্পকং ততঃ।
উবাচ রাক্ষসশ্রেষ্ঠঃ কিং করোমীতি রাঘবম্ ॥ ১ ॥
তমব্রবীন্মহাতেজা লক্ষ্মণস্যোপশৃণ্বতঃ।
বিমৃশ্য রাঘবো বাক্যমিদং স্নেহপুরস্কৃতম্ ॥ ২ ॥
ইমে চ[২] কৃতকর্ম্মাণঃ সর্ব্ব এব বনৌকসঃ।
রত্নৈরর্থৈশ্চ বিবিধৈঃ সংপূজ্যন্তাং বিভীষণ ॥ ৩ ॥
সহামীভিস্ত্বয়া লঙ্কা নির্জিতা রাক্ষসেশ্বর।
দূরে প্রাণভয়ং ত্যক্ত্বা সংগ্রামেষ্বনিবর্ত্তিভিঃ[৩] ॥ ৪ ॥
এবং সম্ভাবিতা[৪]শ্চৈব মানার্হা মানিতাস্ত্বয়া।
ভবিষ্যন্তি কৃতজ্ঞেন নির্বৃতা হরিযূথপাঃ ॥ ৫ ॥

[ লো-টী। ] অবিদূরে নিকটে।

৫। লো-টী। সম্ভাবিতা রত্নৈরর্থৈশ্চ সম্পাদিতাঃ মানিতাঃ সম্মানিতাঃ নির্বৃতাঃ সুখিনঃ।

তার পর রাক্ষসশ্রেষ্ঠ বিভীষণ সেই পুষ্পকরথ উপস্থিত দেখিয়া রামচন্দ্রকে বলিলেন, অতঃ পর আমি কি করিব তাহা আদেশ করুন ॥ ১ ॥

মহাতেজস্বী রামচন্দ্র লক্ষ্মণের সহিত পরামর্শ করিয়া সস্নেহে বিভীষণকে এই কথা বলিলেন— ॥ ২ ॥

বিভীষণ, এই কৃতকর্ম্মা বানরসকলকে বিবিধ রত্ন এবং অর্থদ্বারা পুরস্কৃত কর ॥ ৩ ॥

রাক্ষসরাজ, তুমি ইহাদের সহিত লঙ্কা জয় করিয়াছ, ইহারা সংগ্রামে অপরাঙ্মুখ হইয়া প্রাণভয় দূরে পরিত্যাগপূর্ব্বক যুদ্ধ করিয়াছে ॥ ৪ ॥

১। ছ অস্য শ্লোকস্য স্থানে 'উপস্থিতস্তু তং দৃষ্ট্বা পুষ্পকং পুষ্পভূষিতম্। অবিদূরে স্থিতং রামঃ প্রত্যুবাচ বিভীষণম্॥ স তু বদ্ধাঞ্জলিপুটো বিনীতো রাক্ষসেশ্বরঃ। অব্রবীৎ ত্বরয়োপেতঃ কিং করোমীতি রাঘবম্'। ইতি পাঠঃ। ২। ছ 'তু'। ৩। ক '-বর্ত্তিনঃ'। অতঃ পরং ছ 'ত ইমে কৃতকর্ম্মাণঃ সর্ব্ব এব বনৌকসঃ। ধনরত্নপ্রদানৈশ্চ কোশৈশ্চ সফলান্ কুরু'। ইত্যধিকম্। ৪। ছ 'সম্মানিতা'।

ত্যাগিনং সংগ্রহীতারং সানুক্রোশং মনস্বিনম্[১] ।
যতস্ত্বামভিগচ্ছা[২]মি ততস্ত্বাং[৩] প্রব্রবীম্যহম্ ॥ ৬ ॥
[৪]ধর্ম্মার্থবিদুষং বীরমপি দাতারমূর্জ্জিতম্ ।
যোধা ভজন্তি রাজানমেতদ্ভূমিপতেব্র্রতম্ ॥ ৭ ॥
এবমুক্তস্তু রামেণ বানরাংস্তান্ বিভীষণঃ ।
ধনরত্নপ্রদানেন সর্ব্বানেবাভ্যপূজয়ৎ ॥ ৮ ॥
ততস্তান্ বানরান্ দৃষ্ট্বা ধনরত্নৈশ্চ পূজিতান্ ।
অরুরোহ তদা রামস্তদ্বিমানং মনোজবম্ ॥ ৯ ॥

---

৬। লো-টী। ত্যাগিনং দাতারং সংগ্রহীতারং মদ্বাক্যং কুর্ব্বাণং সানুক্রোশং সকৃপম্ ।

[ লো-টী । ] গুণৈর্হীনম্ আহবে রণে অরিহন্তারং রত্নাদিভিঃ পূজয়েদিতি শেষঃ। ততশ্চ সেনা রাজানং ভজতি সেবতে এতদ্ ভূমিপতেঃ পিতুঃ সকাশাৎ শ্রুতম্, রাজশাস্ত্রং বা। 'শ্রুতকর্ণিতে শাস্ত্রে' ইতি কোষঃ।

---

তুমি কৃতজ্ঞ হইয়া এইরূপ ধন-রত্নদ্বারা সম্মানিত করিলে সম্মানার্হ বানরযূথপতিবৃন্দ আহ্লাদিত হইবে ॥ ৫ ॥

বিভীষণ, আমি তোমাকে ত্যাগী, সংগ্রহীতা, দয়াবান্ এবং মনস্বী বলিয়া অবগত আছি এবং সেইজন্য তোমাকে এইরূপ বলিতেছি ॥ ৬ ॥

যোদ্ধৃগণ ধর্ম্ম ও অর্থজ্ঞ বীর এবং দানশীল নৃপতিকে ভজনা করে এবং ইহাই নৃপতিদিগের ব্রত ॥ ৭ ॥

রামচন্দ্র এইরূপ বলিলে বিভীষণ সেই বানরদিগের সকলকেই ধন-রত্ন প্রদান পূর্ব্বক সম্মানিত করিলেন ॥ ৮ ॥

পরে রামচন্দ্র সেই সকল বানরদিগকে ধন-রত্নদ্বারা সম্মানিত দেখিয়া লজ্জিতা

---

১। ছ 'জিতেন্দ্রিয়ং'। ২। ছ '-মব-'। ৩। ছ 'ততঃ সম্বোধয়ামি তে'। ৪। ছ অস্য শ্লোকস্য স্থানে ছ 'হীনং হপি গুণৈঃ সর্ব্বৈররিহন্তারমাহবে। সেনা ভজতি রাজানমেতদ্ভূমিপতেঃ শ্রুতম্' ইতি পাঠঃ।

অঙ্কেনাদায় বৈদেহীং লজ্জমানাং যশস্বিনীম্[১]।
লক্ষ্মণেন সহ ভ্রাত্রা বিক্রান্তেন ধনুষ্মতা ॥ ১০ ॥

অব্রবীচ্চ[২] বিমানস্থো রাঘবঃ সর্ব্ববানরান্।
সুগ্রীবঞ্চ মহাবীর্য্যং রাক্ষসঞ্চ বিভীষণম্[৩] ॥ ১১ ॥

মিত্রকার্য্যং কৃতমিদং ভবদ্ভির্বানরর্ষভাঃ।
অনুজ্ঞাতা ময়া সর্ব্বে যথেষ্টং গন্তুমর্হথ[৪] ॥ ১২ ॥

যৎ তু কার্য্যং বয়স্যেন স্নিগ্ধেন চ হিতেন চ।
কৃতং সুগ্রীব তৎ সর্ব্বং ভবতা ধর্ম্মচারিণা ॥ ১৩ ॥

কিষ্কিন্ধ্যাং গচ্ছ সুগ্রীব স্বরাজ্যমনুপালয়।
বিভীষণ মহাবাহো ক্ষত্রধর্ম্মভৃতাং বর ॥ ১৪ ॥

---

যশস্বিনী বৈদেহীকে ক্রোড়ে করিয়া পরাক্রান্ত ধনুর্দ্ধারী ভ্রাতা লক্ষ্মণের সহিত মনোগামী সেই পুষ্পকরথে আরোহণ করিলেন ॥ ৯-১০ ॥

রামচন্দ্র বিমানে আরোহণপূর্ব্বক বানরদিগকে, মহাবীর সুগ্রীবকে এবং রাক্ষসরাজ বিভীষণকে সম্ভাষণ করিয়া বলিলেন— ॥ ১১ ॥

হে বানরশ্রেষ্ঠগণ! মিত্রের যাহা কর্ত্তব্য তাহা তোমরা করিয়াছ, এখন আমি অনুমতি করিতেছি, তোমরা সকলে স্ব স্ব অভিপ্রেত স্থানে গমন করিতে পার ॥ ১২ ॥

হে সুগ্রীব! স্নিগ্ধ এবং হিতকারী বয়স্যের যাহা কর্ত্তব্য ধর্ম্মপরায়ণ তুমি তাহার সমস্তই করিয়াছ ॥ ১৩ ॥

সুগ্রীব! তুমি কিষ্কিন্ধ্যায় গমন করিয়া স্বীয় রাজ্য পালন কর। হে ক্ষত্র-

---

১। ছ 'মনস্বিনীম্'। ২। ছ '-বীৎ স বিমানস্থঃ কাকুৎস্থঃ'। ৩। অতঃ পরং ছ 'সর্ব্বেষাং বঃ প্রভাবেণ দুরাত্মা রাবণো হতঃ' ইত্যধিকম্। ৪। ছ 'প্রতিগচ্ছথ'।

স্বরাজ্যং তে ময়া দত্তং লঙ্কায়াং রাক্ষসেশ্বর।
ন[1] চ ত্বাং ধর্ষয়িষ্যন্তি সেন্দ্রা অপি দিবৌকসঃ[2] ॥ ১৫ ॥
অযোধ্যাম[3]ভিগচ্ছামি রাজধানীং[4] পিতুর্মম।
অভ্যনুজ্ঞাত[5]মিচ্ছামি সর্ব্বানামন্ত্রয়ামি বঃ ॥ ১৬ ॥
এবমুক্তাস্তু[6] রামেণ হরীন্দ্রো[7] হরিয়ূথপাঃ।
ঊচুঃ প্রাঞ্জলয়ঃ সর্ব্বে রাক্ষসশ্চ বিভীষণঃ ॥ ১৭ ॥
অযোধ্যাং[8] নগরীং গন্তুমিচ্ছামঃ সহিতাস্ত্বয়া।
তবা[9]ভিষেকমিচ্ছামো দ্রষ্টুং হৃদয়কাঙ্ক্ষিতম্ ॥ ১৮ ॥
দৃষ্ট্বা তবাভি[10]ষেকঞ্চ কৌশল্যামভিবাদ্য চ।
ন[11] চিরাদাগমিষ্যামঃ স্বগৃহান্ নৃপসত্তম ॥ ১৯ ॥

১৬। লো-টী। অভ্যনুজ্ঞাতমনুজ্ঞাম্।

ধর্ম্ম-প্রবর রাক্ষসরাজ মহাবাহো বিভীষণ, আমি তোমাকে লঙ্কারাজ্য প্রদান করিলাম, ইন্দ্র প্রভৃতি দেবগণও তোমাকে আক্রমণ করিবেন না ॥ ১৪-১৫ ॥

আমি তোমাদিগকে বিদায়সম্ভাষণ করিতেছি, আমার পিতৃরাজধানী অযোধ্যায় গমন করিতে ইচ্ছা করি, তোমাদের অনুমতি চাই ॥ ১৬ ॥

রামচন্দ্র এইরূপ বলিলে বানররাজ সুগ্রীব, বানরযূথপতিবৃন্দ এবং রাক্ষসশ্রেষ্ঠ বিভীষণ ইঁহারা সকলে কৃতাঞ্জলিপুটে বলিলেন—॥ ১৭ ॥

আমরা আপনার সহিত অযোধ্যানগরীতে গমন করিয়া আমাদের অন্তরের আকাঙ্ক্ষিত আপনার রাজ্যাভিষেক দেখিতে ইচ্ছা করি ॥ ১৮ ॥

হে রাজসত্তম, আমরা আপনার রাজ্যাভিষেক দর্শন করিয়া এবং মাতা কৌশল্যাকে অভিবাদন করিয়া অচিরেই স্ব স্ব গৃহে প্রত্যাবর্ত্তন করিব ॥ ১৯ ॥

১। ছ 'ন ত্বাং ধর্ষয়িতুং শক্তাঃ'। ২। ছ 'সুরাসুরাঃ'। ৩। ক '-মধি-'। ৪। ছ '-নীমহং পিতুঃ'। ৫। ছ '-তুমি-'। ৬। ছ '-ক্তস্তু'। ৭। ছ 'হরয়স্তথা'। ৮। ছ 'গন্তুমিচ্ছামঃ সর্ব্বান্ নয়তু নো ভবান্'। ৯। ছ এতদর্দ্ধস্থ স্থানে 'প্রবিশ্য বিচরিষ্যামো বনান্যুপবনানি চ'। ১০। ছ '-স্ত্ব'। ১১। ছ 'অচিরা-'।

এবমুক্তস্তু ধর্ম্মাত্মা বানরৈঃ সবিভীষণৈঃ।
অব্রবীদ্বানরশ্রেষ্ঠান্[1] সসুগ্রীববিভীষণান্ ॥ ২০ ॥
প্রিয়াৎ প্রিয়তমং[2] লব্ধং ময়া যদি গমিষ্যথ।
সর্ব্বৈর্ভবদ্ভিঃ সহিতঃ প্রীতিং লপ্স্যে পুরীং গতঃ ॥ ২১ ॥
ক্ষিপ্রমারোহ[3] সুগ্রীব বিমানং সহ যূথপৈঃ[4]।
ত্বমপ্যারোহ[5] সামাত্যো রাক্ষসেন্দ্র বিভীষণ ॥ ২২ ॥
ততঃ স পুষ্পকং দিব্যং সুগ্রীবঃ সহ যূথপৈঃ[6]।
আরুরোহ মুদা যুক্তঃ সামাত্যশ্চ বিভীষণঃ ॥ ২৩ ॥
তেষ্বারূঢ়েষু সর্ব্বেষু কৌবেরং যানমুত্তমম্।
রাঘবেণাভ্যনুজ্ঞাতং দিবমেবোৎপপাত হ[7] ॥ ২৪ ॥

---

বিভীষণের সহিত বানরগণ এইরূপ বলিলে ধর্ম্মাত্মা রামচন্দ্র সুগ্রীব, বিভীষণ এবং বানরশ্রেষ্ঠদিগকে বলিলেন—॥ ২০ ॥

তোমরা আমার সহিত গমন করিলে আমি প্রিয় অপেক্ষাও প্রিয়তম বস্তু লাভ করিলাম বলিয়া মনে করিব, তোমাদের সকলের সহিত আমি অযোধ্যানগরীতে গমন করিয়া প্রীতিলাভ করিব ॥ ২১ ॥

সুগ্রীব! যূথপতিদের সহিত শীঘ্র বিমানে আরোহণ কর; রাক্ষসরাজ বিভীষণ, তুমিও অমাত্যগণের সহিত আরোহণ কর ॥ ২২ ॥

পরে যূথপতিগণের সহিত সুগ্রীব এবং অমাত্যগণের সহিত বিভীষণ সানন্দে সেই মনোরম পুষ্পকরথে আরোহণ করিলেন ॥ ২৩ ॥

তাঁহারা সকলে আরোহণ করিলে কুবেরের সেই উৎকৃষ্ট বিমান রামচন্দ্রের অনুমত্যনুসারে আকাশমার্গে উত্থিত হইল ॥ ২৪ ॥

---

১। ছ '-ন্নান্ রামঃ'। ২। ছ 'প্রিয়তরং'। ৩। ছ '-রুহ'। ৪। ছ 'বানরৈঃ'। ৫। ছ '-রুহ'। ৬। ছ 'বানরৈঃ'। ৭। ছ '-ত্তমুৎপপাত ততো নভঃ'।

[১]খেচরেণ বিমানেন কাম[২]গেন বিরাজতা।
[৩]প্রতীতশ্চ প্রহৃষ্টশ্চ [৪]বভৌ রামঃ কুবের[৫]বৎ ॥ ২৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে পুষ্পকারোহণং নাম
অষ্টাধিকশততমঃ সর্গঃ ॥ ১০৮ ॥

---

২৫। লো-টী। প্রতীতঃ খ্যাতঃ। যদ্বা, অযোধ্যাং প্রতি ইতো গচ্ছতি, বর্ত্তমানে ক্তঃ।
পুষ্পকারোহণম্ ॥ ১০৮ ॥

---

রামচন্দ্র আনন্দিত হইয়া আকাশচারী শোভমান কামগামী বিমানযোগে কুবেরের ন্যায় অযোধ্যার দিকে গমন করিতে লাগিলেন ॥ ২৫ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে পুষ্পকারোহণ-নামক
১০৮তম সর্গ সমাপ্ত ॥ ১০৮ ॥

---

১। ছ 'খগতেন'। ২। ছ 'হংসযুক্তেন ভাস্বতা'। ৩। ছ 'প্রতীতশ্চ প্রহৃষ্টশ্চ'। ৪। ক 'যযৌ'
৫। অতঃ পরং ছ 'স তু পবনপথং গতে বিমানে দশরথবংশবিবর্দ্ধনঃ প্রতীতঃ। ক্ষিতিতলমবলোকয়ন্ প্রহৃষ্টো নগরশতৈরুপশোভিতং সমৃদ্ধৈঃ ॥' ইত্যধিকম্।

## ( ১০৯ ) নবাধিকশততমঃ সর্গঃ

অনুজ্ঞাতং তু রামেণ তদ্বিমানং মনোজবম্ ।
উৎপপাত মহামেঘঃ শ্বসনেনোদ্ধতো[১] যথা ॥ ১ ॥
পাতয়িত্বা ততশ্চক্ষুঃ সর্ব্বতো রঘুনন্দনঃ ।
অব্রবীন্মৈথিলীং সীতাং রামঃ শশিনিভাননাম্ ॥ ২ ॥
কৈলাশশিখরাকারে ত্রিকূটশিখরে স্থিতাম্ ।
পশ্য লঙ্কাং তু বৈদেহি নির্ম্মিতাং বিশ্বকর্ম্মণা ॥ ৩ ॥
এতদায়োধনং পশ্য মাংসশোণিতকর্দ্দমম্ ।
হরীণাং রাক্ষসানাঞ্চ সীতে বিশসনং মহৎ ॥ ৪ ॥
কুম্ভকর্ণোঽত্র নিহতঃ প্রহস্তশ্চ নিশাচরঃ ।
[২]অত্রেন্দ্রজিন্মহাবীরো লক্ষ্মণেন নিপাতিতঃ ॥ ৫ ॥

১। লো-টী। উদ্ধতঃ প্রেরিতঃ।
৪। লো-টী। বিশসনং বধম্।

রামচন্দ্রের অনুমতি লাভ করিয়া সেই মনোগামী বিমান বায়ুপ্রেরিত মহামেঘের ন্যায় উত্থিত হইল ॥ ১ ॥

রঘুনন্দন চতুর্দ্দিকে দৃষ্টি নিক্ষেপ করিয়া চন্দ্রমুখী মিথিলারাজনন্দিনী সীতাকে বলিলেন—॥ ২ ॥

হে বিদেহরাজনন্দিনি, কৈলাস পর্ব্বতের শিখরসদৃশ ত্রিকূট পর্ব্বতের শিখরে অবস্থিত ঐ লঙ্কানগরী অবলোকন কর, উহা বিশ্বকর্ম্মা নির্ম্মাণ করিয়াছেন ॥ ৩ ॥

হে সীতে, রক্তমাংসে কর্দ্দমাক্ত বানর এবং রাক্ষসগণের বধ্যভূমি এই যুদ্ধক্ষেত্র অবলোকন কর ॥ ৪ ॥

এই স্থানে রাক্ষস কুম্ভকর্ণ এবং প্রহস্ত নিহত হইয়াছে এবং লক্ষ্মণ মহাবীর

১। ছ '-নোদ্ধতো'। ২। ছ 'ইন্দ্রজিচ্চাত্র মায়াবী হতঃ সৌমিত্রিণা বলী'।

তব হেতোর্বিশালাক্ষি নিকুম্ভশ্চ হতো[১] রণে।
বিরূপাক্ষশ্চ দুর্দ্ধর্ষো মহাপার্শ্বমহোদরৌ ॥ ৬ ॥
অতিকায়শ্চ তেজস্বী দেবান্তকনরান্তকৌ।
অকম্পনশ্চ নিহতো ধূম্রাক্ষশ্চ মহাবলঃ ॥ ৭ ॥
বিদ্যুজ্জিহ্বঃ[২] সসম্পাতি মকরাক্ষশ্চ দুর্জয়ঃ।
অন্যে চ বহবঃ শূরা রাক্ষসেন্দ্রপদানুগাঃ[৩] ॥ ৮ ॥
অত্রাবাং মেঘনাদেন বদ্ধৌ মৈথিলি মায়য়া।
নিরাশা বানরাশ্চৈব[৪] সসুগ্রীববিভীষণাঃ ॥ ৯ ॥
রুরুদুর্বানরাঃ সর্ব্বে রামে[৫] নিধনমাগতে।
বৈনতেয়ান্[৬]মুহূর্ত্তাচ্চ বিমুক্তৌ[৭] শরবন্ধনাৎ[৮] ॥ ১০ ॥

১০। লো-টী। রামে ময়ি। 'ময়ি মৃত্যুমপাগতে' ইতি পাঠো বা।

ইন্দ্রজিৎকে এইস্থানে নিপাতিত করিয়াছে ॥ ৫ ॥

হে বিশালাক্ষি! তোমার জন্য যুদ্ধে নিকুম্ভকে বধ করিয়াছি এবং দুর্দ্ধর্ষ বিরূপাক্ষ, মহাপার্শ্ব, মহোদর, তেজস্বী অতিকায়, দেবান্তক, নরান্তক, অকম্পন এবং মহাবলশালী ধূম্রাক্ষকেও নিহত করিয়াছি ॥ ৬-৭ ॥

বিদ্যুজ্জিহ্ব, সম্পাতী, দুর্জ্জয় মকরাক্ষ এবং রাক্ষসরাজের অনুগামী অন্যান্য বহু বীরকে বধ করিয়াছি ॥ ৮ ॥

মৈথিলি! এইস্থানে মেঘনাদ আমাদিগকে [ নাগপাশে ] বদ্ধ করিলে সুগ্রীব এবং বিভীষণের সহিত বানরগণ হতাশ হইয়াছিল ॥ ৯ ॥

আমাকে নিহত মনে করিয়া বানরগণ রোদন করিতেছিল, তার পর মুহূর্ত্ত মধ্যে গরুড়ের সাহায্যে আমরা শরবন্ধন হইতে মুক্ত হইলাম ॥ ১০ ॥

১। ছ 'নিপাতিতঃ'। ২। ছ '-শ্চ সম্পাতির্ধূম্রক-'। ৩। অতঃ পরং ছ 'এষ লব্ধবরঃ সীতে প্রমাথী রাক্ষসাধিপঃ। তব হেতোর্ব্বিশালাক্ষি রাবণো নিহতো ময়া' ॥ ইত্যধিকম্। ৪। ছ '-রৈশ্চৈব'। ৫। ছ 'ময়ি মৃত্যুমুপাগতে'। অতঃ পরং 'কথং বয়ং গমিষ্যামস্ত্বাং বিনা পার্থিবাত্মজ' ইত্যধিকম্'। ৬। ছ '-য়ো মু-'। ৭। ছ 'বিদার্য্য'। ৮। ছ '-নম্'।

[১]অত্র লব্ধবরঃ শেতে প্রমাথী রাক্ষসাধিপঃ।
তব হেতোর্বিশালাক্ষি রাবণো নিহতো ময়া ॥ ১১ ॥
অত্র মন্দোদরী নাম করুণং পর্য্যদেবয়ৎ।
পত্নী রাক্ষসরাজস্য রাবণস্য[২] দুরাত্মনঃ ॥ ১২ ॥
[৩]এষোঽসৌ দৃশ্যতে দেবি সমুদ্রঃ সরিতাং পতিঃ।
[৪]পূর্ব্বিজ্ঞাতিভিরস্মাকং যত্র [৫]সাহ্যং মহৎ কৃতম্ ॥ ১৩॥
এতৎ তু দৃশ্যতে পৃষ্ঠং সুবেলস্য বরাননে।
যত্র সাগরমুত্তীর্য্য তাং রাত্রিমুষিতা বয়ম্ ॥ ১৪ ॥
এষ সেতুর্ময়া বদ্ধঃ সাগরে [৬]মকরালয়ে।
তব হেতোর্বিশালাক্ষি কীর্ত্তিরেষা ভবিষ্যতি ॥ ১৫ ॥

[ লো-টী। ] সাগ্রেণ সাধিকেন। জম্বুদ্বীপমতিক্রম্য জম্বুদ্বীপস্য কতিচিদ্দেশানতিক্রম্যেত্যর্থঃ। পাদে তুরীয়াংশে প্রত্যন্তপর্ব্বতে বা।

১৩। লো-টী। যত্র যস্য সাহ্যং সাহায্যম্।

হে বিশালাক্ষি, এইস্থানে বরপ্রাপ্ত উৎপীড়ক রাক্ষসরাজ রাবণ তোমার জন্য আমার হস্তে নিহত হইয়া শয়ন করিতেছে ॥ ১১ ॥

এই স্থানে দুরাত্মা রাক্ষসরাজ রাবণের পত্নী মন্দোদরী অতিশয় করুণ বিলাপ করিয়াছিল ॥ ১২ ॥

হে দেবি, আমার পূর্ব্বজ্ঞাতিগণ যাহার অতিশয় সাহায্য করিয়াছিলেন, সেই সরিৎপতি সমুদ্র ঐ দেখা যাইতেছে ॥ ১৩ ॥

হে চন্দ্রমুখি, এই সুবেল পর্ব্বতের পৃষ্ঠভাগ দেখা যাইতেছে—যেস্থানে আমরা সমুদ্র উত্তীর্ণ হইয়া সেই রাত্রি যাপন করিয়াছিলাম ॥ ১৪ ॥

হে বিশালাক্ষি, তোমার জন্য আমি মকরালয় সমুদ্রে এই সেতু নির্ম্মাণ করিয়াছি, ইহা কীর্ত্তিস্বরূপ হইবে ॥ ১৫ ॥

১। ছ 'পরিষজ্য প্রয়াতোঽভূৎ সুরলোকং মহাবলঃ'। ২। ছ অতঃ পরং 'সপত্নীনাং সহস্রেণ সাগ্রেণ পরিবারিতা। অত্রায়ং লক্ষ্মণো বীরঃ শক্ত্যা পরমভীমরা॥ অমোঘয়া রাবণেন ভৃশং বক্ষসি তাড়িতঃ। পতিতং লক্ষ্মণং দৃষ্ট্বা মাং বিষন্নমুখং তথা। সুষেণো বানরশ্রেষ্ঠঃ প্রেষয়ামাস বানরম্॥ হনুমন্তং মহাবীর্য্যমোষধ্যর্থে মহাজবম্। জম্বুদ্বীপমতিক্রম্য বিশল্যামানয়ৎ কপিঃ। চন্দ্রস্য হি গিরেঃ পাদে সা চ জাতা মহৌষধী। তামানীয় মহাবাহুর্জ্জীবয়ামাস লক্ষ্মণম্।' ইত্যধিকম্। ৩। ছ 'দৃশ্যতে চৈব বৈদেহি'। ৪। ক 'পৌর্ব্বিকো জ্ঞাতিরস্মাকং যেন' সাহ্যং। ৫। ছ 'কৃতং মম'। ৬। ছ 'সলিলাকরে'।

[১] যাবৎ স্থাস্যন্তি গিরয়ো যাবৎ স্থাস্যতি সাগরঃ।
নলসেতুরিতি খ্যাতস্তাবচ্চ স্থাস্যতি ধ্রুবম্ ॥ ১৬ ॥
পশ্য সাগরমক্ষোভ্যং বৈদেহি বরুণালয়ম্।
অপারমিব গর্জন্তং শঙ্খমীনসমাকুলম্[২] ॥ ১৭ ॥
[৩] সুরসা নাম তত্রাস্য দূতস্য তব মৈথিলি।
বিঘ্নং হনুমতশ্চক্রে ক্রমতো মারুতেঃ কিল[৪] ॥ ১৮ ॥
হিরণ্যনাভং শৈলং[৫] তং কাঞ্চনং পশ্য মৈথিলি।
বিশ্রামার্থং হনুমতো ভিত্ত্বা সাগরমুত্থিতম্ ॥ ১৯ ॥
এতদ্বেলাবনং দেবি তমালবনশোভিতম্।
হিন্তালতালগহনং[৬] নক্তমালসমাকুলম্ ॥ ২০ ॥

১৮। লো-টী। দূতস্য হনুমতঃ।

২০। লো-টী। বেলাবনং তীরসম্বন্ধি বনং নক্তমালঃ করঞ্জঃ। 'নম্রশাখাসমাকুল'মিতি বা পাঠঃ।

যতদিন পর্ব্বত এবং সমুদ্র বিদ্যমান থাকিবে, ততদিন ইহা 'নলসেতু' নামে অবশ্যই বিখ্যাত থাকিবে ॥ ১৬ ॥

বৈদেহি! ঐ দেখ, শঙ্খ এবং মৎস্য-পরিপূর্ণ অপার অক্ষোভ্য বরুণালয় মহাসমুদ্র গর্জ্জন করিতেছে ॥ ১৭ ॥

মৈথিলি! সমুদ্রমধ্যে নাগমাতা সুরসা তোমার নিমিত্ত দৌত্যকার্য্যে নিযুক্ত সমুদ্রলঙ্ঘনকারী এই পবননন্দন হনুমানের বিঘ্ন জন্মাইয়াছিল ॥ ১৮ ॥

মৈথিলি! হনুমানের বিশ্রামার্থ সমুদ্র ভেদ করিয়া উত্থিত ঐ সুবর্ণময় 'হিরণ্যনাভ' পর্ব্বত অবলোকন কর ॥ ১৯ ॥

দেবি! হিন্তাল এবং তালবনে সমাকীর্ণ করঞ্জবৃক্ষসমাকুল এই সমুদ্রের তীরস্থিত বনভূমি তমালবনে শোভিত হইয়াছে ॥ ২০ ॥

১। ছ অস্য শ্লোকস্য স্থানে 'দশযোজনবিস্তীর্ণঃ শতযোজনমায়তঃ। সাগরেঽত্র হি বদ্ধোঽয়ং নলেন সুমহাত্মনা ॥' ইতি পাঠঃ। ২। অতঃ পরং ছ 'আকাশসদৃশং পশ্য জলং তিমিসমাকুলম্।' ইত্যধিকম্। ৩। ছ 'নাগমাতা চ তব দূতস্য'। ৪। অতঃ পরং ছ 'তামেব হরিশার্দ্দূলঃ সংক্ষিপ্যাত্মানমাত্মনা। বঞ্চয়ামাস মেধাবী কামরূপী মনোজবঃ ॥' ইত্যধিকম্। ৫। ছ 'শৈলেন্দ্রং'। ৬। ছ '-বনা-'

এষ তীরে সমুদ্রস্য স্কন্ধাবারো যশস্বিনি।
যত্র রাক্ষসরাজোঽয়মাজগাম বিভীষণঃ ॥ ২১ ॥
অত্রাহং শয়িতো দেবি কুশাস্তীর্ণে মহীতলে।
দর্শনার্থং সমুদ্রস্য ত্রিরাত্রং নররূপিণঃ ॥ ২২ ॥
দর্দুরশ্চাপি শৈলোঽয়ং মহামেঘৌঘসন্নিভঃ।
মলয়স্য গিরেঃ পাদো যতঃ[1] ক্রান্তং হনূমতা ॥ ২৩ ॥
এষা সা দৃশ্যতে সীতে কিষ্কিন্ধ্যা চিত্রকাননা।
সুগ্রীবনগরী রম্যা যত্র বালী হতো[2] ময়া ॥ ২৪ ॥
এতন্মাল্যবতঃ শৃঙ্গং কিষ্কিন্ধ্যাদ্বারি ভাস্বরম্।
চত্বারো বার্ষিকা মাসা যত্র দেব্যুষিতা ময়া ॥ ২৫ ॥

---

২১। লো-টী। তীরে সমুদ্রেস্যেতি পাঠঃ। 'তীর্থে সমুদ্রস্যে'তি পাঠে তীর্থে জলাবতরণ-স্থানে 'ঘাট' ইতি যস্য প্রসিদ্ধিঃ। স্কন্ধাবারঃ কটকং সৈন্যনিবেশনস্থানম্, যত্র স্কন্ধাবারে।

২২। লো-টী। নররূপিণঃ নররূপবতঃ দর্শনার্থম্।

---

হে যশস্বিনি, সমুদ্রের তীরে এই আমাদের সৈন্যনিবাসস্থান, এই স্থানে এই রাক্ষসরাজ বিভীষণ আসিয়া উপস্থিত হইয়াছিলেন ॥ ২১ ॥

দেবি, নররূপী সমুদ্রের দর্শনার্থ এইস্থানে আমি ত্রিরাত্র কুশাচ্ছাদিত ভূতলে শয়ন করিয়াছিলাম ॥ ২২ ॥

এই যে মলয়পর্ব্বতের পাদস্বরূপ বিশাল মেঘবৃন্দসদৃশ দর্দ্দুর নামক পর্ব্বত, এই পর্ব্বত হইতে হনুমান্ লম্ফপ্রদান করিয়াছিল ॥ ২৩ ॥

সীতে, বিচিত্রকাননাকীর্ণা এই সেই রমণীয়া সুগ্রীবনগরী কিষ্কিন্ধ্যা দেখা যাইতেছে, এই স্থানে আমি বালীকে বধ করিয়াছিলাম ॥ ২৪ ॥

হে দেবি আয়তনেত্রে, আমি দুর্দ্দান্ত বালীকে বধ করিয়া এবং সুগ্রীবকে রাজ্যে অভিষিক্ত করিয়া বর্ষাকালের চারিমাস যেখানে অবস্থান করত তোমার

১। ক 'যত্র'। ২। ছ 'ময়া হতঃ'।

ত্বয়া বিনা বিশালাক্ষি যত্র দুঃখং ধৃতং ময়া।
নিহত্য বালিনং ঘোরং সুগ্রীবমভিষিচ্য চ ॥ ২৬ ॥
বীক্ষস্ব সুমহান্ সীতে সবিদ্যুদিব তোয়দঃ।
ঋষ্যমূকো গিরিবরো ধাতুভির্বহুভির্বৃতঃ ॥ ২৭ ॥
যত্রাহং বানরেন্দ্রেণ সুগ্রীবেণ সমাগতঃ।
সময়শ্চ কৃতঃ সীতে বধার্থং বালিনো ময়া ॥ ২৮ ॥
এষা সা দৃশ্যতে পম্পা নলিনীচিত্রকাননা।
ত্বয়া বিহীনো যত্রাহং তত্তদ্ বহু বিলপ্তবান্ ॥ ২৯ ॥
অস্যাস্তীরে ময়া দৃষ্টা শবরী ধর্ম্মচারিণী।
অত্র যোজনবাহুশ্চ কবন্ধো নিহতো ময়া ॥ ৩০ ॥
এষ দেশঃ স যত্রাস্তে[১] গৃধ্ররাজো মহাবলঃ।
জটায়ুস্ত্বাং[২] পরিত্রাতা রাবণেন নিপাতিতঃ ॥ ৩১ ॥

২৬। লো-টী। ধৃতং প্রাপ্তম্।
২৭। লো-টী। বীক্ষস্বেতি বাক্যার্থঃ কর্ম্ম।
২৯। লো-টী। বিলপ্তবান্ বিললাপ।
৩১। লো-টী। আস্তে আসীৎ।

বিরহে দুঃখ ভোগ করিয়াছি—এই সেই কিষ্কিন্ধ্যার দ্বারদেশে অবস্থিত মাল্যবান্ পর্ব্বতের উজ্জ্বল শৃঙ্গ ॥ ২৫-২৬ ॥

সীতে! অবলোকন কর, যেস্থানে আমি বানররাজ সুগ্রীবের সহিত মিলিত হইয়াছিলাম এবং বালীকে বধ করিবার জন্য প্রতিজ্ঞা করিয়াছিলাম, এই সেই বিদ্যুদ্‌ঝল্‌সিত মেঘের ন্যায় বহুধাতু-পরিপূর্ণ অতিবিশাল পর্ব্বতশ্রেষ্ঠ ঋষ্যমূক ॥ ২৭-২৮ ॥

দেবি! বিচিত্র-পদ্মবনশোভিত এই সেই পম্পা-সরোবর দেখা যাইতেছে, যেখানে আমি তোমার বিরহে দুঃখিত হইয়া বহু বিলাপ করিয়াছিলাম ॥ ২৯ ॥

এই পম্পাতীরেই আমি ধর্ম্মাচারিণী শবরীর দর্শন পাইয়াছিলাম এবং এই স্থানেই 'যোজনবাহু' কবন্ধকে বধ করিয়াছিলাম ॥ ৩০ ॥

যেস্থানে রাবণ তোমার পরিত্রাণকারী অতিশয় বলশালী গৃধ্ররাজ জটায়ুকে

১। ছ 'যত্রাসীদ্'। ২। ছ '-স্তে'।

দৃশ্যতেঽসৌ জনস্থানে সীতে[1] শ্রীমান্ বনস্পতিঃ।
অত্র যুদ্ধং মহদ্দত্তং তব হেতোর্ব্বিলাসিনি ॥ ৩২ ॥
খরশ্চ নিহতঃ সংখ্যে দূষণস্ত্রিশিরাস্তথা।
রক্ষসাঞ্চ সহস্রাণি নিহতানি চতুর্দ্দশ[2] ॥ ৩৩ ॥
এষা সা পর্ণশালা চ দৃশ্যতে চারুদর্শনে[3]।
যতস্ত্বং রাক্ষসেন্দ্রেণ রাবণেন হৃতা বলাৎ ॥ ৩৪ ॥
অত্র শূর্পনখা রৌদ্রী[4] রাক্ষসী মামুপস্থিতা[5]।
[6]যস্যাঃ কর্ণৌ চ নাসাঞ্চ ছিন্নবান্ দেবি লক্ষ্মণঃ ॥ ৩৫ ॥
এষা গোদাবরী রম্যা প্রসন্নসলিলা শুভা।
অগস্ত্যস্যাশ্রমশ্চৈব দৃশ্যতে কদলীবৃতঃ ॥ ৩৬ ॥

---

৩৫। লো-টী। রৌদ্রী হিংসিকা।

---

নিপাতিত করিয়াছিল, এই সেই স্থান ॥ ৩১ ॥

হে বিলাসিনি, জনস্থানমধ্যে ঐ যে সুশ্রী বনস্পতি দেখা যাইতেছে, ঐস্থানে তোমার জন্য ভয়ঙ্কর যুদ্ধ করিয়াছি ॥ ৩২ ॥

যুদ্ধে খর, দূষণ, ত্রিশিরাঃ এবং চতুর্দ্দশসহস্র রাক্ষসকে নিহত করিয়াছি ॥ ৩৩ ॥

সুন্দরি, যথা হইতে রাক্ষসরাজ রাবণ তোমাকে বলপূর্ব্বক হরণ করিয়াছিল, এই সেই পর্ণকুটীর দেখা যাইতেছে ॥ ৩৪ ॥

দেবি! ঐস্থানে ভয়ঙ্কর-মূর্ত্তি রাক্ষসী সূর্পণখা আমার নিকট উপস্থিত হইলে লক্ষ্মণ তাহার কর্ণদ্বয় এবং নাসিকা ছেদন করিয়াছিল ॥ ৩৫ ॥

---

১। ছ 'শ্রীমান্ সীতে'। ২। অতঃ পরং ছ 'অন্যে চ বহবঃ শূরা নিরস্তা বৈ নিশাচরাঃ।' ইত্যধিকম্। ৩। ছ 'জনকাত্মজে'। ৪। ছ 'রৌদ্রা'। ৫। ছ '-মামুপাগতা'। ৬। ছ 'যত্রাস্যাঃ কর্ণনাসোষ্ঠং'।

দৃশ্যতে চৈষ বৈদেহি শরভঙ্গাশ্রমো মহান্।
উপযাতঃ সহস্রাক্ষো যত্র দেবঃ[1] পুরন্দরঃ ॥ ৩৭ ॥
এতে তু[2] তাপসাবাসা দৃশ্যন্তে তনুমধ্যমে।
অত্রিঃ কুলপতির্যত্র সূর্য্যবৈশ্বানরপ্রভঃ[3] ॥ ৩৮ ॥
অস্মিন্ দেশে মহাকায়ো বিরাধো নিহতো ময়া।
অত্র সীতে ত্বয়া দৃষ্টা তাপসী ধর্ম্মচারিণী ॥ ৩৯ ॥
দৃশ্যতে চৈষ[4] বৈদেহি মুনেরত্রের্মহাশ্রমঃ।
যস্যাসীদঙ্গরাগস্তে দত্তঃ পত্ন্যানসূয়য়া ॥ ৪০ ॥
দৃশ্যতেঽয়ঞ্চ বৈদেহি চিত্রকূটঃ শিলোচ্চয়ঃ।
যত্র[5] মাং কৈকয়ী[6]পুত্রঃ প্রসাদয়িতু[7]মাগতঃ ॥ ৪১ ॥

---

এই নির্ম্মল-সলিলা রমণীয়া গোদাবরী নদী এবং কদলীতরু-পরিবেষ্টিত অগস্ত্যমুনির আশ্রম দেখা যাইতেছে ॥ ৩৬ ॥

হে বৈদেহি, শরভঙ্গ ঋষির ঐ বিশাল আশ্রম দেখা যাইতেছে, সহস্রাক্ষ দেবরাজ পুরন্দর এই স্থানে আগমন করিয়াছিলেন ॥ ৩৭ ॥

সুন্দরি, সূর্য্য এবং অগ্নির ন্যায় তেজস্বী 'অত্রি'মুনি যেখানে কুলপতি, এই সেই তপস্বীদিগের আশ্রমসমূহ দেখা যাইতেছে ॥ ৩৮ ॥

সীতে, এইস্থানে আমি মহাকায় বিরাধ-রাক্ষসকে বধ করিয়াছিলাম এবং এইস্থানেই তুমি ধর্ম্মচারিণী তাপসীকে দেখিয়াছিলে ॥ ৩৯ ॥

বৈদেহি, ঐ অত্রিমুনির বিশাল আশ্রম দেখা যাইতেছে, যাঁহার পত্নী অনসূয়া তোমাকে অঙ্গরাগ প্রদান করিয়াছিলেন ॥ ৪০ ॥

বৈদেহি, যেস্থানে ভরত আমাকে প্রসন্ন করিতে আসিয়াছিল, এই সেই চিত্রকূট-পর্ব্বত দেখা যাইতেছে ॥ ৪১ ॥

---

১। ছ 'শক্রঃ'। ২। ছ 'তে'। ৩। ছ '-নরোপমঃ'। ৪। ছ 'চৈব'। ৫। ছ 'অত্র'। ৬। ছ 'কে-'।
৭। অতঃ পরং ছ 'পুরোহিতো বশিষ্ঠশ্চ বামদেবশ্চ কাশ্যপঃ। নাগরশ্চ জনঃ সর্ব্বঃ প্রসাদয়িতুমাগতঃ ॥' ইত্যধিকম্।

এষা মন্দাকিনী পুণ্যা নদী সুবিমলোদকা।

পিতুর্নির্বপণং যত্র ময়া মূলফলৈঃ কৃতম্ ॥ ৪২ ॥

এষা চ যমুনা রম্যা দৃশ্যতে চিত্রকাননা।

ভরদ্বাজাশ্রম[১]শ্চৈষ প্রয়াগমভিতঃ শিবঃ ॥ ৪৩ ॥

ইয়ঞ্চ দৃশ্যতে সীতে গঙ্গা[২] ত্রিপথগামিনী।

শৃঙ্গবেরপুরঞ্চৈব গুহো যত্র সখা মম ॥ ৪৪ ॥

ইঙ্গুদীমূলমেতচ্চ দৃশ্যতে তনুমধ্যমে।

একরাত্রোষিতা যত্র তীর্ত্ত্বা ভাগীরথীং বয়ম্ ॥ ৪৫ ॥

এষা সা দৃশ্যতে সীতে রাজধানী পিতুর্মম।

অযোধ্যা কুরু বৈদেহি প্রণামং পুনরাগতা[৩] ॥ ৪৬ ॥

---

৪২। লো-টী। মন্দাকিনী কা চ নদী ন পুনর্গঙ্গা, নির্বপণং শ্রাদ্ধম্।

---

ঐ স্বচ্ছসলিলা পবিত্রা মন্দাকিনী নদী, যেস্থানে আমি ফলমূল দ্বারা পিতার শ্রাদ্ধ করিয়াছিলাম ॥ ৪২ ॥

বিচিত্র-কাননশোভিতা ঐ রমণীয়া যমুনানদী এবং প্রয়াগের নিকটবর্ত্তী ভরদ্বাজাশ্রম দেখা যাইতেছে ॥ ৪৩ ॥

সীতে! এই ত্রিপথগামিনী গঙ্গানদী এবং শৃঙ্গবেরপুর দেখা যাইতেছে, এইস্থানে আমার সখা 'গুহ' বাস করেন ॥ ৪৪ ॥

হে সুন্দরি, ঐ যে ইঙ্গুদীমূল দেখা যাইতেছে, আমরা ভাগীরথী উত্তীর্ণ হইয়া এইস্থানে একরাত্রি বাস করিয়াছিলাম ॥ ৪৫ ॥

বিদেহরাজনন্দিনি সীতে, এই আমার পিতৃরাজধানী অযোধ্যানগরী দেখা যাইতেছে; অযোধ্যায় পুনরায় আসিয়াছ, উহাকে প্রণাম কর ॥ ৪৬ ॥

---

১। ছ '-মঃ শ্রীমান্ দৃশ্যতে চৈব মৈথিলি'। ২। ছ '-থগা নদী'। ৩। ছ অতঃ পরং ছ 'জনস্তো মে স্থিতা যত্র পৌরাশ্চ বশবর্ত্তিনঃ।' ইত্যধিকম্।

ততস্তে বানরাঃ সর্ব্বে সসুগ্রীববিভীষণাঃ[১]।
উৎপত্যোৎপত্য সংহৃষ্টাঃ পুরীং তাং দদৃশুস্তদা[২] ॥ ৪৭ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে যুদ্ধকাণ্ডে রামপ্রত্যাগমনং নাম নবাধিকশততমঃ সর্গঃ ॥ ১০৯ ॥

---

৪৭। গো-টী। উৎপত্যোৎপত্য উথায়োত্থায়।

[ গো-টী। ] পাণ্ডুরহর্ম্ম্যাণি মনস্তেহভীক্ষ্ণং ধারয়ন্তীতি ব্রতাভীক্ষ্ণয়োশ্চেতি ণিনিঃ, 'মন-মস্ত ধারণে' ধাতোঃ। বিশালা মহতী রথ্যা রথসমূহো মার্গা বা যস্যাং তাম্, 'রথ্যা রথোদ্বহে রথ্যা রথৌঘে বিশিখাত্রয়ো'রিতি ভূরি০।

রামপ্রত্যাগমনম্ ॥ ১০৯ ॥

---

তখন সুগ্রীব এবং বিভীষণের সহিত সেই বানরগণ পুনঃ পুনঃ উত্থিত হইয়া হৃষ্টচিত্তে সেই অযোধ্যানগরী দর্শন করিতে লাগিল ॥ ৪৭ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের যুদ্ধকাণ্ডে রামপ্রত্যাগমন-নামক ১০৯ তম সর্গ সমাপ্ত ॥ ১০৯ ॥

---

১। রাক্ষসাঃ সবিভীষণাঃ। ২। 'দদৃশতুস্তদা'। অতঃপরং ছ 'ততস্ত তাং পাণ্ডুরহর্ম্ম্যমালিনীং বিশালরথ্যাং গজবাজিভির্ব্বৃতাম্। পুরীমপশ্যন্ প্লবগাঃ সরাক্ষসাঃ পুরীং মহেন্দ্রস্য যথামরাবতীম্' ॥ ইত্যধিকম্

## (১১০) দশাধিকশততমঃ সর্গঃ

অথৈবং কথয়ন্নেব সীতায়ৈ রঘুনন্দনঃ।
১
ভরদ্বাজস্য সংপ্রাপদাশ্রমং সুমহামুনেঃ ॥ ১ ॥

পূর্ণে চতুর্দ্দশে বর্ষে পঞ্চম্যাং লক্ষ্মণাগ্রজঃ।
ভরদ্বাজমুপাগম্য প্রণম্যোবাচ রাঘবঃ ॥ ২ ॥
২
শ্রুতং ভগবতা কচ্চিৎ সুসুভিক্ষমনাময়ম্।
কচ্চিচ্চ ভরতো যুক্তো জীবন্ত্যপি চ মাতরঃ ॥ ৩ ॥

এবমুক্তো ভরদ্বাজো রাঘবং প্রত্যভাষত।
শৃণু বৎস যথাতত্ত্বং ভরতস্য বিচেষ্টিতম্ ॥ ৪ ॥

---

৩। লো-টী। সুসুভিক্ষম্ অনাময়মারোগ্যঞ্চ স্বদেশ ইত্যর্থঃ। ভরতো যুক্তঃ রাজৈশ্বর্য্যে যুক্তঃ। 'ভরতে যুক্তা' ইতি পাঠে নিযুক্তা মাতরঃ।

---

সীতার নিকট এইরূপ বলিতে বলিতে রামচন্দ্র সুপ্রসিদ্ধ মহামুনি ভরদ্বাজের আশ্রমে উপস্থিত হইলেন ॥ ১ ॥

লক্ষ্মণাগ্রজ রামচন্দ্র চতুর্দ্দশ বর্ষ পূর্ণ হইলে পঞ্চমী তিথিতে ভরদ্বাজ ঋষির সমীপে আগমন করত অভিবাদনপূর্ব্বক জিজ্ঞাসা করিলেন—॥ ২ ॥

ভগবন্, আপনি শুনিয়াছেন—অযোধ্যানগরীর সকলে সমৃদ্ধিসম্পন্ন এবং সুস্থ আছে ত? ভরত রাজকার্য্যে নিযুক্ত আছে ত? আমার মাতৃগণ জীবিত আছেন ত?

ভরদ্বাজমুনিকে এইরূপ জিজ্ঞাসা করিলে তিনি রামচন্দ্রকে প্রত্যুত্তরে বলিলেন—বৎস, ভরতের কার্য্যকলাপ যথাযথ শ্রবণ কর ॥ ৪ ॥

---

১। ছ 'স মহা-'। ২। ছ 'কশ্চিৎ'।

জটিলো মলদিগ্ধাঙ্গো ভরতস্ত্বামুদীক্ষতে।
পাদুকে চ[1] পুরস্কৃত্য সর্ব্বত্র কুশলং গৃহে ॥ ৫ ॥
যৎ পুরা চীরবসনং ত্বাং দৃষ্ট্বা[2] বনবাসিনম্।
কারুণ্যমভবদ্ ভূয়ো মমেহ[3] সমিতিঞ্জয় ॥ ৬ ॥
তৎ সংপ্রতি সমৃদ্ধার্থং সমিদ্ধমিব পাবকম্।
সমীক্ষ্য বিজিতারিং ত্বাং মম প্রীতিরনুত্তমা ॥ ৭ ॥
সর্ব্বং হি সুখদুঃখং তে বিদিতং মম রাঘব।
যৎ ত্বয়া বিপুলং প্রাপ্তং জনস্থানবধাদ্[4] যশঃ
ব্রাহ্মণার্থে নিযুক্তেন রক্ষতা সর্ব্বতাপসান্ ॥ ৮ ॥

---

৫। লো-টী। পাদুকে চ পুরস্কৃত্য ত্বামুদীক্ষতে, গৃহে চ সর্ব্বত্র কুশলমিত্যন্বয়াকাম্।

৬-৭। লো-টী। যদ্ যং ত্বাং চীরবসনং পুরা দৃষ্ট্বা ভূয়োঽধিকং মম কারুণ্যমভবৎ, তৎ তং ত্বাং সংপ্রতি হতারিং সমৃদ্ধার্থঞ্চ সমীক্ষ্য স্থিতস্য মম প্রীতিরনুত্তমেতি চতুর্থেনান্বয়ঃ।

[ লো-টী। ] কেবলাৎ রাজ্ঞা নির্ণীতাদভিষেকাচ্চ চ্যুতং 'কেবলং নির্ণীতে ক্লীবং বাচ্যবৎ চৈককৃৎস্নয়ো'রিতি কোষঃ।

[ লো-টী। ] হে রাম, ত্বং ফলমূলঞ্চ অশ্নীয়া ইতি কৈকয্যা যাচিতং বীক্ষ্য জ্ঞাত্বা। 'ফল-মূলাশিতে'তি পাঠে যাচিতং বীক্ষ্য কিং তৎ ফলমূলাশিতেতি।

৮। লো-টী। বধাৎ রাক্ষসবধাৎ।

---

ভরত জটা ধারণ করিয়া মলিন দেহে তোমার পাদুকাযুগল সম্মুখে রাখিয়া তোমারই প্রতীক্ষা করিতেছে। গৃহে সর্ব্বাঙ্গীণ কুশল ॥ ৫ ॥

হে যুদ্ধজয়িন্, পূর্ব্বে বল্কল-পরিহিত বনবাসী তোমাকে দেখিয়া আমার অত্যধিক শোকের উদ্রেক হইয়াছিল, কিন্তু বর্ত্তমানে প্রদীপ্ত অনলের ন্যায় শত্রুবিজয়ী সেই তোমাকে সফলমনোরথ দেখিয়া আমার অতিশয় আনন্দ হইতেছে ॥ ৬-৭ ॥

হে রাঘব, আমি তোমার সমস্ত সুখ-দুঃখের বিষয় অবগত আছি; তুমি যে ব্রাহ্মণের কার্য্যে নিযুক্ত হইয়া জনস্থানে রাক্ষসবধ করত সমস্ত তাপসদিগের রক্ষা করিয়া বিপুল যশঃ লাভ করিয়াছিলে, তাহা আমি অবগত আছি ॥ ৮ ॥

---

১। ছ 'তে'। ২। ছ অতঃ পরং 'স্ত্রীতৃতীয়ং চ্যুতং রাজ্যাদভিষেকাচ্চ কেবলাৎ। পদাতিং চাপাপেতার্থং পিতুর্ব্বচনকারণম্। সর্ব্বভোগান্ পরিত্যজ্য স্বর্গচ্যুতমিবামরম্ ॥' ইত্যধিকম্। ৩। ছ অতঃ পরং 'কৈকেয্যা যাচিতং বীক্ষ্য বনে মূলফলাশিনম্'। ইত্যধিকম্। ৪। ছ '-স্থানে বধাদ্'।

মারীচদর্শনং চৈব সীতাপহরণং তথা।
কবন্ধদর্শনঞ্চৈব পম্পায়া দর্শনং তথা॥ ৯॥
সুগ্রীবেণ চ তে সখ্যং যচ্চ[1] বালী হতস্ত্বয়া।
মার্গণঞ্চাপি বৈদেহ্যাঃ কর্ম্ম বাতাত্মজস্য চ॥ ১০॥
বিদিতায়াং[2] তু বৈদেহ্যাং নলসেতুর্যথা কৃতঃ।
যথা চ[3] দীপিতা লঙ্কা প্রহৃষ্টৈর্হরিযূথপৈঃ॥ ১১॥
যথা চ নিহতে তস্মিন্[4] রাবণে লোককণ্টকে।
বিভীষণাভিষেকশ্চ সৎকারো রাবণস্য চ।
সমাগমশ্চ ত্রিদশৈর্যথা দত্তবরাশ্চ তে॥ ১২॥
অহমপ্যদ্য তে রাম দদামি বরমীপ্সিতম্।
[5]বসার্ঘ্যং প্রতিগৃহ্যেহ শ্বস্ত্বযোধ্যাং গমিষ্যসি॥ ১৩॥
তস্য তচ্ছিরসা বাক্যং প্রতিগৃহ্য তু রাঘবঃ।
বাঢ়মিত্যেব[6] সংহৃষ্ট ইমং বরমযাচত॥ ১৪॥

---

মায়ামৃগরূপী মারীচ-রাক্ষসের দর্শন, সীতাহরণ, কবন্ধ-রাক্ষস ও পম্পা-সরসীর দর্শন, সুগ্রীবের সহিত তোমার বন্ধুত্ব এবং বালিবধ, সীতার অন্বেষণ, পবননন্দন হনুমানের [ সমুদ্রলঙ্ঘনরূপ অদ্ভুত ] কার্য্য এবং সীতার অনুসন্ধান প্রাপ্ত হইলে যেরূপে নল সমুদ্রোপরি সেতুবন্ধন করিয়াছিল তাহা এবং আনন্দিত হইয়া বানরদলপতিগণ যেরূপে লঙ্কানগরী দগ্ধ করিয়াছিল, তাহা আমি জানি॥ ৯-১১॥

সেই লোককণ্টক রাবণ নিহত হইলে বিভীষণের রাজ্যাভিষেক ও রাবণের সৎকার এবং যেরূপে দেবগণের সহিত তোমার সমাগম হইয়াছিল এবং তাঁহারা যে তোমাকে বরদান করিয়াছেন, তাহা সমস্তই অবগত আছি॥ ১২॥

হে রাম, আমিও আজ তোমাকে অভীষ্ট বর দান করিতেছি, তুমি অদ্য এইস্থানে থাকিয়া অর্ঘ্য গ্রহণ করত আগামী কল্য অযোধ্যায় গমন করিবে॥ ১৩॥

রামচন্দ্র 'তাহাই হউক' বলিয়া অবনত মস্তকে তাঁহার সেই আদেশ গ্রহণ করত আনন্দিত হইয়া এই বর প্রার্থনা করিলেন—॥ ১৪॥

---

১। ছ 'যথা'। ২। ছ '-য়াঞ্চ'। ৩। ছ 'চাদীপিতা'। ৪। ছ 'দেব-'। ৫। ছ 'বসার্ঘং'।
৬। ছ 'তৎ সর্ব্বমিদং বরমযাচত'।

